সটীক

সিদ্ধান্তবিন্দু-সংবলিত

# শাঙ্করগ্রন্থরত্নাবলী

## প্রথম ভাগ।

অর্থাৎ ভগবান্ শঙ্করাচার্য্যের ১৫১ খানি গ্রন্থের মধ্যে
বেদান্ততত্ত্বপূর্ণ ক্ষুদ্র ক্ষুদ্র ৩৬ খানি
উপদেশ গ্রন্থ।

---


কাব্য-সাংখ্য-বেদান্ত-মীমাংসা-সর্ব্বদর্শনতীর্থ-বিদ্যারত্নোপাধিক
পণ্ডিতপ্রবর শ্রীযুক্ত অক্ষয়কুমার শাস্ত্রি-
কর্ত্তৃক অনূদিত ও সম্পাদিত।

---

অন্যতর সম্পাদক ও পরিদর্শক
শ্রীযুক্ত রাজেন্দ্র নাথ ঘোষ।
"আচার্য্য শঙ্কর ও রামানুজ"-প্রণেতা, ন্যায় ও বেদান্তাদি বহু শাস্ত্রীয়
গ্রন্থের অনুবাদক ও সম্পাদক।


---


প্রকাশক—শ্রীযুক্ত ক্ষেত্রপাল ঘোষ।
২৮।৩, ঝামাপুকুর লেন, কলিকাতা।

---

কলিকাতা
শকাব্দ ১৮৪৯, বঙ্গাব্দ ১৩৩৪




মূল্য ৩৷৷৹

# নিবেদন।

শিবাবতার জগদ্গুরু ভগবৎপূজ্যপাদ শ্রীমচ্ছঙ্করাচার্য্যপ্রণীত গ্রন্থ-রত্নরাজি ভারতের অমূল্য সম্পদ্। ইহার সিদ্ধান্ত যেমন অদ্বৈত, ইহাও তদ্রূপ অদ্বৈত। এ গ্রন্থের আর তুলনা নাই। যে ব্যক্তি এই কর্ম্মভূমি পবিত্র ভারতবর্ষে জন্মগ্রহণ করিয়া এই রত্নসমূহ উপভোগ করে নাই, তাহার মানব জন্ম নিরর্থক। এতদিন এই রত্নরাজি বিক্ষিপ্তভাবে নানাস্থানে অবস্থিত ছিল, সুতরাং সমস্ত রত্ন কণ্ঠদেশে ধারণ করা অসম্ভব হইয়াছিল, কিন্তু এখন তাহা বোধ হয় সম্ভব হইতে চলিল। "আচার্য্য শঙ্কর ও রামানুজ" নামক গ্রন্থের রচয়িতা, ন্যায় ও বেদান্তাদি শাস্ত্রীয় বহু গ্রন্থের অনুবাদক ও সম্পাদক, শঙ্করমতে ঐকান্তিক শ্রদ্ধালু ও নিষ্ণাত শ্রীযুক্ত রাজেন্দ্র নাথ ঘোষ মহাশয় ভারতভ্রমণ করিয়া অমুদ্রিত ও বিবিধ স্থান হইতে মুদ্রিত একশত একান্ন খানি গ্রন্থ সংগ্রহ করিয়াছেন। তদীয় অনুজ ধর্ম্মপ্রাণ শ্রীযুত ক্ষেত্রপাল ঘোষ মহাশয় বিপুল অর্থব্যয়ে ও আগ্রহ-সহকারে এই গ্রন্থরত্নাবলী প্রকাশ করিতে বদ্ধপরিকর হইয়াছেন। ইহার প্রথম ভাগ মুদ্রিত হইল। ইহাতে ছত্রিশখানি অমূল্য গ্রন্থ গ্রথিত হইয়াছে। আমি এই গ্রন্থসমূহের অনুবাদ করিয়াছি, কতদূর কৃতকার্য্য হইয়াছি, তাহা বলিতে পারি না, তথাপি—

'আগমপ্রবণশ্চাহং নাপবাচ্যঃ স্খলন্নপি।
ন হি সদ্বর্ত্মনা গচ্ছন্ স্খলিতেষ্বপ্যপোদ্যতে॥'

এই আচার্য্য কুমারিলভট্টের বাক্য অনুসরণ করিয়া কথঞ্চিৎ প্রবৃত্ত হইয়াছি। রাজেন্দ্রবাবু এই গ্রন্থরত্নমালার উৎকর্ষসম্পাদনের জন্য যেরূপ পরিশ্রম করিয়াছেন, তাহাতে তাঁহাকে ভূয়সী প্রশংসা না করিয়া থাকা যায় না। ক্ষেত্রবাবুও ছাপা ও কাগজের উৎকৃষ্টতাবিষয়ে বিশেষ

মনোযোগী হইয়াছেন। আশীর্ব্বাদ করি, উভয় ভ্রাতা দীর্ঘজীবন লাভ করত নির্ব্বিঘ্নে এবংবিধ কার্য্য সুসম্পন্ন করিয়া দেশের প্রকৃত কল্যাণ-বিধান করুন।

রাজেন্দ্রবাবু সুদীর্ঘ ভূমিকায় স্বতন্ত্রভাবে তাঁহার অভিমত প্রকাশ করিয়াছেন। পরিশেষে আমার একমাত্র বক্তব্য—যদি বিনশ্বর জগতে অবস্থান করিয়া শাশ্বত শান্তিলাভ করিতে চান, যদি রোগ, শোক, জরা, মৃত্যু প্রভৃতির হস্ত হইতে পরিত্রাণ পাইতে ইচ্ছা করেন, তাহা হইলে এই গ্রন্থরাজির সেবা করুন। আমি এই গ্রন্থ অনুবাদ করিয়া যেরূপ শান্তিলাভ করিয়াছি, তাহার অংশ গ্রহণ করিতে সকলকে অনুরোধ করি। আশা করি, বঙ্গবাসীর প্রতিগৃহে এই সমুজ্জ্বল রত্ন বিরাজ করিবে। ইতি

ভবতারিণী-সংস্কৃতবিদ্যালয়,
৩৯নং বিডন্ রো, কলিকাতা।
২১শে ভাদ্র ১৩৩৪।

বিনীত
শ্রীঅক্ষয়কুমার শর্ম্মা।

# ভূমিকা।

সামান্যভাবে গ্রন্থপরিচয়।

শাঙ্করগ্রন্থরত্নাবলীর যদি এক কথায় পরিচয় দিতে হয়, তাহা হইলে বলিতে পারা যায় যে, বৈদিক ধর্ম্মের সারসর্ব্বস্ব বা চরম তাৎপর্য্য ইহাতে এরূপ সুস্পষ্টভাবে এবং এরূপ পূর্ণমাত্রায় প্রকটিত হইয়াছে যে তাহার আর তুলনা হয় না।

ধর্ম্মের উত্থান, পতন ও অবতার।

বৈদিক ধর্ম্মের ইতিহাস আলোচনা করিলে দেখা যায়—তরঙ্গের ন্যায় ইহার উত্থান ও পতন বহুবার হইয়া গিয়াছে এবং প্রত্যেক উত্থানের মূলে এক একজন অবতার পুরুষের আবির্ভাব হইয়াছে।

ব্যাসাবির্ভাব ও ধর্ম্মরক্ষা।

দ্বাপরের শেষে অর্থাৎ প্রায় ছয় হাজার বৎসর পূর্ব্বে বৈদিক ধর্ম্মের যে পতন হইয়াছিল, তাহা হইতে তাহার উদ্ধারসাধন মহর্ষি—কৃষ্ণ-দ্বৈপায়ন বেদব্যাস করিয়াছিলেন, এবং তাহার ফলে বেদ, বেদাঙ্গ, ইতিহাস ও পুরাণাদি শাস্ত্রের আবার প্রচার হয়, বৈদিক ধর্ম্ম আবার সুপ্রতিষ্ঠিত হয়।

বৈদিক ধর্ম্মের পতন।

কিন্তু ইহার প্রায় সার্দ্ধ দ্বিসহস্র বৎসর পরে অবৈদিক ধর্ম্ম, ভগবান্ বুদ্ধদেব ও ভগবান্ মহাবীরস্বামীকে অবলম্বন করিয়া মস্তক উত্তোলন করিল এবং ক্রমে অশোকপ্রভৃতি রাজশক্তির সাহায্যে বৈদিক ধর্ম্মকে সম্মুখসংগ্রামে আক্রমণ করিতে লাগিল।

বৈদিক ও অবৈদিক ধর্ম্মের সংগ্রাম।

এ দিকে পুষ্যমিত্র, বিক্রমাদিত্যপ্রভৃতি বৈদিক ধর্ম্মাবলম্বী রাজগণ বৌদ্ধপ্রভাবের প্রতীকারে বহু চেষ্টা করিয়াছিলেন, কিন্তু তাঁহাদের সে চেষ্টা ততদূর ফলবতী হয় নাই। অগত্যা যুদ্ধান্তে সৈন্যসামন্তশূন্য প্রাণান্তপণ সেনাপতিগণের ন্যায় বাৎস্যায়ন, উদ্দ্যোতকর, প্রশস্তপাদ,

শবর, পতঞ্জলি, ঈশ্বরকৃষ্ণপ্রভৃতি বৈদিক ধর্ম্মের নায়কগণ বৈদিক ধর্ম্মের জন্য প্রাণপণ করিয়া স্বধর্ম্ম রক্ষা করিতে করিতে অস্তমিত হইলেন। অবৈদিক ধর্ম্মসমূহের সূক্ষ্ম বিচারপদ্ধতি এবং অভিনব অনুভূতিরূপ দুর্ভেদ্য দুর্গ তাঁহারা সম্পূর্ণরূপে বিধ্বস্ত করিতে পারিলেন না।

বৈদিক ধর্ম্ম নিরুপায়।

এইরূপে বুদ্ধাবির্ভাবের পর আরও দ্বাদশ শত বৎসর অতীত হইয়া গেল, বৈদিক ধর্ম্মের অবস্থা উত্তরোত্তর হীন হইতে লাগিল। দিঙ্নাগ ধর্ম্মকীর্ত্তি, ধর্ম্মপাল, অসঙ্গ, বসুবন্ধু প্রভৃতি বৌদ্ধাচার্য্যগণের প্রভাবে বৈদিক ধর্ম্ম ক্রমে মুমূর্ষু দশাগ্রস্ত হইয়া পড়িল। এমনই হইল যে, সময় ভগবান্ ভিন্ন আর উদ্ধারের আশা রহিল না। বৈদিক সমাজ নিরূপায় হইয়া ভগবানের শরণ গ্রহণ করিল।

বৈদিক ধর্ম্মের রক্ষার্থ ভগবদাবির্ভাব।

ভগবানের নিকট কাতর প্রার্থনা প্রায়ই অপূর্ণ থাকে না। "অতি উৎকৃষ্ট পুণ্য বা পাপের ফল ইহলোকেই তিন দিন, তিন মাস বা তিন বৎসরের মধ্যে ফলিয়া থাকে।" (মনু)। বস্তুতঃ ঠিক্ এই সময়ই আবার ভগবানের আবির্ভাব হইল। ভগবান্ যেন সেনাপতিরূপে কুমারিল ভট্টকে পাঠাইয়া দিলেন। তিনি মীমাংসামতাবলম্বনে দুর্জ্জয় বৌদ্ধদিগের দুর্ভেদ্য দুর্গ সম্পূর্ণরূপে বিধ্বস্ত করিয়া শত্রুসংহার করিলেন, এবং ভগবান্ স্বয়ং শঙ্করাচার্য্যরূপে অবতীর্ণ হইয়া বৈদিকধর্ম্মসাম্রাজ্যের পুনঃ প্রতিষ্ঠা করিলেন।

বৈদিক ধর্ম্মের বিজয়।

বৈদিক ধর্ম্মের আবার শুভদিন আসিল। ব্যাসের সময় যে তরঙ্গ কালসাগরে মস্তক উত্তোলন করিয়াছিল, সুদীর্ঘকাল কালসিন্ধুগর্ভে নিহিত থাকিয়া তাহা আজ আবার মস্তক উত্তোলন করিল।

**শঙ্করের অবলম্বন ও ব্যাসের কীর্ত্তি।**

ভগবান্ শঙ্করাচার্য্য সেই ভগবান্ ব্যাসের কীর্ত্তি অবলম্বন করিয়াই বৈদিক ধর্ম্মের এবং তন্মূলক শাস্ত্রসমূহের প্রচারে প্রবৃত্ত হইলেন। ব্যাসের অবলম্বন যে নিত্য অপৌরুষেয় বেদ ও বেদান্ত এবং ব্যাসরচিত বেদমূলক যে ইতিহাস ও পুরাণাদি শাস্ত্র, আচার্য্য শঙ্কর তাহাদের ভাষ্যাদি রচনা করিয়া বৈদিক ধর্ম্মের পুনরুদ্ধার করিলেন। বৈদিক ধর্ম্মের শত্রুসংঘ পরাজয় স্বীকার করিয়া কোনও মতে প্রাণমাত্র ধারণ করিয়া রহিল, আর তাহাদের অস্তিত্ব বৈদিক ধর্ম্মেরই গৌরব বৃদ্ধি করিতে লাগিল। তাহাদের সূক্ষ্ম বিচার, তাহাদের সূক্ষ্ম অনুভব, তাহাদের শাস্ত্র—সকলই বৈদিক ধর্ম্মের মহত্ত্ব ঘোষণা করিতে লাগিল।

ব্যাসকীর্ত্তি ও শঙ্করকীর্ত্তির তুলনা।

বিশালকীর্ত্তি ভগবান্ ব্যাসের ন্যায় ভগবান্ শঙ্করের কীর্ত্তি বিশাল না হইলেও সারবত্তায় এবং সময়োপযোগী যুক্তিপারিপাট্যে ব্যাস-কীর্ত্তিকেও অতিক্রম করিল। শঙ্করকীর্ত্তি ব্যাসকীর্ত্তির অলঙ্কারস্বরূপ হইল—শঙ্করকীর্ত্তি ব্যাসকীর্ত্তির সৌন্দর্য্য বৃদ্ধি করিল। কারণ, ভগবান্ শঙ্কর, অতলস্পর্শ ব্যাসরত্নাকরের উৎকৃষ্ট রত্নরাজি সংগৃহীত করিয়া দিলেন, ব্যাসের অক্ষয় আকর হইতে সুবর্ণ আবিষ্কার করিয়া বিচারাগ্নির দ্বারা বিশুদ্ধ করিয়া কসিত কাঞ্চনের সুমেরু পর্ব্বত সৃষ্টি করিয়া দিলেন।

শঙ্করকীর্ত্তির বৈশিষ্ট্য।

এইরূপে আচার্য্য শঙ্করের কীর্ত্তি যথার্থ বৈদিক ধর্ম্মের সারতত্ত্বের অপূর্ব্ব সঙ্কলন, বৈদিক ধর্ম্মের মুখ্য তাৎপর্য্যের নির্ম্মল দর্পণ, বৈদিক সিদ্ধান্তমুক্তাবলীর অনুপম সুন্দর কণ্ঠহার হইল। কালের গতিতে ব্যাসের গ্রন্থ পড়িয়াও যে সংশয় ও বিপর্য্যয়ের অবসর হইয়াছিল,

শাঙ্করগ্রন্থরত্নাবলীতে তাহার আর অবকাশ রহিল না। আচার্য্যশঙ্কর-প্রদর্শিত পথ সরল সুপ্রশস্ত রাজপথ হইল।

আচার্য্যের নিজ কথায় নিজ পরিচয়।

আচার্য্য শঙ্করের মঠাম্নায় গ্রন্থে দেখা যায়—আচার্য্য স্বয়ংই আত্ম-পরিচয় দিতেছেন—

"কৃতে বিশ্বগুরুর্ব্রহ্মা ত্রেতায়ামৃষিসত্তমঃ।
দ্বাপরে ব্যাস এব স্যাৎ কলাবত্র ভবাম্যহম্॥"

অর্থাৎ সত্যযুগে বিশ্বগুরু ব্রহ্মা, ত্রেতাযুগে বিশ্বগুরু বশিষ্ঠ, দ্বাপরযুগে বিশ্বগুরু ব্যাস এবং এই কলিতে বিশ্বগুরু আমি। অলৌকিক শক্তিশালী ব্যক্তির নিজবাক্যে আত্মপরিচয়ই নিজস্বরূপসম্বন্ধে সর্ব্বশ্রেষ্ঠ প্রমাণ।

অবতারের অবতারত্বে প্রমাণ।

অবতার-পুরুষের অবতারত্বে সর্ব্বোৎকৃষ্ট প্রমাণ—তাহার কীর্ত্তিসমন্বিত নিজ বাক্য। অলৌকিক কীর্ত্তি সত্ত্বেও নিজের অবতারত্ব নিজে ঘোষণা না করিলে তাঁহার অবতারত্বে নিশ্চয়জ্ঞান হইতে পারে না। কারণ, যোগসিদ্ধ পুরুষের অলৌকিক শক্তি থাকে, অথচ তিনি অবতার নহেন।

এই ভগবান্ শঙ্করাচার্য্যের কীর্ত্তি অনুবাদ সহ বঙ্গভাষায় প্রচারে প্রবৃত্ত হওয়াই আমাদের প্রয়াস, আর তদনুসারে এই গ্রন্থের প্রকাশ।

আচার্য্যের রচিত সমগ্র গ্রন্থপ্রকাশচেষ্টা।

আমরা আচার্য্য শঙ্করের সমগ্র গ্রন্থ সংগ্রহমানসে বহুদিন হইতে চেষ্টা করিয়া এ পর্য্যন্ত ১৫১ খানি গ্রন্থ সংগ্রহ করিতে পারিয়াছি। আশা আছে—আরও কয়েক খানি সংগৃহীত হইতে পারিবে। কলিকাতা, কাশী, পুণা, শ্রীরঙ্গমপ্রভৃতি ভারতের নানা স্থান হইতে এ পর্য্যন্ত আচার্য্যের সমগ্র গ্রন্থপ্রচারে যত চেষ্টা হইয়াছে, তাহাদের কোনটীই সম্পূর্ণতালাভ করিতে পারে নাই। কেহই সমগ্র গ্রন্থ প্রচার করেন

নাই। "দেবি সুরেশ্বরি ভগবতি গঙ্গে" ইত্যাদি গঙ্গাস্তবটী পুণা শ্রীরঙ্গম্ প্রভৃতির কোন সংস্করণেই নাই, এবং শ্রীরঙ্গম্ ও পুণায় প্রকাশিত বহু স্তবস্তুতিই বঙ্গদেশের সংস্করণে নাই। এইরূপ সকল সংস্করণেই কিছু না কিছু ন্যূনতা দেখা যায়।

আচার্য্যকৃতগ্রন্থের অসম্পূর্ণপ্রকাশের কারণ।

ইহার কারণ, আমাদের মনে হয়, আচার্য্যজীবনে ভ্রমণই অধিক; তিনি ভ্রমণ করিতে করিতে বিভিন্ন দেশে বিভিন্ন ব্যক্তিবর্গকে লক্ষ্য করিয়া বিভিন্ন গ্রন্থাদি রচনা করিয়াছিলেন, আর সেই সেই দেশেই সেই সকল শিষ্যসম্প্রদায়ই সেই সব গ্রন্থ রক্ষণাবেক্ষণ করিয়া আসিতেছেন। সাধারণভাবে সত্যমাত্রপ্রকাশার্থ রচিত দার্শনিক গ্রন্থগুলি সর্ব্বদেশেই প্রচারিত হইল। এইরূপে একদেশে প্রচলিত গ্রন্থাদি অন্যদেশে প্রচলিত হয় নাই, আর এই জন্যই বোধ হয়—পূর্ব্বপূর্ব্ব চেষ্টায় আচার্য্যের সমগ্র গ্রন্থ প্রকাশিত হয় নাই।

অবশ্য তাহা হইলেও যে আমাদের এই চেষ্টা সম্পূর্ণতা লাভ করিবে, তাহা আশা করা যায় না, আমাদের চেষ্টা পূর্ব্বপূর্ব্ব চেষ্টার সম্পূর্ণতায় কিঞ্চিৎ সহায়তা মাত্র করিতে পারিবে বোধ হয়। আমরা ভারতের অন্যত্র প্রকাশিত আচার্য্যের গ্রন্থসমূহ ব্যতিরেকে কয়েক খানি নূতন গ্রন্থ বোধ হয় প্রকাশিত করিতে পারিব মনে হইতেছে।

আচার্য্যের গ্রন্থতালিকা।

যাহা হউক, আচার্য্য যে সমস্ত গ্রন্থ রচনা করিয়াছিলেন, তাহাদিগকে আমরা তিন শ্রেণীতে বিভক্ত করিতে পারি, যথা—

১। উপদেশ গ্রন্থ—৫৪ খানি
২। স্তবস্তুতি গ্রন্থ—৭৫ "
৩। ভাষ্য গ্রন্থ——২২ "

মোট—১৫১ খানি।

উপদেশ গ্রন্থ—

১। অজ্ঞানবোধিনী ... গদ্য।
২। অদ্বৈতানুভূতি ৮৬ শ্লোক।
৩। অনাত্মশ্রীবিগর্হণ .. ১৮ ..
৪। অপরোক্ষানুভূতি ... ১৪৪ ,,
৫। অমরুশতক .. ১০১ ,,
৬। আত্মজ্ঞানোপদেশবিধি
বা দৃগ দর্শনবিবেক সূত্র।
৭। আত্মপঞ্চক, আত্মষট্‌ক, অদ্বৈত-
পঞ্চক, অদ্বৈতপঞ্চরত্ন ৬ শ্লোক।
৮। আত্মপূজা বা পরাপূজা ১১ ,,
৯। আত্মবোধ ... ৬৮ ,,
১০। আত্মানাত্মবিবেক ... গদ্য।
১১। উপদেশসহস্রী . গদ্য—পদ্য।
১২। একশ্লোকী ... ১ শ্লোক।
১৩। কেবলোঽহম্ ... ৮ ,,
১৪। কৌপীনপঞ্চক বা
যতিপঞ্চক ৫ ,,
১৫। গুর্ব্বষ্টক ... ১০ ,,
১৬। চর্পটপঞ্জরিকা ... ১৭ ,,
১৭। জীবন্মুক্তানন্দলহরী বা
অনুভবানন্দলহরী ১৮ ,,
১৮। জ্ঞানগঙ্গাশতক ... ১০০ ,,
১৯। তত্ত্বোপদেশ ... ৮৭ ,,
২০। ধন্যাষ্টক ... ১০ ,,
২১। নির্ব্বাণাষ্টক বা
আত্মষট্‌ক .. ৬ ,,
২২। নির্ব্বাণদশক, দশশ্লোকী
বা সিদ্ধান্তবিন্দু .. ১০ ,,
২৩। নির্ব্বাণমঞ্জরী . ১২ ,,
২৪। নির্গুণমানসপূজা . ৩৩ ,,
২৫। পঞ্চীকরণ ... গদ্য।
২৬। প্রপঞ্চসার তন্ত্র ২৪৬৪ শ্লোক।
২৭। প্রবোধসুধাকর ... ২৫৭ ,,
২৮। প্রশ্নোত্তরমালিকা ., ৬৭ ,,
২৯। প্রাতঃস্মরণস্তোত্র ... ৪ ,,
৩০। প্রৌঢানুভূতি .. ১৭ ,,
৩১। ব্রহ্মজ্ঞানাবলীমালা ২১ ,,
৩২। ব্রহ্মানুচিন্তন বা
আত্মানুচিন্তন ২৯ ,,
৩৩। মণিরত্নমালা ৩২ ,,
৩৪। মনীষাপঞ্চক . ৯ ,,
৩৫। মায়াপঞ্চক . ৫ ,,
৩৬। মোহমুদ্গর বা
দ্বাদশপঞ্জরিকা ... ১৬ ,,
৩৭। মঠাম্নায . ৬৫ ,,
৩৮। যোগতারাবলী . ২৯ ,,
৩৯। লঘুবাক্যবৃত্তি . ১৮ ,,
৪০। বাক্যবৃত্তি .. ৫৩ ,,
৪১। বাক্যসুধা . ৪৬ ,,
৪২। বিজ্ঞাননৌকা বা
স্বরূপানুসন্ধান ... ৯ ,,
৪৩। বিবেকচূড়ামণি ৫৮১ ,,
৪৪। বেদান্তকেশরী বা
শতশ্লোকী . ১০১ ,,
৪৫। বোধসার ... ১৬৯ ,,
৪৬। শঙ্করস্মৃতি . ১২ অধ্যায়।
৪৭। সদাচারানুসন্ধান ... ৫৬ শ্লোক।
৪৮। সন্ন্যাসপদ্ধতি ... গদ্য।
৪৯। সর্ব্ববেদান্তসিদ্ধান্ত-
সংগ্রহ ... ১০০৬ শ্লোক।
৫০। সর্ব্বসিদ্ধান্তসংগ্রহ ৫৪৬ ,,
৫১। সাধনপঞ্চক বা
উপদেশপঞ্চক .. ৬ ,,
৫২। সারতত্ত্বোপদেশ ... ৩ ,,
৫৩। স্বাত্মনিরূপণ ... ১৫৪ ,,
৫৪। স্বাত্মপ্রকাশিকা ... ৬৮ ,,

স্তবস্তুতি গ্রন্থ—

১। অচ্যুতাষ্টক ... ৯ শ্লোক।
২। ঐ অন্যরূপ . ৯ ,,
৩। অন্নপূর্ণাস্তোত্র ... ১২ ,,
৪। অম্বাষ্টক ... ৮ ,,
৫। অর্দ্ধনারীশ্বরস্তোত্র ... ৯ ,,
৬। আনন্দলহরী বা সৌন্দর্য্যলহরী . ১০৪ ,,
৭। আর্ত্তত্রাণনারায়ণাষ্টাদশ ১৮ ,,
৮। উমামহেশ্বরস্তোত্র .. ১৩ ,,
৯। কনকধারাস্তোত্র ১৮ ,,
১০। কল্যাণবৃষ্টি ১৬ ,,
১১। কালভৈরবাষ্টক .. ৯ ,,
১২। কাল্যপরাধভঞ্জনস্তোত্র ১৭ ,,
১৩। কাশীপঞ্চক .. ৫ ,,
১৪। কাশীস্তোত্র . ৯ ,,
১৫। কৃষ্ণাষ্টক ৮ ,,
১৬। ঐ অন্যরূপ . ৯ ,,
১৭। গঙ্গাষ্টক .. ৯ ,,
১৮। গঙ্গাস্তোত্র . ১৪ ,,
১৯। গণেশভুজঙ্গপ্রযাত ৯ ,,
২০। গণেশপঞ্চরত্ন .. ৬ ,,
২১। গৌরীদশক .. ১১ ,,
২২। গোবিন্দাষ্টক ... ৯ ,,
২৩। জগন্নাথাষ্টক ... ৮ ,,
২৪। ত্রিপুরসুন্দর্য্যষ্টক ৮ ,,
২৫। ত্রিপুরসুন্দরীমানসপূজা ১২৭ ,,
২৬। ত্রিপুরসুন্দরীবেদপাদ ১১০ ,,
২৭। দক্ষিণামূর্ত্ত্যষ্টক ... ১০ ,,
২৮। দক্ষিণামূর্ত্তিস্তোত্র .. ১৯ ,,
২৯। দক্ষিণামূর্ত্তিবর্ণমালা ২৫ ,,
৩০। দশশ্লোকীস্তুতি ... ১০ ,,
৩১। দশাবতারস্তোত্র .. ১০ ,,
৩২। দেবীচতুঃষষ্ট্যুপচার-পূজাস্তোত্র ... ৭২ ,,
৩৩। দেবীভুজঙ্গপ্রয়াত ... ২৮ ,,
৩৪। দুর্গাপরাধভঞ্জনস্তোত্র ১৭ ,,
৩৫। দ্বাদশজ্যোতির্লিঙ্গস্তোত্র ১৩ ,,
৩৬। নবরত্নমালিকা . ১০ ,,
৩৭। নর্ম্মদাষ্টক .. ৯ ,,
৩৮। নারায়ণস্তোত্র ... ৩০ ,,
৩৯। পণ্ডুরঙ্গাষ্টক ৯ ,,
৪০। পুষ্করাষ্টক ৯ ,,
৪১। ভগবন্মানসপূজা . ১১ ,,
৪২। ভবানীভুজঙ্গপ্রয়াত ১৭ ,,
৪৩। ভবান্যষ্টক . ৮ ,,
৪৪। ভ্রমরাষ্টক বা ভ্রমরাম্বাষ্টক . ৯ ,,
৪৫। মণিকর্ণিকাষ্টক .. ৯ ,,
৪৬। মন্ত্রমাতৃকাপুষ্পমালা ১৭ ,,
৪৭। মীণাক্ষীপঞ্চরত্ন ... ৫ ,,
৪৮। মীণাক্ষীস্তোত্র ৮ ,,
৪৯। মৃত্যুঞ্জয়মানসিকপূজা ৪৬ ,,
৫০। যমুনাষ্টক ... ৮ ,,
৫১। ঐ অন্যরূপ ৯ ,,
৫২। রামভুজঙ্গপ্রয়াত ... ২৯ ,,
৫৩। লক্ষ্মীনৃসিংহপঞ্চরত্ন ৫ ,,
৫৪। ললিতাপঞ্চরত্ন ৬ ,,
৫৫। বিষ্ণুপাদাদিকেশান্ত-স্তোত্র . ৫২ ,,
৫৬। বিষ্ণুভুজঙ্গপ্রয়াত ... ১৪ ,,
৫৭। বেদসারশিবস্তোত্র ১১ ,,
৫৮। শারদাভুজঙ্গপ্রয়াত ৮ ,,
৫৯। শিবপঞ্চাক্ষরস্তোত্র ৬ ,,
৬০। শিবভুজঙ্গপ্রয়াত ... ৪০ ,,
৬১। শিবনামাবল্যষ্টক ৯ ,,
৬২। শিবপঞ্চাক্ষরনক্ষত্রমালা ২৮ ,,

**কয়েকখানি সন্দেহাত্মক গ্রন্থ।**

আচার্য্যের নামে প্রচলিত আমরা এ পর্য্যন্ত উপরি উক্ত গ্রন্থগুলি পাইতেছি। ইহাদের মধ্যে ১৮শ সংখ্যক "জ্ঞানগঙ্গাশতক" এবং ৪৫ সংখ্যক "বোধসার"নামক গ্রন্থ সম্বন্ধে একটু সংশয় হইয়াছে। কারণ, এই গ্রন্থদ্বয় হস্তলিখিত পুঁথি হইতে কলিকাতাবাসী স্বর্গীয় অন্নদাপ্রসাদ বসু মহাশয়, শঙ্করপ্রণীত বলিয়া ১২৯২ সালে বঙ্গানুবাদসহ মুদ্রিত করিয়াছিলেন। কিন্তু কাশীধামে প্রকাশিত "বোধসার"নামক গ্রন্থমধ্যে উক্ত গ্রন্থগুলি দেখা যায়। এই "বোধসার" "নরহরি" কৃত এবং উহার টীকা "দিবাকর" রচিত। "নরহরি" উহা শঙ্কর-রচিত বলিয়া উদ্ধার করিতেছেন

এরূপ কিছু বলেন নাই। উহার টীকাকার "দিবাকর"ও তাহা বলেন নাই। অতএব এই গ্রন্থদ্বয় শঙ্কর-রচিত বলিয়া যথেষ্ট সন্দেহ হয়।

তবে ইহার বিরুদ্ধে এই বলিবার আছে যে, "নরহরি" নিজ "বোধসার" মধ্যে উক্ত গ্রন্থদ্বয় যে সংকলন করেন নাই, তাহা বলা যায় না। কারণ, সংস্কৃত সাহিত্যের মধ্যে সঙ্কলিত গ্রন্থে এইরূপ ব্যাপার দেখা যায়। যেমন ভর্তৃহরিবিরচিত বৈরাগ্যশতকের কয়েকটী শ্লোক ভর্তৃহরি রচনা করেন নাই, কিন্তু সংকলনমাত্র করিয়াছেন। যেহেতু ভর্তৃহরির পূর্ব্বের গ্রন্থে উক্ত শ্লোক আছে—ইহা পুনা ডেকান কলেজের অধ্যাপক স্বর্গীয় কে, বি, পাঠক মহাশয় প্রদর্শন করিয়াছেন।

স্বর্গীয় কালীবর বেদান্তবাগীশ মহাশয়ের বেদান্তসংজ্ঞাবলী গ্রন্থ-মধ্যে পঞ্চদশীপ্রভৃতি গ্রন্থের বহু শ্লোক, নাম না করিয়া উদ্ধৃত হইয়াছে —দেখা যায়। অতএব নরহরি যে শঙ্কর-রচিত কোন গ্রন্থ নিজগ্রন্থে সন্নিবিষ্ট করেন নাই, তাহা নিশ্চয়তাসহকারে বলা যায় না। যাহা হউক, ইহা যে সন্দেহের বিষয়, তাহাতে কোন সংশয় নাই। এজন্য এখন অন্য প্রমাণ আবশ্যক।

এইরূপ ১২ সংখ্যক "কাল্যপরাধভঞ্জনস্তোত্র" গুপ্তার্ণব নামক এক-খানি তন্ত্রমধ্যে দেখা যায়। ঐস্থলেও উপরি উক্ত কথা বলা যাইতে পারে। উক্ত তন্ত্ররচয়িতা শঙ্করের স্তবটী সন্নিবেশপূর্ব্বক যে উক্ত তন্ত্রখানি রচনা করেন নাই, তাহাও বলা যায় না। অবশ্য সকল তন্ত্রই সাক্ষাৎ শিবরচিত হইলে আর এ কথা উঠিতে পারিত না। কিন্তু বাস্তবিক তাহা নহে। অতএব ইহারও জন্য অন্য প্রমাণ আবশ্যক।

**সন্দেহাত্মক গ্রন্থের প্রকাশ আবশ্যক।**

এই কারণে যে সব গ্রন্থ আচার্য্য শঙ্করের রচিত বলিয়া চলিয়াছে, আমাদের মনে, হয় তাহারা শঙ্কর-রচিত বলিয়াই এখন প্রকাশিত হউক,

পরবর্ত্তী মনীষীগণ প্রকৃষ্ট প্রমাণসাহায্যে সত্যাসত্য নির্ণয় করিবেন। আমরা যতদূর জানিতে পারিয়াছি, তাহাতে এ গ্রন্থগুলি শঙ্কর-রচিত নহে বলিয়া নিশ্চয় করিতে পারি নাই।

**শঙ্করকৃত গ্রন্থের গ্রন্থকর্ত্তৃত্বে আপত্তি।**

কিন্তু আধুনিক শিক্ষিতসমাজের কতিপয় ব্যক্তি বলেন—উপরি উক্ত ১৫১ খানি গ্রন্থের মধ্যে বহু গ্রন্থই আচার্য্য শঙ্করের হইতে পারে পারে না। এই সকল ব্যক্তিগণের মধ্যে আমরা তিন শ্রেণীর ব্যক্তি দেখিতে পাই, যথা—

১। অদ্বৈতবিদ্বেষী দ্বৈতবাদী কতিপয় ব্যক্তি,

২। অদ্বৈতবাদী কতিপয় ব্যক্তি, এবং

৩। পাশ্চাত্য শিক্ষায় শিক্ষিত কতিপয় ব্যক্তি।

এই সকল ব্যক্তি এজন্য যে সকল যুক্তি প্রদর্শন করেন, তাহা বহু ও বিচিত্র। তথাপি যদি তাহাদের সংগ্রহ করা যায়, তাহা হইলে তাহারা নিম্নলিখিত চারটী প্রকার হয় ; যথা—

**শঙ্করের গ্রন্থকর্ত্তৃত্বে আপত্তির হেতু।**

প্রথম—৩২ বৎসর বয়সের মধ্যে আজীবন ভ্রমণ করিতে করিতে কেহ এরূপ বিচারবহুল এত গ্রন্থ লিখিতে পারে না। এজন্য কেহ কেহ তাঁহাকে ৮০।৮৫ বৎসর জীবিত ছিলেন এরূপও অনুমান করিয়া থাকেন।

দ্বিতীয়—ভাষাগত ও ভঙ্গীগত অসামঞ্জস্য। সকল গ্রন্থের ভাষা ও ভঙ্গী এক ব্যক্তির ভাষা ও ভঙ্গী বলিয়া বোধ হয় না। ভঙ্গীগত অসামঞ্জস্য যেমন—শ্বেতাশ্বতর ও নৃসিংহতাপনীয় উপনিষদের শঙ্কর-ভাষ্য। ইহাতে পৌরাণিক প্রমাণই অধিক। শঙ্করের অন্যান্য ভাষ্যাদিতে উপনিষৎপ্রমাণই প্রচুর।

তৃতীয়—ভাবগত বা সিদ্ধান্তগত অসামঞ্জস্য। যেমন—নির্ব্বিশেষ অদ্বৈতসত্যতাবাদীর পূজাপাঠ ও স্তব-স্তুতি প্রভৃতি স্বীকার। নির্ব্বিশেষ ব্রহ্মবাদী আবার স্তব-স্তুতি কাহার করিবেন ?

চতুর্থ—গ্রন্থমধ্যে প্রাসঙ্গিকভাবে আত্মপরিচয়প্রভৃতি। যেমন দুর্গাপরাধভঞ্জন স্তোত্রে নিজের ৮৫ বৎসর বয়স্ স্বীকার, ইত্যাদি।

এই সকল হেতু প্রদর্শন করিয়া তাঁহারা বলেন—উক্ত ১৫১ খানি গ্রন্থের মধ্যে বহু গ্রন্থই শঙ্করের নহে।

শঙ্করের নামে অন্যের গ্রন্থ প্রচলিত হইবার হেতু।

কিন্তু তাহা হইলেও ত শঙ্করের নামে উক্ত গ্রন্থ সমুদায় প্রচলিত! উক্ত গ্রন্থগুলি শঙ্কর-রচিত বলিয়া প্রচলিত হইল কিরূপে ? এইরূপ আশঙ্কার উত্তরে তাঁহারা বলেন—

(ক) "শঙ্করাচার্য্য" নামে তাঁহার শিষ্যগণ পরিচিত হইতেন, এজন্য শিষ্য-শঙ্করকৃত গ্রন্থ লিপিকারপ্রমাদাদিবশতঃ গুরু-শঙ্করের নামে চলিয়া গিয়াছে।

(খ) অনেক ব্যক্তি স্বরচিত গ্রন্থাদির প্রচারমানসে বিখ্যাত ব্যক্তির নামে যেমন কর্ত্তৃত্ব আরোপ করিয়া তাহার প্রচার করে, এস্থলেও তদ্রূপ হইয়াছে।

(গ) নিজ সাম্প্রদায়িক মতের প্রচার ও প্রামাণ্যের জন্য স্বমতানুকূল গ্রন্থ রচনা করিয়া শঙ্করের নামে প্রচার। যেমন তান্ত্রিক-সম্প্রদায়ের প্রপঞ্চসারতন্ত্র শঙ্করের নামে প্রচার।

(ঘ) শঙ্করসম্প্রদায়ের অত্যনুরাগী ব্যক্তিগণকর্ত্তৃক, শঙ্করের মহত্ত্ব বা অসাধারণত্ব প্রচারমানসে, অপরের গ্রন্থকেও শঙ্কর-রচিত বলিয়া প্রচার। ইত্যাদি।

এই সকল কারণে অপরের রচিত গ্রন্থ শঙ্করের নামে চলিয়া গিয়াছে। ফলতঃ এই উভয়বিধ যুক্তির সাহায্যে এই শ্রেণীর ব্যক্তিগণ স্বপক্ষ স্থাপন ও পরপক্ষ খণ্ডন করিয়া থাকেন।

শঙ্করের গ্রন্থকর্তৃত্বে আপত্তিখণ্ডন।

কিন্তু বিচার করিয়া দেখিলে এই সকল যুক্তিই দুষ্ট, ইহার দ্বারা নির্ভুল অনুমান হয় না। এ বিষয় আমি আমার "আচার্য্য শঙ্কর ও রামানুজ" নামক গ্রন্থ দ্বিতীয় সংস্করণে কিঞ্চিৎ বিশেষভাবে আলোচনা করিয়াছি, এস্থলে পুনরুল্লেখ বাহুল্যমাত্র। তথাপি সংক্ষেপে সূত্রাকারে ইহাদের উত্তর প্রদান করিলে বাহুল্য হইবে না—বোধ হয়।

প্রথম—অলৌকিক শক্তিশালী ব্যক্তি মধ্যে মধ্যে জন্মগ্রহণ করেন। ইহা অস্বীকার করা সাহসমাত্র। সাধারণ ব্যক্তির পক্ষে যাহা অসম্ভব, তাহা তাঁহাদের নিকট অসম্ভব হয় না। নিজের তুলনায় সকলকে বিচার করা সঙ্গত নহে।

দ্বিতীয়—ভাষা ও ভঙ্গীগত পার্থক্য লেখকের বয়সানুসারে এবং দেশকাল ও উপদেশ্য পাত্র অনুসারে সংঘটিত হয়। ইহা লেখকমাত্রেই বুঝিতে পারেন। দৃষ্টান্তও ইহার প্রচুর আছে। কোন গ্রন্থে পুরাণ অধিক উদ্ধৃত হইলে তাহা শঙ্করের হইবে না, বলা যায় না। কারণ, ইহা ইচ্ছাধীন বিষয়। আর শঙ্কর যে পুরাণ মান্য করিতেন না—এরূপ বলা যায় না এবং তিনি কোথাও এরূপ প্রতিজ্ঞাও করেন নাই যে, পুরাণবাক্য উদ্ধৃত করিবেন না। অতএব এরূপ আপত্তি ব্যর্থ কল্পনামাত্র।

তৃতীয়—ভাব বা সিদ্ধান্তগত অসামঞ্জস্য বিচার করিতে হইলে শঙ্কর অপেক্ষা বড় লোক হইতে হয়। যাঁহার লেখার

(তৃতীয়—) তাৎপর্য্যনির্ণয়ে প্রবৃত্ত হইয়া এত গ্রন্থ হইয়াছে, যাহা একজন বুদ্ধিমান্ ব্যক্তিও এক জীবনে শেষ করিতে পারেন না, এবং যাঁহার লেখার তাৎপর্য্যব্যাখ্যাতৃগণের লেখা বুঝিতে অনেক মনীষীই অসমর্থ, তাঁহার লেখার অসামঞ্জস্য আবিষ্কারচেষ্টা সাধারণ লোকের পক্ষে বাতুলতামাত্র বলিয়া মনে হয়। এইরূপ অসামঞ্জস্য আবিষ্কারের চেষ্টা না করিয়া অসমঞ্জস অংশের গূঢ়াভিপ্রায়নির্ণয়ের চেষ্টা করাই সাধারণ মনীষীগণের পক্ষে শোভন।

**নির্ব্বিশেষ ব্রহ্মবাদী কর্ম্মী বা উপাসক হইতে পারেন।**

নির্ব্বিশেষ ব্রহ্মবাদী হইলেই পূজা-পাঠ স্তব-স্তুতি-প্রভৃতি কর্ম্ম এবং উপাসনার ত্যাগ করা আবশ্যক হয় না। যতদিন জ্ঞান দৃঢ় না হয়, ততদিন ব্যবহার থাকে, আর ব্যবহার থাকিলেই কর্ম্ম ও উপাসনার সীমামধ্যে থাকিতে হয়। নির্ব্বিশেষ ব্রহ্মবাদী গৃহস্থও হইতে পারেন। সুতরাং কর্ম্মীও হইতে পারেন। বাদী হইলেই জ্ঞানী হয় না। জ্ঞানী হইলেও মিথ্যাজ্ঞানসহকারে ব্যবহার সম্ভব হইতে পারে। দেহাদির সহিত আত্মার অধ্যাস না হইলে ব্যবহার হয় না। জ্ঞানী ব্যক্তি প্রত্যেক ব্যবহারকালে এই অধ্যাস স্মরণ করিয়া ব্যবহার করিতে পারেন। জ্ঞান হইলে এই অধ্যাস থাকা উচিত নহে বটে, কিন্তু জ্ঞানের পরেও এই অধ্যাসের হেতু—জ্ঞানোদয়ের পূর্ব্বে জ্ঞানানুকূল লোকহিতকর কর্ম্ম-বিষয়ক শুভেচ্ছাপ্রভৃতি। এই শুভেচ্ছাবশতঃ দেহ থাকে, আর তজ্জন্য ব্যবহারও কিছু-না-কিছু, হইতে থাকে। তবে এই ব্যবহারজন্য সংস্কার অধ্যাসস্মরণজন্য সংস্কারের দ্বারা

বিনষ্ট হয় বলিয়া অজ্ঞানীর ন্যায় তাঁহারা আর আবার জন্মান না। তাঁহাদের কর্ম, ভ্রষ্ট বীজের ন্যায় অঙ্কুর উৎপাদন করে না। দেহান্তে তাঁহাদের নির্ব্বাণ নিশ্চিতই থাকে। এই কারণে নির্ব্বিশেষ অদ্বৈতজ্ঞানীরও স্তব-স্তুতিপ্রভৃতি সকলই হইতে পারে। যাঁহারা জ্ঞানীর পূজাপাঠ ও স্তব-স্তুতিতে আপত্তি করেন, তাঁহারা জ্ঞানীর অন্নপানাদিতেও আপত্তি করিতে পারেন। বস্তুতঃ এরূপ আপত্তি অদ্বৈতসিদ্ধান্তে অনভিজ্ঞতার ফল ভিন্ন আর কিছুই নহে।

চতুর্থ—গ্রন্থমধ্যে প্রাসঙ্গিকভাবে যে আত্মপরিচয় পাওয়া যায়, তাহাতে সে গ্রন্থ শঙ্কর-রচিত নহে বলিয়া প্রমাণ হয় না। ব্যক্তিবিশেষের জন্য স্তব-স্তুতি রচনা করিয়া দিবার প্রথা পণ্ডিত সাধু সন্ন্যাসীর মধ্যে আছে। দুর্গাপরাধভঞ্জনস্তোত্র তাদৃশ ৮৫ বৎসরের কোন বৃদ্ধ ভক্তের জন্য হইতে বাধা নাই। শঙ্করকৃত স্তব যে সকল সময় নিজের জন্য স্তব নহে, তাহা গঙ্গাস্তবের শেষ দেখিলেই বুঝা যায়। সেখানে তিনি ইহা বিষয়ীকে পড়িতে বলিতেছেন।

অতএব উক্ত চারিটী হেতুই নির্দ্দোষ হেতু নহে। সুতরাং এতদ্দ্বারা যে অনুমান করা হয়, তাহাও নির্দ্দোষ হইতে পারে না।

শঙ্করের নামে অপরের গ্রন্থ প্রচলিত হইবার আপত্তিখণ্ডন।

তাহার পর তাঁহারা অপরের গ্রন্থ শঙ্করের নামে প্রচলিত হইবার যে হেতু প্রদর্শন করেন, তাহাও নির্দ্দোষ নহে; যথা—

(ক) শঙ্করাচার্য্যের নামে তাঁহার শিষ্যগণ পরিচিত হইতেন না। শঙ্করপ্রতিষ্ঠিত মঠের অধীশ্বরগণ "শঙ্করাচার্য্য"—উপাধিমাত্র গ্রহণ করিতেন, তাঁহাদের নিজ নিজ পৃথক্ নাম থাকিত। বিদ্যারণ্য, শঙ্করা-

মন্ন প্রভৃতি মঠাধীশগণকে লোকে শঙ্করাচার্য্য বলিত, কিন্তু তাঁহাদের গ্রন্থে শঙ্করাচার্য্য-রচিত বলিয়া লিখিত হয় নাই। গ্রন্থকারের নিজ নিজ নামেই সেই সকল গ্রন্থ প্রচলিত। কোন লিপিকারই প্রমাদ করিয়া তাহাদের কোন গ্রন্থ শঙ্করাচার্য্য-রচিত বলিয়া লিখিয়াছেন কি না, তাহা এখনও পর্য্যন্ত জানা যায় নাই। অতএব এরূপ কল্পনা মহাভ্রম।

(খ) শঙ্করের নামে প্রচলিত যে সব গ্রন্থ শঙ্করের নহে বলা হয়, তাহাতে যেরূপ উচ্চ বিষয় আছে, তাহাতে তাহাদের রচয়িতা যে এরূপ মিথ্যাচরণ করিবেন, তাহা কল্পনা করিতে পারা যায় না। এরূপ গ্রন্থের রচয়িতা সাধুচরিত্রই যে হইবেন, তাহাতে সন্দেহ নাই। মিথ্যাচারী ব্যক্তি অপরের গ্রন্থ নিজ নামেই প্রচলিত করেন। আর এক্ষেত্রে শঙ্করের গ্রন্থ নিজ নামে চলিয়া গেলে তাঁহার যশঃই অধিক হইবে। সুতরাং এরূপ কল্পনাও ব্যর্থ। ইহাকে দীনতাও বলা যায় না।

(গ) শঙ্করমতের বিরুদ্ধসম্প্রদায় নিজেদের গ্রন্থ শঙ্করের নামে প্রচলিত করিলে শঙ্করসম্প্রদায় বাধা দিতেন, অথবা প্রতিবাদও করিতেন। কারণ, শঙ্করসম্প্রদায় এখনও জীবিত। তান্ত্রিকসম্প্রদায়ের সংস্কারের জন্য শঙ্করই "প্রপঞ্চসার" তন্ত্র লিখিয়াছেন। "প্রপঞ্চসার" তন্ত্রের টীকা পদ্মপাদই রচনা করিয়াছেন। তাহার পর নৃসিংহতাপনীয় উপনিষদের শঙ্করভাষ্যে প্রপঞ্চসারের উল্লেখ আছে। নৃসিংহতাপনীয় ভাষ্যখানিকে শঙ্কর-রচিত নহে বলা কল্পনামাত্র। গ্রন্থশেষে রচয়িতার নাম দেখিয়া ব্রহ্মসূত্রভাষ্যকে শঙ্কর-রচিত যদি বলা হয়, তবে ইহাও শঙ্কর-রচিত বলিতে হইবে।

(ঘ) শঙ্করের মহত্ত্বপ্রচার, গ্রন্থাধিক্যের দ্বারা করিবার প্রয়াস বৃথা। সূর্য্য দেখাইবার জন্য প্রদীপের সাহায্য গ্রহণে কি প্রয়াস হয়? যাঁহার একমাত্র ব্রহ্মসূত্রভাষ্যগ্রন্থই যথেষ্ট, তাঁহার মহত্ত্ব,

দুটী চারিটী স্তবস্তুতিগ্রন্থ দ্বারা প্রচার করিতে কাহাঁর প্রবৃত্তি হইবে? ইত্যাদি।

এইরূপে এই বিষয়গুলি যতই আলোচনা করা যাইবে, ততই বিরুদ্ধ-বাদীর প্রদর্শিত যুক্তিগুলি অসার বলিয়াই প্রমাণিত হইবে। এজন্য যে সব গ্রন্থ আচার্য্যের রচিত বলিয়া প্রচলিত, আমরা তাহাদিগের প্রকাশে প্রবৃত্ত হইয়াছি।

### শঙ্করের গ্রন্থকর্ত্তৃত্বে সংশয়ের যথার্থহেতুনির্ণয়।

শঙ্করের নামে প্রচলিত কোন গ্রন্থ শঙ্করের রচিত কি না এরূপ সংশয় করিতে হইলে দেখিতে হইবে—সেই গ্রন্থ অপরের রচিত বলিয়া কোন স্থানে প্রকাশিত হইয়াছে কি না, অথবা এরূপ কোন পুঁথি পাওয়া যায় কি না? যদি একই গ্রন্থ কোথাও শঙ্কর-রচিত এবং কোথাও অপর-রচিত বলিয়া দেখা যায়, তবেই সেই গ্রন্থের কর্ত্তৃত্বে সংশয় করাও সমীচীন। ভঙ্গী ও ভাষাদির পার্থক্যরূপ অন্য কারণে সংশয় করিলে সংশয়ের হেতু সমবল হইতে পারে না। সংশয়ের হেতু সমবল না হইলে সংশয়ই হয় না, হইলে, তাহা অভিসন্ধিমূলক বা আগ্রহমূলক সংশয়ই বলিতে হইবে।

অতএব যে জাতীয় প্রমাণদ্বারা একখানি গ্রন্থ শঙ্কর-রচিত বলা হয়, সেই জাতীয় প্রমাণ বিরুদ্ধ হইলে তবেই তাহা শঙ্কর-রচিত কি না বলিয়া সন্দেহ হওয়া উচিত। নচেৎ সংশয় উদিত হওয়াই উচিত নহে। এরূপে যে সংশয়, সে সংশয় অমূলক সংশয় বলিতে হইবে। এই অমূলক সংশয়ের বশবর্ত্তী হইলে বিভিন্ন ব্যক্তির বিভিন্ন কল্পনানুসারে একখানি গ্রন্থকেও শঙ্করের বলা যাইতে পারে না। অথবা সকলের সকল গ্রন্থেই তাঁহাদের কর্ত্তৃত্ব বিলুপ্ত হইয়া যাইতে পারে।

অতএব গ্রন্থশেষে লেখকের যে পরিচয় তাহাই যেমন লেখকনির্ণয়ের হেতু, তদ্রূপ সেই পরিচয় বিরুদ্ধ হইলে যে সংশয় হয়, সেই সংশয়ই

সমীচীন বা সমূলক-সংশয়, অন্যহেতুক সংশয় অমূলক সংশয়। সমবল-হেতুক সংশয়ই এস্থলে সমীচীন সংশয়। আর ইহা যদি স্থির হয়, তবে পূর্ব্বোক্ত সংশয়ের হেতুগুলি কেহই প্রকৃত হেতুপদবাচ্যই হইতে পারে না। ইহাতে কোন সংশয় নাই।

যথার্থ সংশয়নিরাসের জন্য অনুকূল তর্ক।

এখন এইরূপে সমবলহেতুক সংশয় উৎপন্ন হইলে যাঁহার গ্রন্থকর্ত্তৃত্বের অনুকূলে অন্য যুক্তি পাওয়া যাইবে, তাঁহাকেই সেই গ্রন্থের রচয়িতা বলিয়া স্থির করা উচিত। অনুকূল যুক্তি তর্ক না পাইলে তাহা সংশয়ই থাকিয়া যাইবে—নিশ্চয় আর হইবে না।

আর এই স্থলে সেই অনুকূল যুক্তি বা তর্ক কোন প্রাচীন প্রামাণিক গ্রন্থকারের উক্তিবিশেষ হওয়া আবশ্যক। অর্থাৎ যদি কোন প্রাচীন গ্রন্থকার বলেন যে, এই গ্রন্থখানি অমুকের, তাহা হইলে ইহা উক্ত সংশয় নিরাস করিতে সমর্থ হইবে। অথবা সেই বিচার্য্যগ্রন্থদ্বয়মধ্যে যদি কোনটীতে এমন কোন সুস্পষ্ট "বাক্য" পাওয়া যায়, যাহা কাহারও মতের বিরোধী হয়, তাহা হইলে উক্ত বাক্য যাহার বিরোধী হইবে তাহাকে আর সেই গ্রন্থের কর্ত্তা বলা যাইতে পারিবে না।

আমাদের অবলম্বিত যুক্তি।

এখন এই নিয়মের অনুসরণ করিয়া শঙ্করের নামে প্রচলিত কোন গ্রন্থে যদি দেখা যায় যে, গ্রন্থকার বলিতেছেন "অদ্বৈতসিদ্ধান্ত মিথ্যা" ইত্যাদি, তাহা হইলে তাহা আর শঙ্করের গ্রন্থ বলিয়া বিবেচিত হইবে না। এতদ্ব্যতীত অন্য কোন উপায়ে কোন গ্রন্থ শঙ্কর-রচিত নহে বলিলে তাহা সমীচীন হইতে পারে না।

কয়েকখানি গ্রন্থের কর্ত্তৃত্বে প্রকৃত সংশয়।

আমরা এস্থলে এইরূপ যুক্তি অনুসারে শঙ্করের নামে প্রচলিত গ্রন্থ-

গুলিকে শঙ্কর-রচিত বলিয়া গ্রহণ করিতেছি, এবং "বোধসার" "জ্ঞান-সন্ন্যাশতক" ও "কাল্যপরাধভঞ্জন স্তোত্র"কে শঙ্কর-রচিত বলিয়া সন্দেহ-মাত্র করিয়া শঙ্কর-রচিত গ্রন্থতালিকা মধ্যে সন্নিবিষ্ট করিয়াছি। এই তিনখানি গ্রন্থ বাস্তবিক অপরের রচিত কি না, তাহা নির্ণয় করিতে হইলে উপরি উক্ত প্রকারে অনুকূল প্রমাণ প্রয়োজন হইবে। পরবর্ত্তী সুধী-বর্গের হস্তে এ ভার সমর্পিত হইল, তাঁহারাই ইহার মীমাংসা করিবেন।

বিদ্বেষী দ্বৈতবাদিগণের আক্রমণ জাতীয় অবনতির হেতু।

অবশ্য অদ্বৈতবিদ্বেষী দ্বৈতবাদিগণ যে, শঙ্করের পর শঙ্করগৌরব খর্ব্ব করিতে চেষ্টা করিবেন, তাহা বিচিত্র নহে। হরিদ্বার প্রভৃতি স্থানে তাঁহাদের সঙ্গে বহু রক্তারক্তি সংগ্রাম হইয়া গিয়াছে। শাস্ত্ররচনা, দিগ্বিজয়প্রভৃতির দ্বারা তাঁহারা যারপরনাই শঙ্করমত বিলুপ্ত করিবার চেষ্টা করিয়াছেন। কিন্তু অদ্বৈতমত হিমালয়ের ন্যায় অচল অটলই আছে।

বিদ্বেষী দ্বৈতবাদীর চেষ্টায় সমাজের একতাসূত্র বিচ্ছিন্ন।

আচার্য্যশঙ্কর ধর্ম্মের ভিতর দিয়া ভারতবাসীকে যে একতাসূত্রে আবদ্ধ করিয়াছিলেন, সকল উপাস্যের মধ্যে বাক্য ও মনের অগোচর সচ্চিদানন্দ ব্রহ্ম প্রদর্শন করিয়াছিলেন, সুতরাং নির্ব্বিরোধ একতার ভূমি নির্দ্দেশ করিয়াছিলেন, এই দ্বৈতবাদিগণ তাহা ছিন্ন করিতেছেন। তাঁহারা শিব, বিষ্ণু, কৃষ্ণপ্রভৃতি নিজ নিজ উপাস্যদেবকে বড় করিবার জন্য প্রাণপণ করিতেছেন। কিন্তু এ পথে যে গৃহবিচ্ছেদ কোনও কালে অন্ত-র্হিত হইবে না, প্রত্যুত অবৈদিক একেশ্বরবাদীর দাসই থাকিতে হইবে, তাহা তাঁহারা ভাবিবার সময় পান না। তাঁহাদের উপাস্যপ্রেম বিশুদ্ধ উপাস্যপ্রেম নহে, তাহা এক পক্ষে জাতীয় আত্মহত্যাকর উন্মাদনা-বিশেষ হইয়া পড়িয়াছে। সুতরাং ইঁহাদের আক্রমণ যে স্বাভাবিক হইবে, তাহাতে কোন সন্দেহ নাই।

### দ্বৈতবাদীর আক্রমণে অদ্বৈতের উন্নতি, আর অল্পবুদ্ধির ক্ষতি।

অবশ্য ইঁহাদের আক্রমণে যে অদ্বৈতসিদ্ধান্তের যথার্থ ক্ষতিও হইবে না, প্রত্যুত পরিণামে উপকারই হইবে—তাহাও স্থির। বস্তুতঃ ইঁহাদেরই আক্রমণের ফলে "অদ্বৈতসিদ্ধি" জাতীয় গ্রন্থে অদ্বৈতবাদীর অচল অটল বিজয়-স্তম্ভ প্রতিষ্ঠিত হইয়াছে। ক্ষতি কেবল সাধারণবুদ্ধিসম্পন্ন ব্যক্তিগণের, আর সেই ক্ষতি গৃহবিচ্ছেদপ্রভৃতি। সত্যের জয় চিরকাল।

### এই গ্রন্থপ্রকাশে আমাদের অবলম্বিত পথ।

শাঙ্করগ্রন্থরত্নাবলীর এই ভাগে আমরা আচার্য্য শঙ্কর-রচিত ৩৬ খানি গ্রন্থ অনুবাদাদিসহ প্রকাশিত করিলাম। আচার্য্যের ৫৪ খানি উপদেশ গ্রন্থের মধ্যে যাহাদের শ্লোকসংখ্যা একশতের ন্যূন, তাহাদিগকেই এই ভাগে সন্নিবিষ্ট করা হইল। উপদেশ গ্রন্থের অবশিষ্ট ১৮ খানি গ্রন্থ ক্রমশঃ প্রকাশ করিবার ইচ্ছা আছে, এখন ভগবানের যেরূপ ইচ্ছা তাহাই হইবে।

### সিদ্ধান্তবিন্দু গ্রন্থের পরিচয়।

এই ৩৬খানি গ্রন্থের মধ্যে শেষ গ্রন্থখানিসম্বন্ধে এস্থলে কিছু বলা প্রয়োজন। এই গ্রন্থ খানি দশশ্লোকী বা নির্ব্বাণদশক বা সিদ্ধান্তবিন্দু-নামে প্রচলিত। অদ্বৈতসিদ্ধিকার পরমহংসপরিব্রাজকাচার্য্য মধুসূদন সরস্বতী ইহার টীকা করিয়াছেন। মধুসূদনের টীকার নাম সিদ্ধান্তবিন্দু বলিয়া ইহারও নাম সিদ্ধান্তবিন্দু বলিয়া প্রচলিত হইয়াছে। মধুসূদনের এই টীকার উপর অদ্বৈতসিদ্ধির টীকাকার পরমহংসপরিব্রাজকাচার্য্য ব্রহ্মানন্দসরস্বতী ন্যায়রত্নাবলীনামক একটী অতি উপাদেয় অতি বৃহৎ টীকা রচনা করিয়াছেন। আমরা এই গ্রন্থে মূল দশশ্লোকী, তাহার টীকা সিদ্ধান্তবিন্দু ও তাহার টীকা ন্যায়রত্নাবলী—এই তিন খানি গ্রন্থই দিলাম। অনুবাদ দশশ্লোকীর এবং সিদ্ধান্তবিন্দুর দিলাম।

অদ্বৈতমত অদ্বৈতসিদ্ধিতে পূর্ণ পরিস্ফুট।

অদ্বৈত বেদান্তের বিরুদ্ধে আচার্য্য শঙ্করের পর হইতে এতাবৎকাল যত আক্ষেপ ও যত আপত্তি হইয়াছে এবং ভবিষ্যতে যাহা হইতে পারে, তাহা অনুধাবন করিয়া মহামতি মধুসূদন অদ্বৈতসিদ্ধিনামক গ্রন্থে তাহাদের সদুত্তর দিয়া গিয়াছেন। অদ্বৈত বেদান্তের সূক্ষ্মতত্ত্ব এতদপেক্ষা অন্য কোন গ্রন্থে নাই। মধুসূদন এই অদ্বৈতসিদ্ধির মধ্যস্থিত অতি প্রয়োজনীয় সিদ্ধান্তগুলি তাঁহার শিষ্য ব্রহ্মচারী বলভদ্রের বিশেষ অনুরোধে আচার্য্যের দশশ্লোকী-অবলম্বনে অতি সরল ও সুন্দরভাবে লিপিবদ্ধ করিয়া গিয়াছেন। মনে হয়—যেন এই গ্রন্থখানি মহামতি অপ্পয়দীক্ষিতের সিদ্ধান্তলেশ এবং ধর্ম্মরাজ অধ্বরীন্দ্রের বেদান্ত পরিভাষার প্রতিযোগিতা করিতেছে। যেহেতু খুব সম্ভব এই গ্রন্থকারত্রয়ই সমসাময়িক আচার্য্য।

সিদ্ধান্তবিন্দুর বিশেষত্ব।

এই সিদ্ধান্তবিন্দু একদিকে প্রথম শিক্ষার্থীর পক্ষে যেমন উপযোগী, অন্যদিকে বেদান্তের সার সিদ্ধান্তগুলি স্মৃতিপটে সদা জাগরূক রাখিবার জন্য সুধীবর্গেরও তেমনি উপকারী। গুরুর নিকট এই গ্রন্থ খানি অধীত হইলে বেদান্তসিদ্ধান্তে প্রবীণতা লাভ করিতে পারা যায়। যাঁহারা বেদান্তসার, বেদান্ত-পরিভাষা পঞ্চদশী ও সিদ্ধান্তলেশপ্রভৃতি গ্রন্থ পড়িবার অধিকারী বা অভিলাষী তাঁহারা ইহা পাঠ করিয়া সর্ব্বাপেক্ষা অধিক লাভবান্ হইবেন সন্দেহ নাই।

মধুসূদনসরস্বতীর পরিচয়।

এই মধুসূদন বাঙ্গালী। ফরিদপুর জেলার অন্তঃপাতী কোটালীপাড়া মতান্তরে বরিশাল তাঁহার জন্মভূমি। ন্যায়শাস্ত্রে যেমন রঘুনাথ, জগদীশ, গদাধর জগন্মান্য, শাঙ্কর বেদান্তে তদ্রূপ এই মধুসূদন বিশ্ববন্দ্য। রঘুনাথ-

প্রভৃতি যেমন ন্যায়শাস্ত্রে বাঙ্গালীকে বিদ্বৎসমাজে সর্ব্বশ্রেষ্ঠাসন প্রদান করিয়া গিয়াছেন, অদ্বৈতবেদান্তে তদ্রূপ মধুসূদন বাঙ্গালীকে সর্ব্বশ্রেষ্ঠাসন দান করিয়া গিয়াছেন। এখন পণ্ডিতসমাজে অদ্বৈতমত খণ্ডনমণ্ডন করিতে হইলে অদ্বৈতসিদ্ধির কথার খণ্ডনমণ্ডন করা হইয়া থাকে। শাঙ্কর বেদান্তের পরিষ্কার মধুসূদনে পূর্ণতাপ্রাপ্ত। মধুসূদন আকবরের সমসাময়িক অর্থাৎ খৃষ্টীয় ষোড়শ শতাব্দীর লোক। কাশীধামে পরমহংস পরিব্রাজকাচার্য্য শ্রীশ্রীরামতীর্থ ও শ্রীশ্রীমাধবসরস্বতীর নিকট ইনি অধ্যয়ন করেন এবং শ্রীশ্রীবিশ্বেশ্বর সরস্বতীর নিকট সন্ন্যাস গ্রহণ করেন। দশশ্লোকী, গীতা, ভাগবত, সংক্ষেপশারীরক, আনন্দলহরী-স্তোত্র এবং মহিম্নস্তোত্রের টীকা, অদ্বৈতসিদ্ধি, বেদান্তকল্পলতিকা, অদ্বৈত-রত্নরক্ষণ, প্রস্থানভেদ ও ভক্তিরসায়নপ্রভৃতি বহু বেদান্তগ্রন্থ ইহার কীর্ত্তি।

প্রকাশিত গ্রন্থের শ্রেণীবিভাগ।

আচার্য্য শঙ্করের অপর ৩২ খানি গ্রন্থের মধ্যে কতকগুলি বৈরাগ্য-সম্পাদক, কতকগুলি আত্মজ্ঞান ও তত্ত্বজ্ঞানসাধক, কতকগুলি অদ্বৈতানুভবপ্রধান এবং কতকগুলি নীতি বা কর্ত্তব্যোপদেশপ্রদ। যথা—

বৈরাগ্য সম্পাদক—( ২ ) অনাত্মশ্রীবিগর্হণ প্রকরণ, ( ৮ ) কৌপীন-পঞ্চক ( ৯ ) গুর্ব্বষ্টক, ( ১০ ) চর্পটপঞ্জরিকা, ( ১৩ ) ধন্যাষ্টক, ( ২৫ ) মোহমুদ্গর। মোট ৬ খানি।

আত্মজ্ঞান ও তত্ত্বজ্ঞানসাধক গ্রন্থ—( ১ ) অদ্বৈতানুভূতি, ( ৫ )আত্ম-বোধ, ( ৬ ) একশ্লোকী, ( ১২ ) তত্ত্বোপদেশ, ( ২৪ ) মায়াপঞ্চক, ( ২৮ ) বাক্যবৃত্তি, ( ২৯ ) লঘুবাক্যবৃত্তি, ( ৩০ ) বাক্যসুধা, ( ৩২ ) সদা-চার, ( ৩৫ ) স্বাত্মপ্রকাশিকা, ( ৩৬ ) দশশ্লোকী বা সিদ্ধান্তবিন্দু। মোট ১১খানি।

অদ্বৈততত্ত্বের অনুভবজ্ঞাপক গ্রন্থ—( ৩ ) আত্মষট্ক, ( ৪ ) পরাপূজা,

( ৭ ) কেবলোঽহম্, ( ১১ ) জীবন্মুক্তানন্দলহরী, ( ১৪ ) নির্ব্বাণষট্‌ক, ( ১৫ ) নির্ব্বাণমঞ্জরী, ( ১৯ ) প্রৌঢ়ানুভূতি, ( ২০ ) ব্রহ্মজ্ঞানাবলীমালা, ( ২১ ) ব্রহ্মানুচিন্তন, ( ২৩ ) মনীষাপঞ্চক, ( ৩১ ) বিজ্ঞাননৌকা। মোট ১১খানি।

নীতি বা কর্ত্তব্যোপদেশপ্রদ গ্রন্থ—( ১৬ ) নির্গুণমানসপূজা, ( ১৭ ) প্রশ্নোত্তরমালিকা, ( ১৮ ) প্রাতঃস্মরণ স্তোত্র, ( ২২ ) মণিরত্নমালা, ( ২৬ ) মঠাম্নায়, ( ২৭ ) যোগতারাবলী, ( ৩৩ ) সাধনপঞ্চক, ( ৩৪ ) সারতত্ত্বোপদেশ। মোট ৮ খানি। সর্ব্বশুদ্ধ ৩৬ খানি।

এই সকল গ্রন্থ অকারাদি ক্রমে এবং একাদি সংখ্যানুযায়ী এই গ্রন্থমধ্যে সন্নিবিষ্ট করা হইয়াছে, সুতরাং সূচীপত্র না দেখিয়াও কোন গ্রন্থ অনায়াসে বাহির করা যাইতে পারিবে।

### শাঙ্করগ্রন্থরত্নাবলীর উপাদেয়তা।

আচার্য্যের এই গ্রন্থগুলি এমনই সরল ও মধুর ভাষায় এবং এমনই ভাবে লিখিত যে, শ্রদ্ধাসহকারে পাঠ করিলে ক্ষণকালের জন্যও জগৎ বিস্মৃত হয়, শোকতাপ অন্তর্হিত হয়, নিজের ব্রহ্মত্ববোধ সমুজ্জ্বল হইয়া উঠে। আচার্য্যের ভাষা মন্ত্রশক্তির ন্যায় যেন কার্য্য করে। ব্রহ্মজ্ঞান যিনি অভ্যাস করেন, তাঁহার পক্ষে ইহা সুখারোহণ সোপানশ্রেণী। বিদ্বেষবুদ্ধি যদি না থাকে, তবে ইহা পাঠকমাত্রেরই নিশ্চিতই পরমশান্তিপ্রদ হইয়া থাকে।

### শঙ্করের আবির্ভাবকাল ও জীবনচরিত্র।

আচার্য্য শঙ্করের জীবনবৃত্ত, তাঁহার আবির্ভাবকাল তাঁহার সমসাময়িক ব্যক্তি ও মতবাদপ্রভৃতির পরিচয় সংকৃত "আচার্য্য শঙ্কর ও রামানুজ" নামক গ্রন্থমধ্যে দ্রষ্টব্য। আচার্য্যের জন্মকাল ৬০৮ শকাব্দ বা ৬৮৬ খৃষ্টাব্দ, প্রচলিত ৭৮৮ খৃষ্টাব্দ নহে।

অদ্বৈতবাদের মূলসূত্র—তত্ত্বসংক্রান্ত।

এইবার দেখা যাউক—আচার্য্যের প্রচারিত অদ্বৈতবাদের প্রধান সিদ্ধান্তগুলি কিরূপ? এক কথায় ইহা বলিতে গেলে বলা যায়—তত্ত্ব-সম্বন্ধে আচার্য্যের মত—

“ব্রহ্ম সত্যং জগন্মিথ্যা জীবো ব্রহ্মৈব নাপরঃ” (১৪৪ পৃঃ)

এক্ষণে এই শ্লোকের প্রত্যেক পদের অর্থসাহায্যে অদ্বৈতমতটী বুঝিবার চেষ্টা করা যাউক।—

“ব্রহ্ম”—সৎ চিৎ আনন্দস্বরূপ। সত্ত্ব চিত্ত্ব বা আনন্দত্বাদি ধর্ম্ম ইহার নাই। ইহা নিধর্ম্মক, নির্ব্বিশেষ, একই অদ্বিতীয়, স্বপ্রকাশ, দেশ কাল ও বস্তুদ্বারা অপরিচ্ছিন্ন।

“সত্য” বলিতে যাহা স্বপ্রকাশ অথচ যাহার কালত্রয়েও কোনরূপ অন্যথা হয় না, তাহাকে বুঝায়। ব্রহ্ম এইরূপ সত্য বস্তু।

“জগৎ” বলিতে যাহা জ্ঞানের বিষয় হয়, তাহাকেই বুঝায়। যাবৎ দৃশ্যবস্তুই জগৎপদবাচ্য। ব্রহ্ম—জ্ঞেয় বা দৃশ্য হন না, এবং যাহা বন্ধ্যা-পুত্রাদির ন্যায় অসৎ, তাহাও দৃশ্য হয় না। সুতরাং জগৎ—সৎও নহে, অসৎও নহে।

“মিথ্যা” বলিতে যাহা সৎও নহে, অসৎও নহে, বা সদসৎও নহে, তাহাকে বুঝায়। যেমন রজ্জুতে যে সর্পের জ্ঞান হয়, সেই সর্প মিথ্যা। মিথ্যাবস্তু তিন কালেই থাকে না, অথচ তাহা জ্ঞানের বিষয় হয়। ইহার জ্ঞান হয় বলিয়া ইহা সৎ। ইহা তিন কালে থাকে না বলিয়া ইহা অসৎ। আবার অধিষ্ঠানের জ্ঞানে ইহার নিবৃত্তি হয় বলিয়া ইহা সৎ নহে এবং ইহার জ্ঞান হয় বলিয়া ইহা অসৎও নহে। এইরূপে ইহা সদসদ্ হইতে ভিন্ন। যাহা সদসদ্ভিন্ন তাহাই মিথ্যা। জগৎ এইরূপ মিথ্যাবস্তু।

“জীব” শব্দের অর্থ—জ্ঞাতা। অর্থাৎ বৃত্তিজ্ঞানের যিনি আশ্রয়

তিনি জীব। সেই জীব "ব্রহ্মই" "অপর কেহ নহে" ইহার অর্থ—জীব ব্রহ্ম হইতে ভিন্ন নহে। "জীব ব্রহ্মই, অপর নহে" এইরূপ বলায় জীব ব্রহ্মের অঙ্গ বা অংশবিশেষ বা শক্তিরূপও নহে—বলা হইল।

তাহার পর এতদ্দ্বারা ইহাও বলা হইল যে, জীব স্বরূপতঃ ব্রহ্মই কিন্তু আপাততঃ ব্রহ্ম নহে। কারণ, "যে" "যাহা," তাহাকে তাহা বলিবার আবশ্যক হয় না। এরূপ বলিবার আবশ্যকতা তখনই হয়, যখন "যে" "যাহা," তাহাকে "তাহা" বলিয়া জ্ঞান থাকে না, অর্থাৎ তাহাকে অন্য বলিয়া ভ্রমই হয়। সুতরাং অবিদ্যা বা অজ্ঞানবশতঃ জীব নিজকে ব্রহ্ম বলিয়া জানে না, জ্ঞানদ্বারা সেই অজ্ঞান নষ্ট হয়।

এই অজ্ঞান হইতে জীব, ঈশ্বর ও জগতের আবির্ভাব। অধিষ্ঠান ব্রহ্মের জ্ঞানে এই অজ্ঞান নষ্ট হয়—জীব, জগৎ ও ঈশ্বরভাব বিলুপ্ত হয়, আর তখন জীবের মোক্ষ হয় বলা হয়। নচেৎ জীব স্বরূপতঃ অর্থাৎ এই বদ্ধ অবস্থাতেও মুক্ত অর্থাৎ নিত্যমুক্ত। আমাদের সুখ, দুঃখ ভয়, শোক ও মোহ প্রভৃতি সকলই এই অজ্ঞানের ফল। ইহাই তত্ত্ব সম্বন্ধে আচার্য্যের মত।

### সাধনসম্বন্ধে আচার্য্যের মত।

সাধনাদিসম্বন্ধে আচার্য্যের মত এই যে,—যতদিন পর্য্যন্ত জীবের এই জ্ঞান দৃঢ় বা চরম অপরোক্ষরূপ না হয়, ততদিন ব্যবহার থাকে। জ্ঞান দৃঢ় বা চরম অপরোক্ষরূপ হইলে শরীর থাকে না, সুতরাং ব্যবহার থাকে না। ব্যবহার যতদিন থাকে, ততদিন কর্ম্ম ও উপাসনা থাকে—ততদিন পূজা, পাঠ, স্তব স্তুতি, হোম, যাগ যজ্ঞ সকলই অধিকার অনুসারে করিতে হয়। অবতার, দেবতা, ঋষি, গুরু সকলই মান্য করিতে হয়। ভক্তিপথ ও উপাসনা মার্গ অভিন্ন।

কর্ম্মের ফল—চিত্তশুদ্ধি, উপাসনার ফল—চিত্তের একাগ্রতা।

দেবতাকৃপালাভ উভয়েরই ফল। দেবতাকৃপায় জ্ঞানলাভের প্রতিবন্ধক ক্ষয় হয়, এজন্য যথাধিকার কর্ম্ম ও উপাসনাদি কর্ত্তব্য। জ্ঞান, উপাসনা ও কর্ম্মের ক্রম সমুচ্চয় স্বীকার্য্য; স্বরূপসমুচ্চয় স্বীকার্য্য নহে। ইহাই সাধন সম্বন্ধে আচার্য্যের মত।

### মুক্তিসম্বন্ধে আচার্য্যের মত।

মুক্তি সম্বন্ধে আচার্য্যের মত—আত্যন্তিক দুঃখনিবৃত্তি ও পরমানন্দ-প্রাপ্তি জীবের লক্ষ্য। অজ্ঞান যত দিন গাঢ় থাকে, ততদিন দুঃখ-মিশ্রিত সুখই জীব কামনা করে। গোলক, বৈকুণ্ঠ, শিবলোক, ব্রহ্মলোক প্রভৃতি এইরূপ কামনার চরমসীমা। ইহা ক্রমমুক্তির পথ। অদ্বৈত ব্রহ্ম-জ্ঞান সদ্যঃমুক্তির পথ। ক্রমমুক্তিতেও শেষে অদ্বৈতজ্ঞানদ্বারা নির্ব্বাণ লাভ হয়। মুক্তিতে জীব ও ব্রহ্মে কোন ভেদ বা কোন বিশেষই থাকে না।

সদ্যঃমুক্তির পথে জীব জীবন্মুক্ত হয়, আর সে সময় ঈশ্বরের ন্যায় জীবের নিজকে সর্ব্বস্বরূপ সর্ব্বাধার বলিয়া বোধ হয়, সুতরাং ঈশ্বরের সৃষ্টি, স্থিতি ও লয়ে যে আনন্দ, জীবন্মুক্ত জীবের তাহাও হইয়া থাকে। জীবন্মুক্ত শেষে নির্ব্বাণ প্রাপ্ত হন। ইহাই মুক্তি সম্বন্ধে আচার্য্যের মত।

### প্রমাণসম্বন্ধে আচার্য্যের মত।

শঙ্করমতে প্রমাণ ছয়টী, যথা—প্রত্যক্ষ, অনুমান, উপমান, শব্দ, অর্থাপত্তি ও অনুপলব্ধি। ইহাদের মধ্যে শ্রুতিরূপ শব্দ প্রমাণই সর্ব্বাপেক্ষা প্রবল। এই প্রত্যক্ষ পরিদৃশ্যমান জগৎ শ্রুতিবলে মিথ্যা বলা হয়। অনুমানাদি তাহার সহায়তা করে। শ্রুতিপ্রমাণ অপর সকল প্রমাণকে বাধা দিতে পারে। আর এই শ্রুতিপ্রমাণও ততদিন প্রমাণ, যতদিন জীবের অবিদ্যা থাকে। জীবন্মুক্ত বিধি-নিষেধের অতীত। প্রমাণের স্বরূপবিচার বেদান্তপরিভাষাগ্রন্থে দ্রষ্টব্য। ইহাই হইল প্রমাণ-সম্বন্ধে আচার্য্যের মত।

যাহা হউক, আপাততঃ ইহাই হইল শঙ্কর মতের মূল সূত্র। ইহার বিশেষ বিবরণ এই গ্রন্থের মধ্যে ৩৬ সংখ্যক সিদ্ধান্তবিন্দু-গ্রন্থমধ্যে দ্রষ্টব্য। কিন্তু তথাপি তাহা বুঝিতে হইলে অন্য শাস্ত্রজ্ঞান আবশ্যক।

অদ্বৈতসিদ্ধিগ্রন্থের বিশেষত্ব।

আর যদি উত্তমরূপে এই বেদান্তসিদ্ধান্ত বুঝিতে হয়, তাহা হইলে টীকাসহ প্রস্থানত্রয়ভাষ্য ও সটীক অদ্বৈতসিদ্ধিগ্রন্থ পর্য্যন্ত অধ্যয়ন করা আবশ্যক। সটীক অদ্বৈতসিদ্ধিতে অদ্বৈতবেদান্তের যাবতীয় কথা যথাসম্ভব আলোচিত বিবৃত বিচারিত ও পরিষ্কৃত হইয়াছে।

অদ্বৈতসিদ্ধান্তাবগতির জন্য পাঠ্য গ্রন্থ।

যদি কেহ এই অধ্যয়নের ক্রমসম্বন্ধে জিজ্ঞাসু হন, তাহা হইলে আপাততঃ নিম্নলিখিত ক্রম বোধ হয় অনেকের পক্ষে উপযোগী হইবে। এই ক্রমটী সাধারণতঃ পণ্ডিতসমাজে অনুসৃত হইয়া থাকে। এজন্য—

প্রথম প্রয়োজন—সংস্কৃতভাষার জ্ঞান।

দ্বিতীয় প্রয়োজন—ছয় খানি দর্শনের স্থূল জ্ঞান। আর এতদর্থে—

ন্যায়-বৈশেষিকের জন্য—সটীক তর্কসংগ্রহ বা ভাষাপরিচ্ছেদ সিদ্ধান্তমুক্তাবলী বা তর্কামৃত—

সাংখ্যের জন্য—ঈশ্বরকৃষ্ণের কারিকা—

পাতঞ্জলের জন্য—ভোজবৃত্তি সহ পাতঞ্জলদর্শন—

মীমাংসার জন্য—অর্থসংগ্রহ গ্রন্থ—

অথবা—সর্ব্বদর্শনসংগ্রহ অধ্যয়ন করা উচিত।

তৃতীয় প্রয়োজন—বেদান্তের প্রকরণগ্রন্থের জ্ঞান। এজন্য—

প্রথম—বেদান্তসার

দ্বিতীয়—পঞ্চদশী

তৃতীয়—বেদান্তপরিভাষা

চতুর্থ—সিদ্ধান্তবিন্দু ও সিদ্ধান্তলেশ।

অতঃপর প্রস্থানত্রয়ভাষ্যাদি অধ্যয়ন প্রয়োজন। এজন্য—

প্রথম—সভাষ্য উপনিষদ্

দ্বিতীয়—সভাষ্য ব্রহ্মসূত্র

তৃতীয়—সভাষ্য গীতা

চতুর্থ—সটীক অদ্বৈতসিদ্ধি।

এই অদ্বৈতসিদ্ধি-পাঠের সঙ্গে সঙ্গে সটীক ন্যায়ামৃত গ্রন্থের অধ্যয়নও আবশ্যক। ইহা মাধ্বসম্প্রদায়ের গ্রন্থ। অদ্বৈতসিদ্ধি গ্রন্থে এই ন্যায়ামৃত গ্রন্থের প্রত্যেক পঙ্‌ক্তি ধরিয়া খণ্ডন করিয়া অদ্বৈতমত স্থাপন করা হইয়াছে। ন্যায়ামৃত গ্রন্থে অদ্বৈতখণ্ডন যেমন অভাবনীয় খণ্ডন, তদ্রূপ মধুসূদনের সেই সব দ্বৈতবাদির আপাত্তখণ্ডনও অভাবনীয় খণ্ডন।

ইহার পর রামানুজ, নিম্বার্ক, ভাস্কর, শ্রীকণ্ঠ, বিজ্ঞানভিক্ষু, বলদেব-প্রভৃতির ব্রহ্মসূত্রভাষ্যাদিগ্রন্থ পড়িতে পারিলে অদ্বৈত বেদান্তসিদ্ধান্তের দৃঢ়তা এবং উজ্জ্বলতা সাধিত হইবে।

বাদবিচারের জন্য অদ্বৈতসম্প্রদায়ের চিৎসুখী, খণ্ডনখণ্ডখাদ্য-প্রভৃতি বহু গ্রন্থ আছে, তাহাদের উল্লেখ এস্থলে বাহুল্যভয়ে আর করা হইল না। ফলতঃ উপরি উক্ত ক্রমে অধ্যয়ন করিতে পারিলে বেদান্তের জ্ঞান উত্তমরূপই হইবার কথা। ব্রহ্মজ্ঞানের অন্তরঙ্গ সাধন—শ্রবণ, মনন, নিদিধ্যাসনের মধ্যে মননের জন্য অদ্বৈতসিদ্ধি পর্য্যন্ত অধ্যয়নই যথেষ্ট।

অধিকারীর গুণগ্রাম।

কিন্তু এই বেদান্তসিদ্ধান্ত হৃদয়ঙ্গম করিতে হইলে সর্ব্বাপেক্ষা যাহা প্রয়োজন, তাহা বেদান্তের অধিকারীর গুণগ্রাম। ইহা ব্যতীত সকলই বৃথা—সকলই পণ্ড। সেই অধিকারীর গুণগ্রাম এই—

১। বিধিপূর্ব্বক বেদ ও বেদাঙ্গের অধ্যয়ন আবশ্যক।

২। সমুদায় বেদার্থের আপাততঃ একটা জ্ঞান থাকা প্রয়োজন।

৩। ইহজন্মেই হউক বা জন্মান্তরেই হউক, কাম্যকর্ম্ম ও নিষিদ্ধ কর্ম্মের বর্জ্জন করিয়া এবং নিত্য কর্ম্ম, নৈমিত্তিক কর্ম্ম, প্রয়াশ্চিত্ত ও উপাসনা অনুষ্ঠান করিয়া সর্ব্ববিধপাপক্ষয়নিবন্ধন নিতান্ত নির্ম্মলান্তঃ-করণ হওয়া আবশ্যক।

৪। অতঃপর নিত্যানিত্যবস্তুবিবেক; ইহ-পরকালের সুখভোগে বৈরাগ্য; শম, দম, উপরতি, তিতিক্ষা, শ্রদ্ধা ও সমাধানরূপ সিদ্ধি, এবং মোক্ষের ইচ্ছা—এইরূপ চারিটী সাধনযুক্ত হওয়া আবশ্যক।

এইরূপ গুণসম্পন্ন বক্তি বেদান্তের বিচার অবগত হইয়া অর্থাৎ মনন করিয়া নিদিধ্যাসন অর্থাৎ ধ্যান করিতে পারিলে ব্রহ্মসাক্ষাৎ-কার লাভ করিতে পারেন, অর্থাৎ ব্রহ্মের অপরোক্ষ জ্ঞান অর্জ্জন করিতে পারেন। যাঁহারা এরূপ গুণসম্পন্ন নহেন, তাঁহারা বেদান্ত অধ্যয়ন করিলে এই সাধনের উপযোগিতা ক্রমে বুঝিতে পারেন এবং বিচারের সঙ্গে সঙ্গে এই সকল সাধন আবার ভাল করিয়া করিতে থাকেন। এইরূপে কিঞ্চিৎ উক্ত সাধনের ফলে মননে বা বিচারে কিঞ্চিৎ যোগ্যতা লাভ হয়, আর সেই বিচারের পূর্ণতার জন্য সাধনের আবশ্যকতা বুঝিয়া আবার সাধনে প্রবৃত্তি হয়, আর সেই সাধনের ফলে বিচারে অধিকতর যোগ্যতা লাভ করিয়া তিনি আরও ভালরূপ বিচার বা মনন করিতে থাকেন। এইরূপে সাধন ও বিচার পরস্পর পরস্পরের কারণ হইয়া যথাসময়ে বিচারের পূর্ণতা হইলে মানব নিদিধ্যাসনের অধিকারী হয়। আর তখন ব্রহ্মসাক্ষাৎকার হয়। যাঁহারা প্রথম হইতে উক্ত গুণসম্পন্ন না হইয়া বেদান্ত অধ্যয়ন করেন তাঁহাদের এইরূপ গতি হয়।

**বেদান্তের অধিকারীর প্রধান গুণ—শ্রদ্ধা।**

ফলতঃ এই সকল গুণের মধ্যে একটী গুণ সর্ব্বপ্রধান এবং বলিতে

কি, তাহাই অবশিষ্ট সকল গুণের একপ্রকার মূল। ইহা শ্রদ্ধা। ইহার অর্থ—গুরু ও বেদান্তবাক্যে বিশ্বাস অর্থাৎ প্রামাণ্যজ্ঞান। শ্রদ্ধা থাকিলে মানব যতই অনুপযুক্ত হউক না কেন, ক্রমে ক্রমে প্রকৃত অধিকারী হইয়া উঠে। শ্রদ্ধাই সকল ধর্ম্মের মূল। অনধিকারীর অনুষ্ঠান ব্যর্থ এবং কুফলপ্রসূ হয়। তাহারা বেদান্তে শ্রদ্ধাহীন হইয়া বেদান্তের অধিকার হইতে বঞ্চিত হয়; তাহারাই বেদান্ত পড়িয়া কুকার্য্যনিরত হয়।

বেদান্তাধ্যয়নে বিধি ও জাতিগত অধিকার।

এস্থলে যাঁহারা বিধিপূর্ব্বক বেদান্তাধ্যয়ন করিতে অভিলাষী, তাঁহাদের জন্য একটা কথা বলা আবশ্যক। বেদান্তাধ্যয়নে এই অধিকার সম্বন্ধে আচার্য্য স্বয়ং যাহা বেদান্ত-দর্শনের (১।৩।৯) "অপশূদ্রপ্রকরণে" বলিয়াছেন, তাহাতে উপনীত দ্বিজ মাত্রেরই ইহাতে অধিকার আছে বুঝা যায়। যেহেতু আচার্য্য, শূদ্রের ব্রহ্মবিদ্যায় বেদপূর্ব্বক অধিকার না থাকিবার হেতু বলিয়াছেন—উপনয়নাভাবপ্রযুক্ত বেদাধ্যয়নাভাব, যথা—

"ন শূদ্রস্য অধিকারঃ, বেদাধ্যয়নাভাবাৎ। * * ন চ শূদ্রস্য বেদাধ্যয়নমস্তি, উপনয়নপূর্ব্বকত্বাৎ বেদাধ্যয়নস্য। উপনয়নস্য চ বর্ণত্রয়বিষয়ত্বাৎ।"

তাহার পর মহাভারত শান্তিপর্ব্ব শুকানুশাসন পর্ব্বাধ্যায় হইতে—

"শ্রাবয়েচ্চতুরো বর্ণান্ কৃত্বা ব্রাহ্মণমগ্রতঃ।
বেদস্যাধ্যয়নং হীদং তচ্চ কর্ম্ম মহদ্‌যশঃ॥"

এই বাক্যটী আচার্য্য স্বসিদ্ধান্তের অনুকূলে প্রমাণরূপে উদ্ধৃত করিয়া

"ইতি চ ইতিহাসপুরাণাধিগমে চাতুর্ব্বর্ণ্যস্য অধিকারস্মরণাৎ বেদপূর্ব্বকস্তু নাস্তি অধিকারঃ শূদ্রাণাম্ ইতি স্থিতম্"—

এইরূপ বলায় শূদ্রের ইতিহাসপুরাণপূর্ব্বক ব্রহ্মবিদ্যায় অ… আছে বুঝা যায়। সুতরাং অনুপনীত দ্বিজেরও ইতিহা…

ব্রহ্মবিদ্যায় অধিকার আছে—বুঝা যায়। অবশ্য আচার্য্যোক্ত এই "ইতিহাস-পুরাণের" অধিগম এস্থলে মুখ্য বেদেরই অধ্যয়নের ফল। কারণ, হেতুরূপে গৃহীত "শ্রাবয়েৎ" ইত্যাদি শ্লোকে চারিবর্ণের মুখ্য বেদেরই অধ্যয়নের কথা বলা হইয়াছে। শূদ্রের বেদশ্রবণ হইলেও ইতিহাস-পুরাণাধ্যয়ন হইবার কারণ—তাহারা অনুপনীত। উপনীত হইয়া গুরু-মুখ হইতে বেদাক্ষর গ্রহণই বেদাধ্যয়ন। উপনীত দ্বিজ স্বয়ং বেদ পড়িলেও বেদাধ্যয়ন হয় না। তাহাতে ইতিহাসপুরাণাধ্যয়নেরই ফল হয়।

শূদ্রাদির ইতিহাসপুরাণপূর্ব্বক অধিকারের অর্থ।

কিন্তু তাহা হইলেও ইতিহাসপুরাণাধ্যয়নজন্য যে জ্ঞান এবং ব্রাহ্মণ-প্রমুখ বেদান্তশ্রবণরূপ অধ্যয়নজন্য যে জ্ঞান, তাহাদের তারতম্য অবশ্য স্বীকার্য্য। উপনীত হইয়া বিধিপূর্ব্বক বেদান্তাধ্যয়ন করিলে ব্রহ্ম-জ্ঞানসহ যে সকল বিভূতিপ্রভৃতির বিকাশ হয়, উক্ত বিধিপূর্ব্বক বেদরূপ ইতিহাসপুরাণাধ্যয়নে সে সকল বিভূতির বিকাশ হয় না—ইহাই এতদুভয়ের মধ্যে পার্থক্য। পরন্তু জ্ঞানের কোনই তারতম্য হয় না। শূদ্রের নিকট বেদান্তের অক্ষরার্থ প্রতিভাত হইবে না—ইহা বলা যায় না। যেহেতু পদপদার্থান্বয়ের জ্ঞান হইলে শাব্দজ্ঞান অবশ্যম্ভাবী। ইহা সর্ব্ববাদিসম্মত কথা। অতএব শূদ্রাদিও ব্রাহ্মণপ্রমুখ করিয়া বেদান্তশ্রবণরূপ অধ্যয়ন করিতে পারেন, এবং সাধনসম্পন্ন হইলে ব্রহ্মজ্ঞানও লাভ করিতে পারেন—ইহা আচার্য্যের মত।

আচার্য্যমতের উদারতা।

কিন্তু রামানুজপ্রভৃতি আচার্য্যগণ শূদ্রের এই অধিকারও দান করেন নাই। তাঁহারা পাঞ্চরাত্র ও ভাগবতাদিসম্মত উপাসনাদ্বারা জীবের মুক্তির ব্যবস্থা দেন। এজন্য আচার্য্যের মতই সর্ব্বাপেক্ষা উদার এবং গুণপক্ষপাতী। অপরাপর আচার্য্যের মত অপেক্ষাকৃত জাতিপক্ষ-

পাতী। যাঁহারা বলেন "শূদ্র বেদান্তশ্রবণ করিলে কর্ণে গলিত সীষক ঢালিয়া দিবে" ইহা শঙ্করাচার্য্য বলিয়াছেন, তাঁহারা ভ্রান্ত। শূদ্রের বেদাধ্যয়নে অধিকার নাই, এ বিষয়ে শাস্ত্রে কিরূপ কথা আছে—তাহাই প্রদর্শন করিবার জন্য আচার্য্য গৌতমস্মৃতির মত উদ্ধার মাত্র করিয়াছেন। গৌতমস্মৃতিতে আছে—শূদ্র বেদশ্রবণ করিলে কর্ণে গলিত সীষক বা গালা ঢালিয়া দিবে, ইত্যাদি। আচার্য্যের যাহা সিদ্ধান্ত তাহা তিনি উক্ত "শ্রাবয়েৎ" ইত্যাদি বাক্যের দ্বারা বলিয়াছেন, তাহা উপরে উক্ত হইয়াছে। গৌতমের বাক্য বেদাপহারকের শাস্তিবিধানার্থ বলিয়াই মনে হয়।

বিধিপূর্ব্বক বেদান্তাধ্যয়নের অধিকারী।

যাহা হউক, উক্ত কারণে দ্বিজেতর ব্যক্তি বা অনুপনীত দ্বিজগণ এমন কি চীন, যবনাদিও ব্রাহ্মণপ্রমুখ করিয়া বেদান্তশ্রবণ করিলে তাঁহাদের একপ্রকার বিধিপূর্ব্বক বেদান্তাধ্যয়নই হইবে। যেহেতু তাঁহারা ক্ষত্রিয়-সন্তান, ব্রাহ্মণাদর্শনজন্য ব্রাত্যত্ব প্রাপ্ত হইয়া শূদ্রত্ব লাভ করিয়াছে। ইহা মনুই বলিয়াছেন। * অতএব আচার্য্যমতের সার্ব্বভৌমিকতা বা উদারতা যত অধিক, এত অপরের নহে।

অবশ্য স্মার্ত্তপ্রবর রঘুনন্দনপ্রভৃতি, ইতিহাসপুরাণ প্রকরণের, "শ্রোতব্যমিহ শূদ্রেণ নাধ্যেতব্যং কদাচন" ইত্যাদি বাক্যবলে সিদ্ধান্ত করেন যে, শূদ্রের ব্রাহ্মণপ্রমুখ করিয়া ইতিহাসপুরাণশ্রবণে অধিকার আছে, অধ্যয়নে অধিকার নাই, সুতরাং ব্রাহ্মণপ্রমুখ করিয়া শূদ্রের বেদ-

---

* শনকৈস্তু ক্রিয়ালোপাদিমাঃ ক্ষত্রিয়জাতয়ঃ।
বৃষলত্বং গতা লোকে ব্রাহ্মণাদর্শনেন চ।
পৌণ্ড্রকাশ্চোড্রদ্রবিড়াঃ কাম্বোজা জবনাঃ শকাঃ।
পারদাপহ্নবাশ্চীনাঃ কিরাতা দরদাঃ খশাঃ॥

মনু ১০।৪৩—৪৪। মহাভারত অনুশাসন পর্ব্বেও অনুরূপ কথা আছে।

বেদান্তশ্রবণে অধিকার নাই, অধ্যয়ন ত দূরের কথা। কিন্তু "শ্রাবয়েৎ" বাক্যে ব্রাহ্মণপ্রমুখ করিয়া শ্রবণটী বিশেষ বিধি এবং "শ্রোতব্যং" বাক্যে ব্রাহ্মণপ্রমুখ করিবার কথা না থাকায় তাহা সামান্য বিধি হইতেছে, এজন্য "শ্রাবয়েৎ" বাক্যের বিধিই বলবতী। আর বেদাধ্যয়ন প্রকরণে "শ্রাবয়েৎ" বাক্যটী পঠিত এবং তাহাতে বেদাধ্যয়ন পদ থাকায়, পক্ষান্তরে "শ্রোতব্যং" বাক্যমধ্যে তাহা না থাকায় "শ্রাবয়েৎ" বাক্যের প্রকরণ ও শ্রুতিবল অধিক হইতেছে। অতএব শূদ্র ব্রাহ্মণপ্রমুখ করিয়া বেদবেদান্তই শ্রবণ করিতে পারেন—ইহাই সঙ্গত মনে হয়। আর "শ্রোতব্যং" বাক্যে শুনিবার বিধি আছে কিন্তু পড়িবার বিধি নাই, কিন্তু শূদ্র যদি বারবার শুনিয়া ইতিহাসপুরাণবাক্য কণ্ঠস্থ করিয়া ফেলে, তাহা হইলে কি সে তাহা আবৃত্তি করিতে পারিবে না? ইহা কিন্তু অস্বাভাবিক কথা। অতএব ইহা যুক্তিবাধিত বলিয়াও ইহা কখনই "শ্রাবয়েৎ" বাক্যের বাধক হইতে পারে না। সুতরাং শূদ্র ইতিহাসপুরাণ, সাক্ষাৎ শ্রবণ করিতে পারে, কিন্তু বিধিপূর্ব্বক অধ্যয়ন করিতে পারে না। আর বেদান্ত, শূদ্র, ব্রাহ্মণপ্রমুখ করিয়া শুনিতে পারে সাক্ষাৎ শ্রবণ বা বিধিপূর্ব্বক অধ্যয়ন করিতে পারে না। আব ভবিষ্য-পুরাণের প্রামাণ্য আচার্য্য কোথাও গ্রহণ করেন নাই বলিয়া আচার্য্য-মতের ব্যাখ্যা রঘুনন্দনের মতে করিবার কোন আবশ্যকতা নাই। ভবিষ্যপুরাণ বহুদিন হইতে খণ্ডিত হইয়াছে। আর মহাভারতের তুলনায় ইহার প্রামাণ্যও দুর্ব্বল। অতএব শূদ্রের ব্রাহ্মণপ্রমুখ করিয়া বেদান্তশ্রবণরূপ অধ্যয়নে অধিকারই আছে।*

---

মহামতি রঘুনন্দনের উক্ত মতটী মলমাসতত্ত্বে দেখা যায়, যথা—

বৈদিকেতরমন্ত্রপাঠে শূদ্রাদেরপি অধিকারঃ "বেদমন্ত্রবর্জ্জং শূদ্রস্য" ইতি ছন্দোগা-হ্নিকাচারচিন্তামণিধৃতস্মৃতৌ বেদেতি বিশেষণাৎ। "শূদ্রোঽপ্যেবংবিধঃ কার্য্যো বিনা

### বিধিপূর্ব্বক অনুষ্ঠানের বিশেষত্ব।

বিধিপূর্ব্বক অনুষ্ঠান এবং অবৈধ অনুষ্ঠানের ফল অত্যন্ত পৃথক্। প্রত্যক্ষই দেখা যায়, "আমি অবিধিপূর্ব্বক ইহা করিতেছি" যখনই মনে হয়, তখনই চিত্ত অপ্রসন্ন হইয়া উঠে। অবৈধকর্ম্মকারীর হৃদয়ে শান্তি আসিতে পারে না। আর শ্রদ্ধাসম্পন্ন ব্যক্তি কখন অবৈধ কর্ম্মও করেন না।

### গ্রন্থসম্পাদনাদি।

এই গ্রন্থের অনুবাদকার্য্য বেদান্তাদি নানা গ্রন্থের অনুবাদক পণ্ডিত-প্রবর শ্রীযুক্ত অক্ষয়কুমার শাস্ত্রী, বিদ্যারত্ন, কাব্য-সাংখ্য-বেদান্ত-মীমাংসা-সর্ব্বদর্শনতীর্থ মহোদয়কর্ত্তৃক সম্পন্ন হইয়াছে। সম্পাদনকার্য্য আমরা উভয়েই করিয়াছি, এতদ্ভিন্ন সর্ব্ববিধ পরিদর্শনকার্য্য আমাকেই করিতে হইয়াছে। গ্রন্থখানিকে নির্দ্দোষ করিবার জন্য সংস্কৃত কলেজের বেদান্তা-দিশাস্ত্রের অধ্যাপক, অদ্বৈতসিদ্ধির টীকাকার ও অনুবাদক পণ্ডিতপ্রবর **শ্রীযুক্ত যোগেন্দ্রনাথ সাংখ্য-বেদান্ত-তর্কতীর্থ** মহোদয়ের বিশেষভাবে সাহায্যগ্রহণ করা হইয়াছে। এজন্য আশা হয় গ্রন্থখানি নির্দ্দোষ হইয়াছে। ইহাতে যে সমস্ত ত্রুটী হইয়াছে তাহা আমার।

---

মন্ত্রেণ সংস্কৃতঃ। ন কেনচিৎ সমসৃজচ্ছন্দসা তং প্রজাপতিঃ" ইতিঃ যমস্মৃতৌ চ্ছন্দসা বেদেন ইতি উক্তেশ্চ। এবং চ—"অধ্যেতব্যং ন চান্যেন ব্রাহ্মণং ক্ষত্রিয়ং বিনা।
শ্রোতব্যমিহ শূদ্রেণ নাধ্যেতব্যং কদাচন॥"

ইতি পুরাণম্ অধিকৃত্য ভবিষ্যপুরাণবচনং ( পুরাণ- )- মন্ত্রেতরপরম্। পঞ্চযজ্ঞস্নান-শ্রাদ্ধেষু বৈদিকেতরমন্ত্রোঽপি ( পৌরাণিকমন্ত্রোঽপি ) নিষিদ্ধঃ। শূদ্রমধিকৃত্য—

নমস্কারেণ মন্ত্রেণ পঞ্চযজ্ঞান্ ন হাপয়েৎ। ইতি যাজ্ঞবল্কীয়েন।
ব্রহ্মক্ষত্রবিশামেব মন্ত্রবৎ স্নানমিষ্যতে।
তুষ্ণীমেব হি শূদ্রস্য সনমস্কারকং মতম্॥ ইতি যোগিযাজ্ঞবল্ক্যেন।

শ্রাদ্ধমধিকৃত্য— অয়মেব বিধিঃ প্রোক্তঃ শূদ্রাণাং মন্ত্রবর্জ্জিতঃ।
অমন্ত্রস্য তু শূদ্রস্য বিপ্রো মন্ত্রেণ গৃহ্যতে॥ ইতি বরাহপুরাণীয়েন চ।

নমস্কারেণেতি তুষ্ণীম্ ইতি মন্ত্রবর্জ্জিত ইত্যভিধানাৎ।"

অদ্বৈতমতের মহত্ত্ব।

পরিশেষে বক্তব্য এই যে, যে শাস্ত্রের আলোচনা করিলে সদ্যঃ মুক্তি হয়, যে শাস্ত্রের জ্ঞানে, জনককে অষ্টাবক্রের ন্যায়, গুরু শিষ্যকে বলিতে পারেন—"অধুনৈব সুখী শান্তো বন্ধমুক্তো ভবিষ্যসি," যে শাস্ত্র আলোচনা করিলে আত্যন্তিক দুঃখনিবৃত্তি ও পরমানন্দপ্রাপ্তি ঘটে, যাহার জ্ঞান লাভ করিলে বুঝা যায়—যাবৎ জীবত্ব তাবৎ দুঃখ, যাহার ফলে শত্রু, মিত্র, উদাসীন সকলের প্রতি সমভাবাপন্ন হওয়া যায়, যাহার আলোচনায় "সকলই আমাতে আশ্রিত, আমাভিন্ন কিছুই নাই, সকলই আমার বিলাস, চন্দ্র, সূর্য্য, গগন, সমীরণ সকলই আমার রূপ" বলিয়া বোধ হয় এবং যে শাস্ত্রালোচনার ফলে জীবিতাবস্থাতেই জীবকে দুঃখাদি ব্যথিত করিতে পারে না, ইহা সেই শাস্ত্রের প্রস্রবণ, ইহা সেই শাস্ত্রের আকর গ্রন্থ। জুড়াইবার শাস্ত্র, শান্তির শাস্ত্র, দুঃখশূন্য আনন্দলাভের শাস্ত্র এতদপেক্ষা উৎকৃষ্ট আর নাই। শাঙ্করগ্রন্থরত্নাবলীতে যাহা প্রতিপাদিত হইয়াছে, তাহাই বেদান্তের সার, তাহাতেই বেদ ও বেদান্তের চরম তাৎপর্য্য নিহিত।

অদ্বৈতজ্ঞান সর্ব্বক্ষেত্রেই উপযোগী।

এই শাস্ত্রানুসারে কর্ম্মী সর্ব্বশ্রেষ্ঠ কর্ম্মী হন, জ্ঞানী সর্ব্বশ্রেষ্ঠ জ্ঞানী হন, ভক্ত সর্ব্বশ্রেষ্ঠ ভক্ত হন। এই শাস্ত্রের তাৎপর্য্য হৃদয়ঙ্গম হইলে ব্রাহ্মণ তপস্যার জন্যই জীবনধারণ প্রয়োজন—জ্ঞান করেন, ক্ষত্রিয় ধর্ম্মরক্ষার্থ শত্রু-সংহারে পশ্চাৎপদ হন না, অথবা প্রাণ দিতেও কুণ্ঠিত হন না, বৈশ্য কৃষি-বাণিজ্যের উন্নতির জন্য মৃত্যুকে ভয় করেন না, শূদ্র প্রভুসেবা ও শিল্পোন্নতির জন্য প্রাণ দিতে কাতর হয় না। ইহার জ্ঞানে মৃত্যু ভয় থাকে না। মৃত্যু, ইহার ফলে খেলার সামগ্রী হয়। এক অদ্বিতীয় পরমাত্মবস্তুর আবার ভয় কি? "দ্বিতীয়াদ্ বৈ ভয়ং ভবতি" দ্বিতীয় থাকিলেই ভয়

থাকে—ইহাই শ্রুতির ঘোষণা। এইরূপ শ্রুতির বলে এই মতে অভয়-স্বরূপ ব্রহ্মকে জানিয়া সকলে অভয়ই হইয়া থাকেন।

শঙ্করমতের উৎকর্ষ।

আর এ ভাব একমাত্র শঙ্করমতেই সম্ভব। শঙ্করমতে সকল উপাস্যের মধ্যে একমাত্র ব্রহ্মদর্শন হয়। অন্য মতে—উপাস্যমাত্রনিষ্ঠ না হইলে, কৃষ্ণ বড় কি বিষ্ণু বড়, শিব বড় কি শক্তি বড়, শিব বড় কি, কৃষ্ণ বড়—এইরূপ নিজ নিজ উপাস্যপ্রাধান্য লইয়া বিবাদ উপস্থিত হয়। কেবল কি তাহাই! শান্ত, দাস্য, সখ্য, বাৎসল্য ও মধুরভাব লইয়াও বিবাদ। এমন কি সাধন লইয়াও বিবাদ। বিবাদ তাঁহাদের সকল বিষয়ে। বস্তুতঃ দ্বৈত সত্য হইলে বিবাদ অনিবার্য্য।

কিন্তু শঙ্করমতে এ সব নাই। কারণ, সে মতে দ্বৈত মিথ্যা, মিথ্যার জন্য বিবাদ কখনও স্থায়ী হয় না। শঙ্করমতে এজন্য সকলকেই নিজ নিজ মতে পরিনিষ্ঠিত হইতে উপদেশ করা হয়, আর সেই সকলের মূলে এক মাত্র নিগুর্ণ নির্ব্বিশেষ অদ্বৈত ব্রহ্মতত্ত্ব দর্শন করিতে বলা হয়। সুতরাং শঙ্করমতে বিবাদের সম্ভাবনা নাই। অন্যমতে জীব ব্রহ্মভেদ থাকায় জীবের দুঃখ অনিবার্য্য, সুখসাগরে আত্মহারা হইয়াও দুঃখ দূর হয় না, সুখের পরাকাষ্ঠার জন্য স্বীকৃত "হ্লাদিনী শক্তির সার-সর্ব্বস্ব মহাভাবস্বরূপিণী রাধাঠাকুরাণীরও" দুঃখ যায় নাই। বিরহযন্ত্রণায় তিনি কখন বিষভক্ষণ করিতে চাহিতেছেন, কখন অগ্নিতে দগ্ধ হইতে যাইতেছেন, কখন জলে ঝাঁপ দিতে চাহিতেছেন। আর নিত্যলীলা বলিয়া এই দুঃখও নিত্য। কিন্তু শঙ্করমতে এ বিড়ম্বনা নাই। জীব সৎ চিৎ ও আনন্দস্বরূপ হইয়াই যায়। দ্বৈতবাদিগণ চিনি খাইবার লোভে চিনি হইতে চাহেন না, কিন্তু চিনিরূপ ব্রহ্ম যে স্বয়ংপ্রকাশ সুখ-স্বরূপ, তাহা তাঁহারা ভুলিয়া যান। চিনি জড় বস্তু, আর ব্রহ্ম স্বপ্রকাশ

সুখস্বরূপ, সুতরাং এ দৃষ্টান্ত সঙ্গত হয় না। এই বিষয় এই গ্রন্থে মধুসূদন ৬৫৩ পৃষ্ঠে কিরূপ বলিয়াছেন, তাহা পাঠকবর্গ দেখিবেন। মিলন-বিরহাত্মক অশান্তসুখ কখনই চরম বাঞ্ছনীয় হইতে পারে না। ইহা আপেক্ষিক সুখের চরম হইলেও নিরপেক্ষ চরম সুখ হইতে পারে না। শঙ্করমতে, ভগবান্, এই পথের সাধককে, পরিশেষে অদ্বৈতজ্ঞান দিয়া নিজের স্বরূপে মিশান, কিন্তু দ্বৈতাদিমতে শঙ্করমতের সাধকের উদ্ধার নাই। দ্বৈতাদিমতে শঙ্করমতের স্থান নাই, কিন্তু শঙ্করমতে দ্বৈতবাদীর স্থান আছে। এইরূপে যতই আলোচনা করা যাইবে, আগ্রহশূন্য হইলে দেখা যাইবে—শঙ্করমত অপেক্ষা উৎকৃষ্ট মত আর নাই।* ইহাই পরম সত্য।

৺ দুর্গাপূজা।<br>
১৬ই আশ্বিন ১৩৩৪ সাল<br>
২৮।৩ ঝামাপুকুর লেন, কলিকাতা।

বিনীত<br>
শ্রীরাজেন্দ্রনাথ ঘোষ<br>
সম্পাদক ও পরিদর্শক।

---

* এ বিষয়ে আমার দার্শনিকব্যাখ্যাসহ গদ্যগীতামধ্যে বহু কথা আছে।

# সূচীপত্র।

# সিদ্ধান্তবিন্দুটীকার সূচীপত্র

# অদ্বৈতানুভূতিঃ।

—০✻০—

সর্গস্থিতিপ্রলয়হেতুমচিন্ত্যশক্তিং *
বিশ্বেশ্বরং বিদিতবিশ্বমনন্তমূর্ত্তিম্।
নির্মুক্তবন্ধনমপারসুখাম্বুরাশিং
শ্রীবল্লভং বিমলবোধঘনং নমামি ॥১

যস্য প্রসাদাদহমেব বিষ্ণু র্ময্যেব সর্বং পরিকল্পিতঞ্চ। †
ইত্থং বিজানামি সদাত্মরূপং তস্যাঙ্ঘ্রিযুগ্মং প্রণতোঽস্মি নিত্যম্॥২

অহমানন্দসত্যাদিলক্ষণঃ কেবলঃ শিবঃ।
অনানন্দাদিরূপং যৎ তন্নাহমচলোঽদ্বয়ঃ ॥৩

যিনি সৃষ্টি, স্থিতি ও প্রলয়ের কারণ, যাঁহার শক্তি অচিন্তনীয়, যিনি বিশ্বের ঈশ্বর, যিনি সমুদয় বিশ্ব জ্ঞাত হইতেছেন, যাঁহার মূর্ত্তি অনন্ত, যিনি মায়াপাশে বদ্ধ নহেন, যিনি অপার সুখসাগরস্বরূপ, যিনি নির্ম্মল-জ্ঞানমূর্ত্তি, সেই শ্রীবল্লভ বাসুদেবকে নমস্কার করি ॥১

যাঁহার অনুগ্রহে আমিই বিষ্ণু এবং বিষ্ণুস্বরূপ আমাতেই সমুদয় বিশ্ব পরিকল্পিত—এই জ্ঞান উৎপন্ন হইয়াছে, যিনি নিত্য ও পরমাত্মস্বরূপ, তাঁহার চরণযুগলে সতত প্রণাম করি ॥ ২

আমি আনন্দস্বরূপ, সত্যস্বরূপ, জ্ঞানস্বরূপ ও কেবল শিবস্বরূপ। যাহা নিরানন্দস্বরূপ, তাহা আমি নহি। কারণ, আমি নিশ্চল, অদ্বিতীয় ॥৩

---

* শ্লোকোঽয়ং কুত্রচিৎ পুস্তকে নাস্তি। † অয়মপি শ্লোকঃ সর্বত্র নোপলভ্যতে।

অক্ষিদোষাদ্ যথৈকোঽপি দ্বয়বদ্ভাতি চন্দ্রমাঃ।
একোঽপ্যাত্মা তথা ভাতি দ্বয়বন্মায়য়া মৃষা ॥৪
অক্ষিদোষবিহীনানামেক এব যথা শশী।
মায়াদোষবিহীনানামাত্মৈবৈকস্তথা সদা ॥৫
দ্বিত্বং ভাত্যক্ষিদোষেণ চন্দ্রে স্বে মায়য়া জগৎ।
দ্বিত্বং মৃষা যথা চন্দ্রে মৃষা দ্বৈতং তথাত্মনি ॥৬
আত্মনঃ কার্য্য(ম্) আকাশো বিনাত্মানং ন সম্ভবেৎ।
কার্য্যস্য পূর্ণতা সিদ্ধা কিং পুনঃ পূর্ণতাত্মনঃ ॥৭
কার্য্যভূতো যথাকাশ এক এব ন হি দ্বিধা।
হেতুভূতস্তথাত্মায়মেক এব বিজানতঃ ॥৮

চক্ষুর দোষ ঘটিলে যেমন একটীমাত্র চন্দ্র দুইটী বলিয়া প্রতীত হয়, সেইরূপ মায়াদ্বারা মিথ্যা জ্ঞান জন্মিলে এক আত্মাই দুই বলিয়া বোধ হয় ॥৪

যাহাদের চক্ষুর দোষ ঘটে নাই, তাহারা যেমন একটীমাত্র চন্দ্র দেখিতে পায়, সেইরূপ যাঁহারা মায়াদোষে আচ্ছন্ন নহেন, তাঁহারা সর্ব্বদা একমাত্র অদ্বিতীয় আত্মার উপলব্ধি করেন ॥৫

অক্ষিদোষদ্বারা যেমন চন্দ্রে দ্বিত্ব অনুভূত হয়, সেইরূপ এই জগতে মায়াদ্বারা আত্মাতে দ্বিত্ব অনুভূত হইতেছে। চন্দ্রেতে দ্বিত্ব যেমন মিথ্যা, সেইরূপ আত্মাতেও দ্বিত্ব মিথ্যা ॥৬

আকাশ আত্মার কার্য্য। আত্মা ব্যতীত আকাশের সম্ভব হইতে পারে না। যখন কার্য্যের পূর্ণতা সিদ্ধ হইতেছে, তখন কারণ আত্মার পূর্ণতা কি জন্য না সিদ্ধ হইবে? ॥৭

কার্য্যভূত আকাশ যেমন এক ভিন্ন দুই নহে, সেইরূপ জ্ঞানী ব্যক্তি কারণস্বরূপ আত্মাকে এক বলিয়াই বিবেচনা করেন ॥৮

একোঽপি দ্বয়বদ্ভাতি যথাকাশ উপাধিতঃ।
একোঽপি দ্বয়বৎ পূর্ণস্তথাত্মায়মুপাধিতঃ ॥৯
কারণোপাধিচৈতন্যং কার্য্যসংস্থচিতোঽধিকম্। *
ন ঘটাভ্রান্মৃদাকাশঃ কুত্রচিন্নাধিকো ভবেৎ ॥১০
নির্গতোপাধিরাকাশঃ এক এব যথা ভবেৎ।
এক এব তথাত্মায়ং নির্গতোপাধিকঃ সদা ॥১১
আকাশাদন্যদাকাশমাকাশস্পৃক্ † যথা ন হি।
একত্বাদাত্মনো নান্য আত্মা সিধ্যতি চাত্মনঃ ॥১২
মেঘযোগাদ্ যথা নীরং করকাকারতামিয়াৎ।
মায়াযোগাত্তথৈবাত্মা প্রপঞ্চাকারতামিয়াৎ ॥১৩

যেমন একমাত্র আকাশ ঘটাদিরূপ উপাধিভেদে অনেক বলিয়া প্রতীত হয়, সেইরূপ একমাত্র পূর্ণ আত্মা বুদ্ধ্যাদি উপাধিভেদে অনেক বলিয়া বোধ হইতেছে ॥৯

কার্য্যোপাধি সমুদায়ই চৈতন্য, অর্থাৎ জীব হইতে কারণোপাধি-চৈতন্য অর্থাৎ ঈশ্বর অতিরিক্ত নহেন; কারণ, ঘটাকাশ হইতে মৃদাকাশ কখনও অতিরিক্ত হয় না ॥১০

উপাধিবিহীন আকাশ যেমন একই, সেইরূপ দেহাদিরূপ উপাধি-বিরহিত আত্মা একমাত্র অবশিষ্ট থাকেন ॥১১

যেমন একমাত্র আকাশ অন্য আকাশ হইতে পৃথক্ নহে, সেইরূপ আত্মার একত্বহেতু অন্য আত্মা সিদ্ধ হয় না ॥১২

যেমন জল মেঘের সহিত সংযুক্ত হইয়া করকা (বরফ) রূপে পরিণত হয়, সেইরূপ আত্মা মায়ার সংযোগে প্রপঞ্চাকার প্রাপ্ত হইয়াছেন ॥১৩

* 'কার্য্যসংস্থাচ্চিতোঽধিকম্' ইতি বা পাঠঃ।
† 'আকাশাদন্য আকাশ আকাশস্থ যথা নহি। ইতি পাঠান্তরম্।

বর্ষোপল ইবাভাতি নীরমেবাভ্রযোগতঃ।
বর্ষোপলবিনাশেন নীরনাশো যথা ন হি ॥১৪
আত্মৈবায়ং তথা ভাতি মায়াযোগাৎ প্রপঞ্চবৎ।
প্রপঞ্চস্য বিনাশেন স্বাত্মনাশো ন হি ক্বচিৎ ॥১৫
জলাদন্য ইবাভাতি জলোত্থো বুদ্বুদো যথা।
তথাত্মনঃ পৃথগিব প্রপঞ্চোঽয়মনেকধা ॥১৬
যথা বুদ্বুদনাশেন জলনাশো ন হি কচিৎ। *
তথা প্রপঞ্চনাশেন নাশঃ স্যাদাত্মনো ন হি ॥১৭
অহিনির্ল্বয়নীজাতঃ শুচ্যাদির্নাহিমাপ্নুয়াৎ।
তথা স্থূলাদিসম্ভূতঃ শুচ্যাদির্নাপ্নুয়াদিমম্ ॥১৮
ত্যক্তাং † ত্বচমহির্যদ্বদাত্মত্বেন ন মন্যতে।

জল যেমন মেঘের সংযোগে বরফের ন্যায় প্রতীত হয়, বরফের বিনাশে জল বিনষ্ট হয় না—॥১৪

সেইরূপ এই আত্মা মায়াসম্বন্ধবশতঃ জগৎপ্রপঞ্চরূপে প্রতীয়মান হইতেছে, সেই প্রপঞ্চের বিনাশে আত্মার কখনই বিনাশ হয় না ॥১৫

জল হইতে উত্থিত বুদ্বুদ যেমন জল হইতে পৃথক্ বলিয়া অনুভূত হয়, সেইরূপ এই নানারূপ জগৎপ্রপঞ্চ, আত্মা হইতে পৃথক্ বলিয়া প্রতীত হইতেছে ॥১৬

যেমন বুদ্বুদ নাশ প্রাপ্ত হইলে কখনই জল বিনষ্ট হয় না, সেইরূপ প্রপঞ্চ বিনষ্ট হইলেও আত্মা কখনই নষ্ট হন না ॥১৭

খোলসের শুদ্ধত্বাদি গুণ যেমন সর্পকে স্পর্শ করিতে পারে না, সেইরূপ স্থূল বস্তুর গুণ কখনই আত্মাকে স্পর্শ করিতে পারে না ॥১৮

---

* 'ন কর্হিচিৎ' ইতি বা পাঠঃ। † 'ত্যক্ত্বা' ইতি পাঠান্তরম্।

আত্মত্বেন তথা জ্ঞানী ত্যক্তদেহত্রয়ং সদা ॥১৯
অহিনির্ল্বয়নীনাশাদহের্নাশো যথা ন হি।
দেহত্রয়বিনাশেন নাত্মনাশস্তথা ভবেৎ ॥২০
তক্রাদি লবণোপেতমজ্ঞৈর্লবণবদ্ যথা।
আত্মা স্থূলাদিসংযুক্তো দৃশ্যতে স্থূলকাদিবৎ ॥২১
অয়ঃকাষ্ঠাদিকং যদ্বদ্বহ্নিবদ্বহ্নিযোগতঃ।
ভাতি স্থূলাদিকং সর্বমাত্মবৎ স্বাত্মযোগতঃ ॥২২
দাহকো নৈব দাহ্যং স্যাদ্দাহ্যং যদ্বন্ন * দাহকঃ।
ন চাত্মায়মনাত্মা † স্যাদনাত্মায়ং ন চাত্মকঃ ॥২৩

সর্প যেমন খোলস পরিত্যাগ করে এবং তাহা নিজের বলিয়া অভিমান করে না, সেইরূপ জ্ঞানী ব্যক্তি, পরিত্যক্ত দেহত্রয়কে আত্মা বলিয়া বোধ করেন না ॥১৯

যেমন সর্পের খোলসের নাশ হইলে সর্পের নাশ হয় না, সেইরূপ দেহত্রয় বিনাশ প্রাপ্ত হইলে কখনই আত্মার নাশ হয় না ॥২০

তক্রপ্রভৃতি লবণসংযুক্ত হইলে অনভিজ্ঞ ব্যক্তিদিগের পক্ষে যেমন লবণময় বোধ হয়, সেইরূপ আত্মা স্থূলদেহাদির সংযোগে স্থূলের ন্যায় দৃষ্ট হইয়া থাকেন ॥২১

লৌহ-কাষ্ঠপ্রভৃতি অগ্নিসংযুক্ত হইলে যেমন অগ্নিরূপে প্রতীত হয়, সেইরূপ এই স্থূল জগৎ আত্মসংযোগে আত্মার ন্যায় প্রতীয়মান হয় ॥২২

যেমন দাহক বস্তু কখনও দাহ্য হয় না এবং দাহ্য বস্তুও কখনও দাহক হয় না, সেইরূপ এই আত্মা কখনও অনাত্মা হইতে পারে না এবং অনাত্মাও কখনও আত্মা হইতে পারে না ॥২৩

---

* তদ্বন্ন—ইতি কচিৎ পাঠঃ। † 'নৈবাত্মায়ম্' ইতি বা পাঠঃ।

প্রমেয়াদিত্রয়ং সাক্ষং * ভানুনা ঘটকুড্যবৎ।
যেন ভাতি স এবাহং প্রমেয়াদিবিলক্ষণঃ ॥২৪
ভানুস্ফুরণতো যদ্বৎ স্ফুরতীব ঘটাদিকম্।
স্ফুরতীব প্রমেয়াদি স্বাত্মস্ফুরণতস্তথা † ॥২৫
পিষ্টাদিগুড়সংযোগাৎ গুড়বৎ ‡ প্রীতিমান্ যথা।
আত্মযোগাৎ প্রমেয়াদিরাত্মবৎ প্রীতিমান্ ভবেৎ ॥২৬
ঘটনীরান্নপিষ্টানামুষ্ণত্বং বহ্নিযোগতঃ।
বহ্নিং বিনা কথং তেষামুষ্ণত্বং স্যাদ্ যথা ক্বচিৎ ॥২৭
ভূতভৌতিকদেহানাং § স্ফূর্ত্তিত্বং স্বাত্মযোগতঃ।
বিনাত্মানং কথং তেষাং স্ফূর্ত্তিতা স্যাৎ তথা ক্বচিৎ ॥২৮

যেমন সূর্য্যদ্বারা ঘট, কুড্যপ্রভৃতি প্রকাশিত হয়, সেইরূপ যাহা দ্বারা ইন্দ্রিয়গণের সহিত প্রমেয়, প্রমাণ ও প্রমাতা—এই ত্রিতয় প্রকাশিত হইতেছে, আমি সেই প্রমেয়াদি হইতে ভিন্ন পরমাত্মা ॥২৪

যেমন সূর্য্যপ্রকাশদ্বারা ঘটপ্রভৃতি প্রকাশিত হয়, সেইরূপ আত্মার প্রকাশদ্বারা প্রমেয়াদি সমুদয় প্রকাশিত হইতেছে ॥২৫

যেমন পিষ্টকাদি গুড়সংযুক্ত হইলে গুড়ের ন্যায় প্রীতিপ্রদ হয়, সেইরূপ প্রমাণ, প্রমেয় ও প্রমাতা এই তিনটী আত্মার ন্যায় প্রিয় হইতেছে ॥২৬

যেমন ঘটজল, অন্ন, পিষ্টক, এই সমুদায় অগ্নিসংযোগে উষ্ণ হয় এবং বহ্নি-ব্যতিরেকে কখনই ইহাদের উষ্ণতা থাকে না ॥২৭

সেইরূপ আত্মার সংযোগে ভূত ও ভৌতিক দেহসমূহের প্রকাশ হয়, মায়াব্যতিরেকে কখনই ইহাদের স্ফূর্ত্তি থাকে না ॥২৮

---

* সার্থম্' ইতি পাঠান্তরম্। † প্রমেয়াদিরাত্মস্ফুরণতস্তথা ইতি বা পাঠঃ।
‡ পিষ্টাদিগুলসম্পর্কাদ্গুলবৎ—ইতি ক্বচিৎ পাঠঃ।
§ ভূতভৌতিকমায়ানাম্—ইতি বা পাঠঃ।

নানাবিধেষু কুম্ভেষু বসেদেকং * নভো যথা।
নানাবিধেষু দেহেষু তদ্বদেকো বসাম্যহম্ ॥২৯
নানাবিধত্বং কুম্ভানাং নয়ত্যেব † যথা নভঃ।
নানাবিধত্বং দেহানাং তদ্বদেব নয়াম্যহম্ ॥৩০
যথা ঘটেষু নষ্টেষু ঘটাকাশো ন নশ্যতি।
তথা দেহেষু নষ্টেষু নৈব নশ্যামি সর্বগঃ ॥৩১
উত্তমাদীনি পুষ্পাণি বর্ত্তন্তে সূত্রকে যথা।
উত্তমাদ্যাস্তথা দেহা বর্ত্তন্তে ময়ি সর্ব্বগে ॥৩২
যথা ন সংস্পৃশেৎ সূত্রং পুষ্পাণামুত্তমাদিতা।
তথা নৈকং সর্বগং মাং দেহানামুত্তমাদিতা ॥৩৩

যেমন একমাত্র আকাশ নানাবিধ কুম্ভে বাস করে, সেইরূপ একমাত্র আমি ( আত্মা ) নানাবিধ দেহে বাস করিতেছি ॥২৯

কুম্ভ নানাবিধ হইলেও যেমন আকাশ বস্তুতঃ নানাবিধ হয় না, সেইরূপ দেহ নানাবিধ হইলেও আমি ( আত্মা ) নানাবিধ হই না ॥৩০

যেমন ঘট নষ্ট হইলেও ঘটস্থিত আকাশ নষ্ট হয় না, সেইরূপ নানা দেহ নষ্ট হইলেও সর্ব্বগত আত্মা নষ্ট হয় না ॥৩১

যেমন একটীমাত্র সূত্রে উত্তম, মধ্যম, অধম, ত্রিবিধ পুষ্প গ্রথিত হয়, সেইরূপ সর্ব্বত্র বিদ্যমান আত্মাতে উত্তম, মধ্যম, অধম ত্রিবিধ দেহ অবস্থান করিতেছে ॥৩২

যেমন পুষ্পের উত্তমতা, মধ্যমতা বা অধমতা সূত্রকে স্পর্শ করে না, সেইরূপ দেহের উত্তমতা, মধ্যমতা বা অধমতা, সর্ব্বত্র সমভাবে অবস্থিত একমাত্র আত্মাকে স্পর্শ করিতে পারে না ॥৩৩

---

* বসত্যেকং—ইত্যপি পাঠঃ। † 'ন যাত্যেব' ইতি পাঠান্তরম্।

পুষ্পেষু তেষু নষ্টেষু যদ্বৎ সূত্রং ন নশ্যতি।
তথা দেহেষু নষ্টেষু নৈব নশ্যামি সর্বগঃ * ॥৩৪
পর্যঙ্করজ্জুরন্ধ্রেষু নানেবৈকাপি সূর্য্যভা।
একোঽপ্যনেকবদ্ভাতি তথা ক্ষেত্রেষু সর্বগঃ ॥৩৫
রজ্জুরন্ধ্রস্থদোষাদি সূর্য্যভাং ন স্পৃশেদ্ যথা।
তথা ক্ষেত্রস্থদোষাদি সর্বগং মাং ন সংস্পৃশেৎ ॥৩৬
তদ্‌রজ্জুরন্ধ্রনাশেষু নৈব নশ্যতি সূর্য্যভা।
তথা ক্ষেত্রবিনাশেষু নৈব নশ্যামি সর্বগঃ ॥৩৭
দেহো নাহং প্রদৃশ্যত্বাদ্ ভৌতিকত্বান্ন চেন্দ্রিয়ম্।
প্রাণো নাহমনেকত্বান্মনো নাহং চলত্বতঃ ॥৩৮

যেমন সেই সমুদায় পুষ্প নষ্ট হইলেও সূত্র বিনষ্ট হয় না, সেইরূপ দেহ সমুদায় নষ্ট হইলেও সর্ব্বত্র সমভাবে স্থিত আমি নষ্ট হই না ॥৩৪

যেমন সূর্য্যের একমাত্র প্রভা পর্য্যঙ্ক, রজ্জুছিদ্র প্রভৃতি নানা স্থানে নানারূপে প্রতীয়মান হয়, সেইরূপ একমাত্র ও সর্ব্বত্র সমভাবে স্থিত আত্মা অনেকের ন্যায় প্রতীত হইতেছেন ॥৩৫

যেমন রজ্জু-রন্ধ্র প্রভৃতি নানাস্থানস্থিত দোষ সূর্য্যপ্রভাকে স্পর্শ করে না, সেইরূপ নানাদেহসম্বন্ধীয় দোষ সর্ব্বগত আত্মাকে স্পর্শ করে না ॥৩৬

যেমন রজ্জুছিদ্রপ্রভৃতি নষ্ট হইলেও সূর্য্যপ্রভা নষ্ট হয় না, সেইরূপ ক্ষেত্র ( বুদ্ধি ) নষ্ট হইলেও সর্ব্বগত আমি নষ্ট হই না ॥৩৭

আমি দেহ নহি, কারণ দেহ দৃশ্যমান হইতেছে, আমি ইন্দ্রিয়ও নহি, কারণ ইন্দ্রিয় হইতেছে ভৌতিক পদার্থ। আমি প্রাণ নহি, কারণ প্রাণ অনেক। আমি মনঃ নহি, কারণ মনঃ চঞ্চল ॥৩৮

---

* নৈব নশ্যাম্যহং সদা—ইতি বা পাঠঃ।

বুদ্ধির্নাহং বিকারিত্বাৎ তমো নাহং জড়ত্বতঃ।
দেহেন্দ্রিয়াদিকং নাহং বিনাশিত্বাদ্ ঘটাদিবৎ ॥৩৯
দেহেন্দ্রিয়প্রাণমনো-বুদ্ধ্যজ্ঞানাদি * ভাসয়ন্।
অহঙ্কারং তথা ভামি চৈতেষাঞ্চাভিমানিনম্ † ॥৪০
সর্বং জগদিদং নাহং বিষয়ত্বাদিকং ‡ ধিয়ঃ।
অহং নাহং সুষুপ্ত্যাদৌ অহমঃ § সাক্ষিতঃ সদা ॥৪১
সুপ্তৌ যথা নির্বিকারস্তথাবস্থাদ্বয়েঽপি চ।
দ্বয়োর্মাত্রাদিযোগেন ন বিকারী ভবাম্যহম্ ॥৪২ **

আমি বুদ্ধি নহি, কারণ বুদ্ধি বিকারী। আমি তমঃ নহি, কারণ তাহা জড়; আমি দেহ, ও ইন্দ্রিয়প্রভৃতি নহি, কারণ সে সমুদায় ঘটাদির ন্যায় বিনশ্বর ॥৩৯

আমি দেহ, ইন্দ্রিয়, প্রাণ, মনঃ, বুদ্ধি, অজ্ঞান প্রভৃতিকে প্রকাশিত করিয়া এই দেহাদিকে আত্মা বলিয়া অভিমানকারী অহঙ্কারকে প্রকাশিত করি ॥৪০

এই সমুদায় জগৎ আমি নহি, বুদ্ধির বিষয় সমুদায়ও আমি নহি, কারণ, সুষুপ্তিপ্রভৃতিতেও সাক্ষিরূপে আমার সত্তা প্রতীত হইতেছে ॥৪১

আমি সুষুপ্তি অবস্থায় যেরূপ নির্ব্বিকার, অন্য দুই অবস্থাতে অর্থাৎ জাগ্রৎ এবং স্বপ্নাবস্থাতেও সেইরূপ। স্বপ্ন ও জাগ্রদবস্থায় বিষয়াদিস্পর্শে আমি বিকৃত হই না ॥৪২

---

* 'দেহেন্দ্রিয়প্রাণমনোবুদ্ধ্যাজ্ঞানানি' ইতি বা পাঠঃ।
† 'চৈতেষাঞ্চাভিমানিনাম্' ইতি পাঠান্তরম্। ‡ 'বিষয়ত্বাদিদং' ক্বচিৎ পাঠঃ।
§ 'অহংবৎ' ইতি বা পাঠঃ।
** "দ্বয়োর্মাত্রাভিযোগেন বিকারীব বিভাম্যহম্" ইতি ক্বচিৎ পাঠঃ।
সুপ্তো যথা ইতি বা পাঠঃ।

উপাধিনীলরক্তাদ্যৈঃ স্ফটিকো নৈব লিপ্যতে।
তথাত্মা কোষজৈঃ সর্বৈঃ কামাদ্যৈর্নৈব লিপ্যতে ॥৪৩
ফালেন ‡ ভ্রাম্যমাণেন ভ্রমতীব যথা মহী।
অগোঽপ্যাত্মা বিমূঢ়েন চলতীব প্রদৃশ্যতে ॥৪৪
দেহত্রয়মিদং নিত্যমাত্মত্বেনাভিমন্যতে।
যাবত্তাবদয়ং মূঢ়ো নানাযোনিষু জায়তে ॥৪৫
নিদ্রাদেহজদুঃখাদি জাগ্রদ্দেহং ন সংস্পৃশেৎ।
জাগ্রদ্দেহজদুঃখাদিস্তথাত্মানং ন সংস্পৃশেৎ ॥৪৬
জাগ্রদ্দেহবদাভাতি নিদ্রাদেহস্তু নিদ্রয়া।
নিদ্রাদেহবিনাশেন জাগ্রদ্দেহো ন নশ্যতি ॥৪৭

যেরূপ উপাধিস্থিত নীলরক্তপ্রভৃতি বর্ণদ্বারা স্ফটিক লিপ্ত হয় না, তদ্রূপ কাম, ক্রোধপ্রভৃতি শরীরজ দোষসমুদায়দ্বারা আত্মা লিপ্ত নহেন ॥৪৩

ফালের ( লাঙ্গলের ) ভ্রমণে যেমন পৃথিবী ভ্রমণ করিতেছে অনুভব হয়, তদ্রূপ মূঢ় ব্যক্তিরা ( চঞ্চলপ্রকৃতির যোগে ) নিশ্চল আত্মাকে চলস্বভাব বলিয়া বিবেচনা করে ॥৪৪

যে ব্যক্তি দেহত্রয়কে নিত্য মনে করিয়া তাহাতে আত্মাভিমান করে এবং যে পর্য্যন্ত তাহার তাদৃশ ভ্রম থাকে, সে পর্যন্তে সেই মোহান্ধ ব্যক্তি নানা যোনিতে জন্মপরিগ্রহ করিতে থাকে ॥৪৫

নিদ্রাবস্থায় যে দেহ প্রতীত হয়, সেই দেহে যে সমস্ত সুখ ও দুঃখাদির অনুভব হইয়া থাকে, তৎসমুদয় যেমন জাগ্রদ্দেহকে স্পর্শ করিতে পারে না, সেইরূপ জাগ্রদ্দেহে যে সমুদয় সুখদুঃখাদির জ্ঞান হয়, সে সমুদয় আত্মাকে স্পর্শ করে না ॥৪৬

‡ 'কালেন' ইতি বা পাঠঃ।

তথায়মাত্মবদ্ভাতি জাগ্রদ্দেহস্তু জাগরে ।
জাগ্রদ্দেহবিনাশেন নাত্মা নশ্যতি কর্হিচিৎ ॥৪৮
স্থিত্বায়ং স্বপ্নগং * দেহং জাগ্রদ্দেহমবেক্ষতে † ।
জাগ্রদ্দেহং প্রবুদ্ধোঽয়ং স্থিত্বাত্মানং যথা তথা ‡ ॥৪৯
স্বপ্নভোগে যথৈবেচ্ছা প্রবুদ্ধস্য ন বিদ্যতে।
অসৎস্বর্গাদিকে ভোগে নৈবেচ্ছা জ্ঞানিনস্তথা ॥৫০
ভোক্তা বর্হী যথা ভোগ্যঃ সর্পো দৃষদি কল্পিতঃ § ।
রূপং শিলানয়োরাত্মা ভোক্তৃভোগ্যস্বরূপকঃ ॥৫১

নিদ্রাবস্থাতে স্বপ্নে যে দেহ প্রতীত হয়, তাহা জাগ্রদ্দেহের সদৃশ সত্য বলিয়া বোধ হইতে থাকে। স্বপ্নকল্পিত দেহ নষ্ট হইলে, জাগ্রদবস্থার দেহ বিনষ্ট হয় না। ॥৪৭

এইরূপ জাগ্রদবস্থাতে জাগ্রদ্দেহ আত্মবৎ প্রতীত হয় অর্থাৎ তখন জাগ্রদ্দেহেই আত্মাভিমান হইয়া থাকে, যখন ঐ জাগ্রদ্দেহ বিনষ্ট হয়, তখন আত্মা কখনই নষ্ট হন না ॥৪৮

স্বপ্নকল্পিত শরীর ধ্বংস প্রাপ্ত হইলে যেমন জাগ্রদবস্থার শরীর অবশিষ্ট থাকে, সেইরূপ প্রবুদ্ধ ব্যক্তির জাগ্রদবস্থার শরীর বিনষ্ট হইলে আত্মা অবশিষ্ট থাকেন ॥৪৯

নিদ্রোত্থিত প্রবুদ্ধ ব্যক্তির যেমন স্বপ্নকল্পিত স্রকচন্দনবনিতাদি-জনিত সুখভোগে অভিলাষ হয় না, সেইরূপ কল্পিত অনিত্য স্বর্গাদি সুখভোগে জ্ঞানী ব্যক্তির ইচ্ছা হয় না ॥৫০

ময়ূর ভোক্তা, সর্প ভোগ্য, এই দুইটী রূপ প্রস্তরে কল্পিত ( খোদাই

* 'স্বাপ্নিকং' ইতি বা পাঠঃ। † 'অপেক্ষতে' ইতি পাঠান্তরম্।
‡ জাগ্রদ্দেহপ্রবুদ্ধোঽয়ং' ইতি ক্বচিৎ পাঠঃ। § ভোক্তা বর্হিযথা ভোগ্যঃ সর্পো দৃষদি কল্পিতঃ। রূপশীলাদয়শ্চাত্মভোগা ভোগ্যস্বরূপকাঃ॥ ৪৯ শ্রীরঙ্গম্।

জ্ঞস্য নাস্ত্যেব সংসারো যদ্বদজ্ঞস্য কর্মিণঃ।
জানতো নৈব ভী র্যদ্বদ্ রজ্জুসর্পমজানতঃ ॥৫২

সৈন্ধবস্য ঘনো যদ্বজ্জলযোগাজ্জলং ভবেৎ।
আত্মযোগাত্তথা † বুদ্ধিরাত্মবদ্ ‡ ব্রহ্মবেদিনঃ ॥৫৩

তোয়াশয়েষু * সর্বেষু ভানুরেকোঽপ্যনেকবৎ।
একোঽপ্যাত্মা তথা ভাতি সর্বক্ষেত্রেষ্বনেকবৎ ॥৫৪

ভানোরন্য ইবাভাতি জলভানুর্জলে যথা।
আত্মনোঽন্য ইবাভাসো ভাতি বুদ্ধৌ তথাত্মনঃ ॥৫৫

করা ) হইয়াছে, কিন্তু প্রস্তরে লিখিত ময়ূর ও সর্পের স্বরূপ হইতেছে প্রস্তর, সেইরূপ আত্মাতে ভোক্তৃ-ভোগ্য-ভাব কল্পিত ॥৫১

যেমন যে ব্যক্তির রজ্জুতে সর্পভ্রম নাই, সে ব্যক্তি রজ্জুদর্শনে ভীত হয় না এবং যে ব্যক্তির রজ্জুতে সর্পজ্ঞান আছে, সে রজ্জুদর্শনে ভীত হয়, সেইরূপ যে ব্যক্তি জ্ঞানী অর্থাৎ ভ্রমরহিত, তিনি সংসার ও তজ্জনিত তাপত্রয় হইতে মুক্ত হন, যে ব্যক্তি অজ্ঞ ও কাম্যকর্ম্মে নিরত, তিনি নিয়ত সংসারচক্রে পরিভ্রমণ করিতে থাকেন ॥৫২

সৈন্ধবপিণ্ড যেমন জলসংযোগে জলবৎ তরল হইয়া উঠে, সেইরূপ ব্রহ্মজ্ঞের বুদ্ধি আত্মসংযোগদ্বারা আত্মবৎ হইয়া যায় ॥৫৩

যেমন এক সূর্য্য নানা জলাশয়ে প্রতিবিম্বিত হইয়া নানারূপে প্রতীয়মান হয়, সেইরূপ এক আত্মা সর্ব্বক্ষেত্রে অর্থাৎ নানা বুদ্ধিতে প্রতিবিম্বিত হইয়া অনেকের ন্যায় প্রতীয়মান হইতেছেন ॥৫৪

জলে প্রতিবিম্বিত সূর্য্য যেমন বিম্বভূত সূর্য্য হইতে পৃথক্ বলিয়া

---

† 'স্বাত্মযোগাৎ' ইতি পাঠঃ। ‡ 'বুদ্ধিরাত্মৈব' ইতি পাঠান্তরম্।

* 'তোয়াশ্রয়েষু' ইতি কচিৎ পাঠঃ।

বিম্বং বিনা যথা নীরে প্রতিবিম্বো ভবেৎ কথম্।
বিনাত্মানং তথা বুদ্ধৌ চিদাভাসো ভবেৎ কথম্ ॥৫৬
প্রতিবিম্বচলত্বাদ্যা যথা বিম্বস্য কর্হিচিৎ।
ন ভবেয়ুস্তথাঽভাসকর্ত্তৃত্বাদ্যাস্তু নাত্মনঃ ॥৫৭
জলে শৈত্যাদিকং যদ্বৎ জলভানুং ন সংস্পৃশেৎ।
বুদ্ধেঃ কামাদিকং তদ্বচ্চিদাভাসং ন সংস্পৃশেৎ ॥৫৮
বুদ্ধেঃ কর্ত্তৃত্বভোক্তৃত্বদুঃখিত্বাদ্যৈস্তু সংযুতঃ।
চিদাভাসো বিকারীব শরাবস্থাম্বুভানুবৎ ॥৫৯
শরাবস্থোদকে নষ্টে তৎস্থভানুর্বিনষ্টবৎ।
বুদ্ধেলয়ে তথা সুপ্তো নষ্টবৎ প্রতিভাত্যয়ম্ ॥৬০

অনুভূত হয়, সেইরূপ বুদ্ধিতে প্রতিভাত আত্মার আভাস আত্মা হইতে পৃথক্ বলিয়া প্রতীত হইতেছে ॥৫৫

যেমন বিম্বব্যতিরেকে জলে প্রতিবিম্ব হয় না, সেইরূপ আত্মা ব্যতিরেকে বুদ্ধিতে চিদাভাস প্রতিফলিত হইতে পারে না ॥৫৬

যেমন প্রতিবিম্বিত সূর্য্যের চঞ্চলতাদি কখন বিম্বসূর্য্যে সঞ্চারিত হয় না, সেইরূপ চিদাভাসের কর্ত্তৃত্বাদি কখন আত্মাতে সংক্রান্ত হয় না ॥৫৭

জলের শীতলতা, উষ্ণতাপ্রভৃতি যেমন জলে প্রতিবিম্বিত সূর্য্যকে স্পর্শ করিতে পারে না, সেইরূপ বুদ্ধির ধর্ম্ম, কাম, ক্রোধ লোভপ্রভৃতি চিদাভাসকে স্পর্শ করে না ॥৫৮

যেমন শরাবস্থিত জল এবং প্রতিবিম্বিত সূর্য্য বিকৃত বলিয়া বোধ হয়, সেইরূপ চিদাভাস—বুদ্ধির কর্ত্তৃত্ব, ভোক্তৃত্ব, দুঃখিত্বপ্রভৃতি দ্বারা সংস্পৃষ্ট রহিয়াছেন ॥৫৯

যেমন শরাবস্থিত জল নষ্ট হইলে তাহাতে প্রতিবিম্বিত সূর্য্য

জলস্থার্কং জলঞ্চোর্মিং ভাসয়ন্ ভাতি ভাস্করঃ।
আত্মভাসং ধিয়ং বুদ্ধেঃ কর্ত্তৃত্বাদীনয়ং তথা ॥৬১
মেঘাবভাসকো ভানুর্মেঘাচ্ছন্নোঽপি ভাসতে *।
মোহাবভাসকস্তদ্বন্মোহাচ্ছন্নোঽপি ভাত্যয়ম্ ॥৬২ †
ভাস্যং মেঘাদিকং ভানুর্ভাসয়ন্ প্রতিভাসতে।
তথা স্থূলাদিকং ভাস্যং ভাসয়ন্ প্রতিভাত্যয়ম্ ॥৬৩
সর্বপ্রকাশকো ভানুঃ প্রকাশ্যৈর্নৈব দূষ্যতে।
সর্বপ্রকাশকো হ্যাত্মা সর্বৈস্তদ্বন্ন দূষ্যতে ॥৬৪

যেন বিনষ্ট হইল বলিয়া প্রতীত হয়, সেইরূপ বুদ্ধির লয় হইলে তন্নিষ্ঠ চিদাভাস নষ্ট হইল বলিয়া বোধ হয় ॥৬০

সূর্য্য, যেমন জলস্থ প্রতিবিম্বিত সূর্য্য, জল ও তরঙ্গ সমুদায় প্রকাশিত করিয়া শোভা পায়, সেইরূপ আত্মা, চিদাভাস, বুদ্ধি ও বুদ্ধিনিষ্ঠ কর্ত্তৃত্বাদি ভাসিত করিতেছেন ॥৬১

সূর্য্য যেমন মেঘে আচ্ছন্ন হইয়াও মেঘকে প্রকাশ করিয়া স্বয়ং প্রকাশিত হইতেছেন, সেইরূপ জীব অজ্ঞানাচ্ছন্ন হইয়াও অজ্ঞানকে প্রকাশ করিয়া স্বয়ং প্রকাশমান রহিয়াছেন ॥৬২

সূর্য্য যেমন প্রকাশ্য মেঘপ্রভৃতিকে প্রকাশিত করেন ও স্বয়ং প্রকাশমান হন, সেইরূপ আত্মা স্থূল সমুদায় বস্তুকে প্রকাশিত করিতে-ছেন ও স্বয়ং প্রকাশমান রহিয়াছেন ॥৬৩

সর্ব্বপ্রকাশক সূর্য্য যেমন প্রকাশ্য বস্তুদ্বারা দূষিত হয় না, সেইরূপ সর্ব্বপ্রকাশক আত্মা, সমুদায় বস্তুদ্বারা দূষিত হন না ॥৬৪

---

* 'অবভাসতে' ইতি বা পাঠঃ।

† 'চ্ছন্নো বিভাত্যয়ম্' ইতি পাঠান্তরম্।

মুকুরস্থং মুখং যদ্বন্মুখবৎ প্রথতে মৃষা।
বুদ্ধিস্থাভাসকস্তদ্বৎ আত্মবৎ প্রথতে মৃষা ॥৬৫
মুকুরস্থস্য নাশেন মুখনাশো ভবেৎ কথম্।
বুদ্ধিস্থাভাসনাশেন নাশো নৈবাত্মনঃ ক্বচিৎ ॥৬৬
তাম্রকল্পিতদেবাদিস্তাম্রাদন্য ইব স্ফুরেৎ।
পতিভার্য্যাদিরূপেণ * তথাত্মোত্থমিদং জগৎ ॥৬৭
ঈশজীবাদিবদ্ভাতি † যথৈকমপি তাম্রকম্।
একোঽপ্যাত্মা তথৈবায়মীশজীবাদিবন্মৃষা ॥৬৮
যথেশত্বাদিনাশেন ‡ তাম্রনাশো ন বিদ্যতে।
তথেশত্বাদিনাশেন § নাশো নৈবাত্মনঃ সদা ॥৬৯

দর্পণস্থিত মুখ মিথ্যা হইয়াও যেমন প্রকৃত মুখের ন্যায় প্রতীত হয়, সেইরূপ বুদ্ধিস্থ চিদাভাস মিথ্যা হইলেও আত্মার ন্যায় প্রকাশিত হয়। দর্পণস্থিত মুখের নাশ হইলে প্রকৃত মুখের নাশ হয় না, সেইরূপ বুদ্ধিস্থিত আভাসের নাশ হইলে আত্মার কথনও নাশ হয় না ॥৬৬

তাম্রকল্পিত দেবমূর্ত্তি যেমন তাম্র হইতে পৃথক্ বলিয়া অনুভূত হয়, সেইরূপ এই জগৎ কেবল আত্মা হইতে উৎপন্ন হইয়াও পতি, ভার্য্যাদি-রূপে অথবা প্রকাশ্য বস্তুরূপে প্রকাশমান হইতেছে ॥৬৭

যেমন একমাত্র তাম্র ঈশ্বর, জীব, ঘটী, বাটীপ্রভৃতি নানারূপে প্রকাশমান হইতেছে, সেইরূপ এক আত্মা ঈশ্বর, জীব প্রভৃতি বহুবিধ মিথ্যারূপে বিভিন্ন বলিয়া প্রতীয়মান হইতেছেন ॥৬৮

যেমন ঈশ্বরত্ব, জীবত্বপ্রভৃতির নাশ হইলেও তাম্র নাশপ্রাপ্ত হয় না, সেইরূপ ঈশ্বরত্ব, জীবত্বপ্রভৃতির নাশ হইলেও আত্মার নাশ নাই ॥৬৯

---

* 'প্রতিভাস্যাদিরূপেণ' ইতি বা পাঠঃ। † ঈশজীবাত্মবৎ ইতি কচিৎ পাঠঃ।
‡ যথেশ্বরাদি—ইতি বা পাঠঃ। § তথেশ্বরাদি ইতি পাঠান্তরম্।

অধ্যস্তো রজ্জুসর্পোঽয়ং সত্যবদ্ রজ্জুসত্তয়া ।
তথা জগদিদং ভাতি সত্যবৎ স্বাত্মসত্তয়া ॥৭০
অধ্যস্তাহেরভাবেন রজ্জুরেবাবশিষ্যতে।
তথা জগদভাবেন সদাত্মৈবাবশিষ্যতে ॥৭১
স্ফটিকে রক্ততা যদ্বদুপাধের্নীলতাম্বরে।
যদা, জগদিদং ভাতি তথা সত্যমিবাদ্বয়ে ॥৭২
স্ফটিকে রক্ততা মিথ্যা মৃষা খে নীলতা যথা।
তথা জগদিদং মিথ্যা ত্বেকস্মিন্নদ্বয়ে ময়ি ॥৭৩
জীবেশ্বরাদিভাবেন ভেদং পশ্যতি মূঢ়ধীঃ।
নির্ভেদে নির্বিশেষেঽস্মিন্ কথং ভেদো ধ্রুবম্ * ॥৭৪

রজ্জুতে সর্পের আরোপ হইলে যেমন রজ্জুর সত্তাদ্বারা সর্পের সত্তা সত্য বলিয়া প্রতীত হয়, সেইরূপ আত্মার সত্তাদ্বারা এই জগতের সত্তা সত্য বলিয়া অনুভূত হইতেছে ॥৭০

রজ্জুতে সর্পের অধ্যাস হইলে যখন রজ্জুজ্ঞানদ্বারা সেই সর্পের অভাব হয়, তখন যেমন রজ্জুমাত্র অবশিষ্ট থাকে, সেইরূপ আত্মজ্ঞান দ্বারা জগতের অভাব হইলে একমাত্র আত্মা অবশিষ্ট থাকেন ॥৭১

যেরূপ স্ফটিকে উপাধির রক্ততা ও আকাশে উপাধির নীলতা, সেইরূপ অদ্বিতীয় পরমাত্মাতে এই জগৎ সত্য বলিয়া প্রতীত হয় ॥৭২

যেমন স্ফটিকের লৌহিত্য মিথ্যা ও আকাশের নীলতা মিথ্যা, সেইরূপ এই জগৎ একমাত্র অদ্বিতীয় ব্রহ্মস্বরূপ আমাতে মিথ্যা কল্পিত ॥৭৩

যাঁহার বুদ্ধি মোহজালে আচ্ছন্ন, সে জীব ঈশ্বরকে ভিন্নভাবে দেখে, কিন্তু ভেদরহিত, নির্বিশেষ আত্মার কিরূপে যথার্থ ভেদ হইতে পারে ॥৭৪

---

* 'দ্বয়ম্' বা ইতি বা পাঠঃ।

লিঙ্গস্য ধারণাদেব যতোঽয়ং জীবতাং ব্রজেৎ।
লিঙ্গনাশে শিবস্যাস্য জীবতাবেশতা কুতঃ ॥৭৫
শিব এব সদা জীবো জীব এব সদা শিবঃ।
বেত্ত্যৈক্যমনয়োর্যস্তু স আত্মজ্ঞো ন চেতরঃ ॥৭৬
ক্ষীরযোগাদ্ যথা নীরং ক্ষীরবদ্দৃশ্যতে তথা *।
আত্মযোগাদনাত্মায়মাত্মবদ্দৃশ্যতে মুধা † ॥৭৭
নীরাৎ ক্ষীরং পৃথক্কৃত্য হংসো ভবতি নান্যথা।
স্থূলাদেঃ স্বং পৃথক্কৃত্য মুক্তো ভবতি নান্যথা ॥৭৮
ক্ষীরনীরবিবেকজ্ঞো হংস এব ন চেতরঃ।
আত্মানাত্মবিবেকজ্ঞো যতিরেব ন চেতরঃ ॥৭৯

চিৎস্বরূপ আত্মা, লিঙ্গ অর্থাৎ উপাধিধারণহেতু জীবরূপে প্রকাশমান হন, পরন্তু লিঙ্গনাশ হইলে শিবস্বরূপ পরমাত্মার ঈশ্বরত্ব বা জীবত্ব কিছুই থাকে না। ॥৭৫

শিবই সদা জীব ও জীবই সদা শিব। যিনি এতদুভয়ের একতা অবগত হইয়াছেন, তিনিই আত্মজ্ঞ, অন্য কেহ আত্মজ্ঞ নহেন ॥৭৬

জল যেমন দুগ্ধের সহিত মিশ্রিত হইয়া দুগ্ধের ন্যায় দৃষ্ট হয়, তদ্রূপ এই অনাত্মস্বরূপ জগৎ আত্মসংযোগে আত্মার ন্যায় প্রতীয়মান হইতেছে ॥৭৭

হংসই জল হইতে দুগ্ধকে পৃথক্ করিতে সমর্থ হয়, অন্য কেহ হয় না, জীব স্থূল দেহাদি হইতে আত্মাকে পৃথক্ করিয়া মুক্ত হইয়া থাকেন ॥৭৮

হংসই জল ও দুগ্ধের পার্থক্য করিতে পারে, অপরে নহে। যিনি আত্মা ও অনাত্মার বিবেকে সমর্থ, তাঁহাকেই যতি বলা যায়, আর কাহাকেও যতি বলা যায় না ॥৭৯

* 'মৃষা' ইতি পাঠান্তরম্। † 'তথা' ইতি ক্বচিৎ পাঠঃ।

অধ্যস্তচোরজঃ স্থাণোর্বিকারঃ স্যান্ন হি ক্বচিৎ।
নাত্মনো নির্বিকারস্য বিকারো বিশ্বজস্তথা ॥৮০

জ্ঞাতে স্থাণৌ কুতশ্চোরশ্চোরাভাবে ভয়ং কুতঃ।
জ্ঞাতে স্বস্মিন্ কুতো বিশ্বং বিশ্বাভাবে কুতোঽখিলম্ ॥৮১

গুণমূর্ত্তিত্রয়ং * ভাতি পরস্পরবিলক্ষণম্।
সত্ত্বাদিলক্ষণো † যস্মিন্ স এবাহং নিরংশকঃ ॥৮২

দেহত্রয়মিদং ভাতি যস্মিন্ ব্রহ্মণি সত্যবৎ।
তদেবাহং পরং ব্রহ্ম দেহত্রয়বিলক্ষণঃ ॥৮৩

যদি স্থাণু অর্থাৎ শাখাশূন্য বৃক্ষে চোরের আরোপ হয়, অর্থাৎ তাহাকে চোর বলিয়া ভ্রম হয়, তাহা হইলে সেই স্থাণুর কোন বিকার হয় না, এইরূপ নির্বিকার আত্মাতে বিশ্বের আরোপ হইলেও তাঁহার কোন বিকার হয় না ॥৮০

যে স্থলে স্থাণুতে চোরের অধ্যাস হয়, সে স্থলে স্থাণুর জ্ঞান হইলে চোরের উপলব্ধি হয় না, চোরের উপলব্ধি না হইলে ভয়ও থাকে না। এইরূপ আত্মজ্ঞান হইলে সংসার থাকে না, সংসার না থাকিলে নানাবিধ বস্তুও দৃষ্ট হয় না ॥৮১

পরস্পর বিভিন্ন তিনটি গুণময় মূর্ত্তি প্রকাশ পাইতেছে, তন্মধ্যে যে মূর্ত্তি সত্ত্বাদিগুণসম্পন্ন, অংশরহিত অর্থাৎ পূর্ণ সেই মূর্ত্তিই আমি ॥৮২

যে ব্রহ্মেতে দেহত্রয় সত্যের ন্যায় প্রতীয়মান হইতেছে, আমি সেই দেহত্রয় হইতে পৃথক্ পর ব্রহ্ম ॥৮৩

---

* 'গুণবৃত্তিত্রয়ং' ইতি বা পাঠঃ।
† 'সত্যাত্মলক্ষণে' ইতি পাঠান্তরম্।

জাগ্রদাদিত্রয়ং যস্মিন্ প্রত্যগাত্মনি সত্যবৎ।
স এবাহং পরং ব্রহ্ম * জাগ্রদাদিবিলক্ষণঃ ॥৮৪
বিশ্বাদিকং ত্রয়ং যস্মিন্ পরমাত্মনি সংস্থিতম্। †
স এব পরমাত্মাহং বিশ্বাদিকবিলক্ষণঃ ॥৮৫
বিরাড়াদিত্রয়ং ভাতি যস্মিন্ ব্রহ্মণি নশ্বরম্ ‡।
স এব সচ্চিদানন্দলক্ষণোঽহং স্বয়ংপ্রভঃ ॥৮৬

ইতি শ্রীমদ্ভগবৎপূজ্যপাদগোবিন্দপাদাচার্য্যশিষ্য-পরমহংসপরিব্রাজকাচার্য্য-
শ্রীশঙ্করভগবৎপূজ্যপাদ-বিরচিতাদ্বৈতানুভূতিঃ।

যে বিশ্বব্যাপী আত্মাতে জাগ্রৎ, স্বপ্ন ও সুষুপ্তি, এই অবস্থাত্রয় সত্যবৎ প্রতীয়মান হইতেছে, আমি জাগ্রদাদি অবস্থাত্রয় হইতে ভিন্ন সেই পর ব্রহ্ম ॥৮৪

যে পরমাত্মাতে বিশ্ব, তৈজস ও প্রাজ্ঞ এই তিনটী অবস্থান করিতেছেন, আমি বিশ্বাদি হইতে পৃথক্ সেই পরমাত্মা ॥৮৫

যে পর ব্রহ্মে বিরাট্, হিরণ্যগর্ভ ও ঈশ্বর প্রভৃতি মূর্ত্তিত্রয় প্রকাশমান হইতেছেন, আমি সেই সচ্চিদানন্দস্বরূপ স্বয়ং-প্রকাশ পর ব্রহ্ম ॥৮৬

অদ্বৈতানুভূতির বঙ্গানুবাদ সম্পূর্ণ।

ওঁ তৎসৎ।

---

* 'সাক্ষাৎ' ইতি বা পাঠঃ।
† 'বিশ্বাদিকত্রয়ং যস্মিন্ পরমাত্মনি সত্যবৎ।' ইতি কুত্রচিৎ পাঠঃ।
‡ 'সাক্ষিণি সত্যবৎ' ইতি পাঠান্তরম্।

# অনাত্মশ্রীবিগর্হণপ্রকরণম্ (২)

—•✱○—

লব্ধা বিদ্যা রাজমান্যা ততঃ কিং,
প্রাপ্তা সম্পৎ প্রাভবাঢ্যা ততঃ কিম্।
ভুক্তা নারী সুন্দরাঙ্গী ততঃ কিং,
যেন স্বাত্মা নৈব সাক্ষাৎকৃতোঽভূৎ ॥১

কেয়ূরাদ্যৈ র্ভূষিতো বা ততঃ কিং.
কৌশেয়াদ্যৈরাবৃতো বা ততঃ কিম্।
তৃপ্তো মৃষ্টান্নাদিনা বা ততঃ কিং,
যেন স্বাত্মা নৈব সাক্ষাৎকৃতোঽভূৎ ॥২

দৃষ্টা নানা চারুদেশাস্ততঃ কিং
পুষ্টাশ্চেষ্টা বন্ধুবর্গাস্ততঃ কিম্।

যে ব্যক্তি স্বকীয় আত্মার সাক্ষাৎকার লাভ করিতে পারে নাই, তাহার রাজমান্য বিদ্যালাভ করিয়াই কি ফল? প্রভুশক্তিযুক্ত সম্পৎলাভে কি ফল? এবং সুন্দরী রমণী উপভোগ করিয়াই বা কি ফল? ॥১

যে ব্যক্তি আত্মসাক্ষাৎকার লাভ করিতে পারে নাই, তাহার কেয়ূর, কঙ্কণ, হার, বলয় প্রভৃতি অলঙ্কারের দ্বারা ভূষিত হইয়াই বা কি ফল? কৌশেয়প্রভৃতি বহুবিধ বস্ত্রের দ্বারা আবৃত হইয়া কি ফল এবং বিশুদ্ধ অন্নাদির দ্বারা পরিতৃপ্ত হইয়াই বা কি ফল? ॥২

নষ্টং দারিদ্র্যাদিদুঃখং ততঃ কিং,
যেন স্বাত্মা নৈব সাক্ষাৎকৃতোঽভূৎ ॥৩
স্নাত*স্তীর্থে জহ্নুজাদৌ ততঃ কিং
দানং দত্তং দ্ব্যষ্টসংখ্যং ততঃ কিম্।
জপ্তা মন্ত্রাঃ কোটিশো বা ততঃ কিং,
যেন স্বাত্মা নৈব সাক্ষাৎকৃতোঽভূৎ ॥৪
গোত্রং সম্যগ্ভূষিতং বা ততঃ কিং,
গাত্রং ভস্মাচ্ছাদিতং বা ততঃ কিম্।
রুদ্রাক্ষাদিঃ সদ্ধৃতো † বা ততঃ কিং,
যেন স্বাত্মা নৈব সাক্ষাৎকৃতোঽভূৎ ॥৫
অন্নৈর্বিপ্রাস্তর্পিতা বা ততঃ কিং,
যজ্ঞৈর্দেবাস্তোষিতা বা ততঃ কিম্।

যে ব্যক্তি নিজ আত্মস্বরূপ উপলব্ধি করে নাই, তাহার বিবিধ মনোহর দেশ পরিভ্রমণ করিয়াই বা কি ফল? অভীষ্ট বন্ধুবর্গের পোষণ করিয়াই বা কি ফল? এবং দারিদ্র্যাদি দুঃখ দূরীভূত করিয়াই বা কি ফল? ॥৩

যে পুরুষ স্বীয় আত্মস্বরূপের সাক্ষাৎকার করে নাই, তাহার গঙ্গাদি তীর্থে স্নান করিয়া কি ফল? ষোড়শ দান করিয়াই বা কি ফল এবং কোটিসংখ্যক মন্ত্র জপ করিয়াই বা কি ফল? ॥৪

যে ব্যক্তি নিজ আত্মস্বরূপের অনুভব করে নাই, তাহার বংশ অথবা গোত্র ভূষিত হইলেই বা কি ফল? গাত্র ভস্মদ্বারা আচ্ছাদিত করিয়াই কি ফল এবং উত্তমরূপে রুদ্রাক্ষাদিধারণে বা কি ফল? ॥৫

---

* স্নাতং। † সুধৃতো।

কীর্ত্যা ব্যাপ্তাঃ সর্বলোকাস্ততঃ কিং,
যেন স্বাত্মা নৈব সাক্ষাৎকৃতোঽভূৎ ॥৬
কায়ঃ ক্লিষ্টশ্চোপবাসৈস্ততঃ কিং,
লব্ধাঃ পুত্রাঃ স্বীয়পত্ন্যাস্ততঃ কিম্।
প্রাণায়ামঃ সাধিতো বা ততঃ কিং,
যেন স্বাত্মা নৈব সাক্ষাৎকৃতোঽভূৎ ॥৭
যুদ্ধে শত্রুর্নির্জিতো বা ততঃ কিং,
ভূয়ো মিত্রৈঃ পূরিতো বা ততঃ কিম্।
যোগৈঃ প্রাপ্তাঃ সিদ্ধয়ো বা ততঃ কিং,
যেন স্বাত্মা নৈব সাক্ষাৎকৃতোঽভূৎ ॥৮
অব্ধিঃ পদ্ভ্যাং লঙ্ঘিতো বা ততঃ কিং,
বায়ুঃ কুম্ভে স্থাপিতো বা ততঃ কিম্।

যে পুরুষ আত্মসাক্ষাৎকার লাভ করে নাই, তাহার অন্নের দ্বারা তৃপ্তি লাভ করিয়া কি ফল? নানাবিধ যজ্ঞের দ্বারা দেবগণের সন্তোষ বিধান করিয়া কি ফল? এবং সমস্ত লোক অর্থাৎ চতুর্দ্দশ ভুবন কীর্ত্তির দ্বারা ব্যাপ্ত হইলেই বা কি ফল? ॥৬

যে ব্যক্তি আত্মসাক্ষাৎকার লাভ করে নাই, তাহার বিবিধ উপবাসের দ্বারা শরীরের ক্লেশ প্রদান করায় কি ফল? নিজ পত্নী হইতে বহু পুত্র লাভ করিয়া কি ফল? এবং প্রাণায়াম অনুষ্ঠান করিয়া বা কি ফল? ॥৭

যে ব্যক্তি আত্মসাক্ষাৎকার লাভ করে নাই, তাহার যুদ্ধে শত্রুকে পরাজিত করিয়া কি লাভ? বিবিধ মিত্রবর্গের দ্বারা পূর্ণ হইয়া কি ফল এবং যোগের দ্বারা অষ্টসিদ্ধিলাভ করিয়া বা কি ফল? ॥ ৮

মেরুঃ পাণাবুদ্ধৃতো বা ততঃ কিং,
যেন স্বাত্মা নৈব সাক্ষাৎকৃতোঽভূৎ ॥৯
ক্ষ্বেলঃ পীতো দুগ্ধবদ্ বা ততঃ কিং,
বহ্নির্জগ্ধো লাজবদ্ বা ততঃ কিম্।
প্রাপ্তশ্চারঃ পক্ষিবৎ খে ততঃ কিং
যেন স্বাত্মা নৈব সাক্ষাৎকৃতোঽভূৎ ॥১০
বদ্ধাঃ সম্যক্ পাবকাদ্যাস্ততঃ কিং,
সাক্ষাদ্ বিদ্ধা লোহবর্গ্যাস্ততঃ কিম্।
লব্ধো নিক্ষেপোঽঞ্জনাদ্যৈস্ততঃ কিং,
যেন স্বাত্মা নৈব সাক্ষাৎকৃতোঽভূৎ ॥১১

যে ব্যক্তি আত্মস্বরূপের সাক্ষাৎকার লাভ করে নাই, তাহার দুই চরণের দ্বারা সমুদ্র লঙ্ঘন করিয়া কি ফল? কুম্ভে বায়ু স্থাপন করিয়া অর্থাৎ কুম্ভক করিয়াই কি ফল এবং হস্তদ্বারা সুমেরু পর্ব্বত উত্তোলন করিয়াই বা কি ফল? ॥৯

যে ব্যক্তি আত্মস্বরূপ উপলব্ধি করে নাই, তাহার দুগ্ধের ন্যায় (অনায়াসে) বিষপান করিয়া তাহা জীর্ণ করিয়া বা কি ফল? লাজের (খৈ) ন্যায় অগ্নিভক্ষণ করিয়া কি ফল? এবং আকাশে পক্ষীর ন্যায় ভ্রমণ করিয়াই বা কি ফল? ॥১০

যে ব্যক্তি আত্মসাক্ষাৎকার লাভ করে নাই, সে যদি অগ্নিপ্রভৃতিকে আবদ্ধ করিয়া থাকে, তাহাতে বা তাহার কি লাভ হইল? সুদৃঢ় লোহসকল যদি বিদ্ধ করিয়া থাকে, তাহাতে তাহার কি প্রয়োজন সাধিত হইল? অঞ্জনাদি দ্বারা ন্যস্তধন লাভ করিলেই বা কি ফল? ॥১১

ভূপেন্দ্রত্বং প্রাপ্তমুর্ব্যাং ততঃ কিং,
দেবেন্দ্রত্বং সংভৃতং বা ততঃ কিম্।
মুণ্ডীন্দ্রত্বং চোপলব্ধং ততঃ কিং,
যেন স্বাত্মা নৈব সাক্ষাৎকৃতোঽভূৎ ॥১২
মন্ত্রৈঃ সর্বঃ স্তম্ভিতো বা ততঃ কিং,
বাণৈর্লক্ষ্যো ভেদিতো বা ততঃ কিম্।
কালজ্ঞানং চাপি লব্ধং ততঃ কিং,
যেন স্বাত্মা নৈব সাক্ষাৎকৃতোঽভূৎ ॥১৩
কামাতঙ্কঃ খণ্ডিতো বা ততঃ কিং,
কোপাবেশঃ কুণ্ঠিতো বা ততঃ কিম্।
লোভাশ্লেষো বর্জিতো বা ততঃ কিং,
যেন স্বাত্মা নৈব সাক্ষাৎকৃতোঽভূৎ ॥১৪
মোহধ্বান্তঃ পেষিতো বা ততঃ কিং,
জাতো ভূমৌ নির্মদো বা ততঃ কিম্।

যে ব্যক্তি আত্মার স্বরূপ সাক্ষাৎকার করে নাই, তাহার পৃথিবীতে রাজশ্রেষ্ঠত্ব প্রাপ্ত হইয়াই বা কি ফল? দেবেন্দ্রত্ব প্রাপ্ত হইয়া কি ফল এবং মুণ্ডিগণের অর্থাৎ যতিগণের মধ্যে শ্রেষ্ঠত্বলাভে বা কি ফল? ॥১২

যে ব্যক্তি আত্মস্বরূপ উপলব্ধি করে নাই, তাহার মন্ত্রের দ্বারা সমস্ত বস্তু স্তম্ভিত করিয়া কি ফল? বাণের দ্বারা লক্ষ্য ভেদ করিয়া কি ফল এবং কালজ্ঞান লাভ করিয়াই বা কি ফল? ॥১৩

যে ব্যক্তি আত্মসাক্ষাৎকার লাভ করে নাই, তাহার কামভীতি খণ্ডন করিয়া কি ফল? ক্রোধবেগ দমন করিয়া বা কি ফল? এবং লোভসম্বন্ধ ত্যাগ করিয়া বা কি ফল? ॥১৪

মাৎসর্য্যার্তির্মীলিতা বা ততঃ কিং,
যেন স্বাত্মা নৈব সাক্ষাৎকৃতোঽভূৎ ॥১৫
ধাতুর্লোকঃ সাধিতো বা ততঃ কিং,
বিষ্ণোর্লোকো বীক্ষিতো বা ততঃ কিম্।
শম্ভোর্লোকঃ শাসিতো বা ততঃ কিং,
যেন স্বাত্মা নৈব সাক্ষাৎকৃতোঽভূৎ ॥১৬
যস্যেদং হৃদয়ে সম্যগনাত্মশ্রীবিগর্হণম্।
সদোদেতি স এবাত্মসাক্ষাৎকারস্য ভাজনম্ ॥১৭
অন্যে তু মায়িকজগদ্ভ্রান্তিব্যামোহমোহিতাঃ।
ন তেষাং জায়তে কাপি স্বাত্মসাক্ষাৎকৃতির্ভুবি ॥১৮

ইতি শ্রীমদ্ভগবৎপূজ্যপাদ-গোবিন্দপাদাচার্য্যশিষ্য-পরমহংসপরিব্রাজকাচার্য্য-শ্রীশঙ্করভগবৎপূজ্যপাদ-বিরচিতানাত্মশ্রীবিগর্হণপ্রকরণম্।

যে ব্যক্তি আত্মসাক্ষাৎকার লাভ করে নাই, তাহার মোহান্ধকার দূরীভূত করিয়া কি ফল? পৃথিবীতে গর্ব্ববিহীন হইয়া কি ফল? এবং মাৎসর্য্যরূপ পীড়া প্রশমিত করিয়া বা কি ফল? ॥১৫

যিনি আত্মসাক্ষাৎকার লাভ করেন নাই, তাঁহার ব্রহ্মলোক পাইয়াই বা কি লাভ? বিষ্ণুলোক দর্শন করিয়া কি ফল? এবং শিবলোকের আধিপত্য পাইয়াও বা কি ফল? ॥ ১৬

যাঁহার হৃদয়ে সম্যক্‌রূপে এই অনাত্মবস্তুসৌন্দর্য্যের নিন্দা সর্ব্বদা উদিত হয়, তিনিই আত্মসাক্ষাৎকার লাভ করিবার উপযুক্ত পাত্র ॥১৭

আর যাহারা মায়াকল্পিত জগৎভ্রান্তিরূপ অজ্ঞানের দ্বারা মোহিত হইয়াছে, তাহাদের সংসারে কখনও আত্মসাক্ষাৎকার হইবে না ॥১৮

অনাত্মশ্রীবিগর্হণপ্রকরণের বঙ্গানুবাদ সমাপ্ত।

# আত্মষট্কম্। (৩)

( আত্মপঞ্চক বা অদ্বৈতপঞ্চক। )

—০✱০—

নাহং দেহো নেন্দ্রিয়াণ্যন্তরঙ্গঃ,
নাহঙ্কারঃ প্রাণবর্গো ন বুদ্ধিঃ।
দারাপত্য-ক্ষেত্র-বিত্তাদিদূরঃ
সাক্ষী নিত্যঃ প্রত্যগাত্মা শিবোঽহম্ ॥ ১

রজ্জ্বজ্ঞানাদ্ ভাতি রজ্জৌ যথাঽহিঃ,
স্বাত্মাজ্ঞানাদাত্মনো জীবভাবঃ।
আপ্তোক্ত্যাঽহিভ্রান্তিনাশে স রজ্জুঃ,
জীবো নাহং দেশিকোক্ত্যা শিবোঽহম্ ॥২

আমি শরীর নহি, চক্ষুঃপ্রভৃতি ইন্দ্রিয় নহি, আত্মার অন্তরঙ্গ অর্থাৎ ঘনিষ্ঠ অহঙ্কার নহি, প্রাণাদি পঞ্চ প্রাণ নহি এবং বুদ্ধিও নহি। পুত্র, কলত্র, ক্ষেত্র, ধনাদি বাহ্য বস্তু ত দূরের কথা। আমি সাক্ষী, নিত্য, প্রত্যগাত্মা ও শিবস্বরূপ ॥ ১

যেমন রজ্জুর অজ্ঞানবশতঃ রজ্জুতে সর্প প্রকাশ পায়, সেইরূপ আত্মার অজ্ঞানবশতঃ আত্মার জীবভাব হইয়া থাকে। আপ্ত অর্থাৎ গুরুপ্রভৃতি মহাপুরুষের উক্তিদ্বারা সর্পভ্রান্তি নাশ প্রাপ্ত হইলে রজ্জুই থাকে, সেইরূপ আমি জীব নহি, কিন্তু গুরুর উপদেশে আমি আমাকে শিবস্বরূপ জানিয়াছি ॥ ২,

---

(৩) এতদ্দেশীয় কোন কোন পুস্তকে ছয়টী শ্লোক থাকায় আত্মষট্ক নাম প্রদত্ত হইল।

মত্তো নান্যৎ কিঞ্চিদত্রাস্তি * বিশ্বং,

সত্যং বাহ্যং বস্তু মায়োপকৢপ্তম্।

আদর্শান্তর্ভাসমানস্য তুল্যং

ময্যদ্বৈতে ভাতি তস্মাচ্ছিবোঽহম্॥ ৩

আভাতীদং বিশ্বমাত্মন্যসত্যং,

সত্যজ্ঞানানন্দরূপে বিমোহাৎ।

নিদ্রামোহাৎ স্বপ্নবৎ তন্ন সত্যং,

শুদ্ধঃ পূর্ণো নিত্য একঃ শিবোঽহম্॥ ৪

নাহং জাতো ন প্রবৃদ্ধো ন নষ্টো,

দেহস্যোক্তাঃ প্রাকৃতাঃ সর্বধর্মাঃ।

কর্ত্তৃত্বাদিচিন্ময়স্যাস্তি নাহং-

কারস্যৈব হ্যাত্মনো মে শিবোঽহম্॥ ৫

আমা হইতে বিশ্ব বলিয়া অন্য কিছুই নাই, সত্য যে বাহ্য বস্তু তাহা দর্পণের মধ্যে প্রতিবিম্বিত বস্তুর ন্যায় মায়ার দ্বারা কল্পিত হইয়া অদ্বৈতস্বরূপ আমাতে (আত্মাতে) প্রকাশ পাইতেছে। অতএব আমি শিবস্বরূপ॥ ৩

সত্য, জ্ঞান ও আনন্দস্বরূপ আত্মাতে অজ্ঞানবশতঃ এই মিথ্যা জগৎ প্রকাশিত হইতেছে। যেমন নিদ্রাবস্থায় অজ্ঞানবশতঃ স্বপ্নদৃষ্ট বস্তুকে সত্য বলিয়া বোধ হয়, বাস্তবিকপক্ষে তাহা সত্য নহে ইহাও তদ্রূপ। অতএব আমি শুদ্ধ, পূর্ণ, নিত্য, এক, শিবস্বরূপ॥ ৪

আমার জন্ম, বৃদ্ধি ও নাশ নাই, প্রকৃতি অর্থাৎ মায়া হইতে উৎপন্ন

* কিঞ্চিদত্রাস্তি = কিঞ্চিদস্তীহ।

নাহং দেহো জন্মমৃত্যুঃ কুতো মে,
নাহং প্রাণঃ ক্ষুৎপিপাসা কুতো মে।
নাহং চিত্তং শোকমোহৌ কুতো মে,
নাহং কর্ত্তা বন্ধমোক্ষৌ কুতো মে॥ ৬+

ইতি শ্রীমদ্ভগবৎপূজ্যপাদ-গোবিন্দপাদাচার্য্যশিষ্য-পরমহংসপরিব্রাজকাচার্য্য-শ্রীশঙ্করভগবৎপূজ্যপাদ-বিরচিতাত্মষট্‌কম্।

জন্মাদি সমস্ত ধর্ম্ম দেহের বলিয়া শাস্ত্রে কথিত হইয়াছে। আমি জ্ঞান-স্বরূপ আত্মা, আমার কর্ত্তৃত্বাদি নাই, কিন্তু তাহা অহঙ্কারেরই; কারণ, আমি শিবস্বরূপ॥ ৫

আমি দেহ নহি, আমার জন্ম ও মৃত্যু কোথা হইতে আসিবে? আমি প্রাণ নহি, সুতরাং ক্ষুধা ও পিপাসা আমার কোথায়? আমি চিত্ত নহি, সুতরাং শোক ও মোহ আমাতে কিরূপে সম্ভবে? আমি কর্ত্তা নহি, অতএব বন্ধ ও মোক্ষ আমাতে কিরূপে থাকিবে?॥ ৬

আত্মষট্‌কের বঙ্গানুবাদ সম্পূর্ণ।

---

+ ৬ষ্ঠ শ্লোকটী বঙ্গদেশীয় কোন কোন পুস্তকে দেখা যায়।

# পরা পূজা (৪)

(বা আত্মপূজা)

—০✽০—

অখণ্ডে সচ্চিদানন্দে নির্বিকল্পৈকরূপিণি।
স্থিতেঽদ্বিতীয়ভাবেঽস্মিন্ কথং পূজা বিধীয়তে ॥১
পূর্ণস্যাবাহনং কুত্র সর্বাধারস্য চাসনম্।
স্বচ্ছস্য পাদ্যমর্ঘ্যং চ শুদ্ধস্যাচমনং কুতঃ ॥২
নির্মলস্য কুতঃ স্নানং বস্ত্রং বিশ্বোদরস্য চ।
অগোত্রস্য ত্ববর্ণস্য কুতস্তস্যোপবীতকম্ ॥৩
নির্লেপস্য কুতো গন্ধঃ পুষ্পং নির্বাসনস্য চ।
নির্বিশেষস্য কা ভূষা কোঽলঙ্কারো নিরাকৃতেঃ ॥৪
নিরঞ্জনস্য কিং ধূপৈর্দীপৈর্বা সর্বসাক্ষিণঃ।

নির্বিকল্পস্বরূপ, অদ্বিতীয়ভাবে অবস্থিত, অখণ্ড সচ্চিদানন্দ ব্রহ্মে কিরূপে পূজা বিহিত হয়? ॥১

পূর্ণ বস্তুর আবাহন কিরূপে সম্ভবে? যিনি সকলের আধার, তাঁহার আবার আসন কোথায় হইবে? স্বচ্ছ বস্তুর পাদ্য ও অর্ঘ্য এবং শুদ্ধ বস্তুর আচমন কোথায় সম্ভব হয়? ॥২

নির্ম্মল বস্তুর স্নান কি জন্য? বিশ্ব যাঁহার উদর, তাঁহার বস্ত্র কোথায়? গোত্র ও বর্ণ যাঁহার নাই, তাঁহার আবার উপবীত কিরূপে হইবে? ॥৩

যাঁহার কোন লেপ নাই, তাঁহার গন্ধের কি প্রয়োজন? যাঁহার কোনরূপ বাসনা নাই, তাঁহার আবার পুষ্পের কি প্রয়োজন?

নিজানন্দৈকতৃপ্তস্য নৈবেদ্যং কিং ভবেদিহ ॥৫
বিশ্বানন্দয়িতুস্তস্য কিং তাম্বূলং প্রকল্প্যতে।
স্বয়ংপ্রকাশচিদ্রূপো যোঽসাবর্কাদিভাসকঃ ॥৬
প্রদক্ষিণা হ্যনন্তস্য হ্যদ্বয়স্য কুতো নতিঃ।
বেদবাক্যৈরবেদ্যস্য কুতঃ স্তোত্রং বিধীয়তে ॥৭
স্বয়ংপ্রকাশমানস্য কুতো নীরাজনং বিভোঃ।
অন্তর্বহিশ্চ পূর্ণস্য কথমুদ্বাসনং ভবেৎ ॥৮
এবমেব পরা পূজা সর্বাবস্থাসু সর্বদা।
একবুদ্ধ্যা তু দেবেশে বিধেয়া ব্রহ্মবিত্তমৈঃ ॥৯

নির্ব্বিশেষ বস্তুর ভূষণের আবশ্যকতা কি? যাঁহার কোনরূপ আকার নাই, তাঁহার অলঙ্কারের কি প্রয়োজন? ॥৪

যাঁহার কোনরূপ অঞ্জন অর্থাৎ মালিন্য নাই, তাঁহার ধূপের দ্বারা কি ফল? যিনি সকলের সাক্ষিস্বরূপ তাঁহার দীপের কি প্রয়োজন? নিজ আনন্দের দ্বারা যিনি তৃপ্ত, তাঁহার নৈবেদ্যে কি হইবে? ॥৫

যিনি বিশ্বের আনন্দ প্রদান করেন, তাঁহার তাম্বূলের (পানের) কি প্রয়োজন? যিনি স্বয়ংপ্রকাশ চৈতন্যস্বরূপ, চন্দ্রসূর্য্যাদির প্রকাশক শ্রুতিতে কীর্ত্তিত হইয়া থাকে, তাঁহার নীরাজন (আরাত্রিক) বিধির কি প্রয়োজন? অসীম বস্তুর প্রদক্ষিণ এবং অদ্বিতীয় বস্তুর প্রণাম কিরূপে সম্ভবে? ॥ ৬।৭

যিনি বেদবাক্যসমূহের দ্বারাও বেদ্য নহেন, তাঁহার জন্য কি স্তুতি বিহিত হইবে? যিনি ভিতরে ও বাহিরে বিরাজমান, তাঁহার আবার উদ্বাসনবিধি (বিসর্জ্জন) কোথা হইতে সম্ভবে? ॥৮

ব্রহ্মবিৎশ্রেষ্ঠ ব্যক্তিগণ একাগ্রচিত্তে সর্ব্বদা সকল অবস্থাতে পরমেশ্বরের এইরূপ পরা পূজা করিবেন ॥৯

দেহো দেবালয়ঃ প্রোক্তো জীবো দেবঃ সদাশিবঃ।
ত্যজেদজ্ঞাননির্ম্মাল্যং সোঽহংভাবেন পূজয়েৎ ॥১০
তুভ্যং মহ্যমনন্তায় মহ্যং তুভ্যং শিবাত্মনে।
নমো দেবাদিদেবায় পরায় পরমাত্মনে ॥১১
যোগী দেহাভিমানী স্যাদ্ ভোগী কর্ম্মণি তৎপরঃ।
জ্ঞানী মোক্ষাভিলাষী চ তত্ত্বজ্ঞে নাভিমানিতা ॥১২
কিং করোমি ক্ব গচ্ছামি কিং গৃহ্ণামি ত্যজামি কিম্।
আত্মনা পূরিতং সর্বং মহাকল্পাম্বুনা যথা ॥১৩
আত্মা ত্বং গিরিজা মতিঃ সহচরাঃ প্রাণাঃ শরীরং গৃহং,
পূজা তে বিবিধোপভোগরচনা নিদ্রা সমাধিস্থিতিঃ।

শরীরকে দেবালয় বলিয়া কথিত হইয়াছে, জীব হইতেছে সদাশিব দেব, সেই জীব অজ্ঞানরূপ নির্ম্মাল্য ত্যাগ করিবে, এবং আমি সেই ব্রহ্ম—এইভাবে পূজা করিবে ॥১০

অনন্তস্বরূপ তুমি ও আমি এবং শিবস্বরূপ আমি ও তুমি, দেবাদিদেব শ্রেষ্ঠ পরমাত্মার উদ্দেশে নমস্কার ॥১১

যোগী দেহাভিমানী হন, ভোগী কর্ম্মপরায়ণ হইয়া থাকেন, জ্ঞানী মোক্ষাভিলাষী হন, কিন্তু তত্ত্বজ্ঞ ব্যক্তির কোনরূপ অভিমান নাই ॥১২

আমি কি করিব, কোথায় যাইব, কি গ্রহণ করিব, কি ত্যাগ করিব ? যেমন মহাপ্রলয়ে জলের দ্বারা সমস্ত পূর্ণ থাকে, সেইরূপ আত্মকর্ত্তৃক সমস্ত পূর্ণ ॥১৩

হে শম্ভো! তুমি—আত্মা, গিরিকন্যা—মতি, পঞ্চপ্রাণ—সহচর, শরীর—গৃহ, বিবিধ উপভোগের রচনা তোমার পূজা এবং নিদ্রা হইতেছে সমাধিতে অবস্থিতি, পদদ্বয়ের সঞ্চারণ—প্রদক্ষিণবিধি, এবং

সঞ্চারস্তু পদোঃ প্রদক্ষিণবিধিঃ স্তোত্রাণি সর্বাঃ গিরো,
যদ্‌যৎ কর্ম করোমি তত্তদখিলং শম্ভো! তবারাধনম্‌॥১৪

ইতি শ্রীমদ্ভগবৎপূজ্যপাদ-গোবিন্দপাদাচার্য্যশিষ্য-পরমহংসপরিব্রাজকাচার্য্য-
শ্রীশঙ্করভগবৎপূজ্যপাদ-বিরচিতাত্মপূজা বা পরাপূজা।

সমস্ত বাক্য হইতেছে স্তোত্র। আমি যে যে কর্ম্ম করি, সেই সমুদায়ই তোমার আরাধনা॥ ১৪

আত্মপূজা বা পরাপূজার বঙ্গানুবাদ সম্পূর্ণ।

---

পাঠান্তর—

| | | |
|---|---|---|
| ১ম পঙ্‌ক্তি— | | অখণ্ডে = আনন্দে। |
| ২য় | ,, | স্থিতে দ্বিতীয়াভাবে বৈ কথং পূজা বিধীয়তে॥ |
| ৩য়-৫ম | ,, | ঐক্য আছে। |
| ৬ষ্ঠ | ,, | নিরালম্বস্যোপবীতং রম্যস্যাভরণং কুতঃ॥ |
| ৮ম | ,, | নির্গন্ধস্য কুতো ধূপঃ স্বপ্রকাশস্য দীপিকা॥ |
| ৯ম | ,, | নিত্যতৃপ্তস্য নৈবেদ্যং নিষ্কামস্য ফলং কুতঃ। |
| ১০ম | ,, | তাম্বূলং চ বিভোঃ কুত্র নিত্যানন্দস্য দক্ষিণা॥ |
| ১১শ | ,, | স্বয়ংপ্রকাশমানস্য কুতো নীরাজনাবিধিঃ॥ |
| ১২শ | ,, | প্রদক্ষিণমনন্তস্যাদ্বিতীয়স্য চ কা নতিঃ॥ |
| ১৩শ | ,, | অন্তর্বহিশ্চ পূর্ণস্য কথং মুদ্রাসনং ভবেৎ। |
| ১৪শ | ,, | ইয়মেব পরা পূজা বিষ্ণোঃ সত্ত্বস্বরূপিণী॥ |

মূলোক্ত ১০, ১১, ১২ এবং ১৩ শ্লোকটী বঙ্গদেশে কোন কোন পুস্তকে দেখা যায়।

# আত্মবোধঃ (৫)

—০✱০—

তপোভিঃ ক্ষীণপাপানাং শান্তানাং বীতরাগিণাম্।
মুমুক্ষূণামপেক্ষ্যোঽয়মাত্মবোধো বিধীয়তে ॥১
বোধোঽন্যসাধনেভ্যো হি সাক্ষান্মোক্ষৈকসাধনম্।
পাকস্য বহ্নিবজ্ জ্ঞানং বিনা মোক্ষো ন সিধ্যতি ॥২
অবিরোধিতয়া কর্ম নাবিদ্যাং বিনিবর্তয়েৎ।
বিদ্যাঽবিদ্যাং নিহন্ত্যেব তেজস্তিমিরসঙ্ঘবৎ ॥৩
পরিচ্ছিন্ন * ইবাজ্ঞানাৎ তন্নাশে সতি কেবলঃ।

বিবিধ তপস্যার দ্বারা যাহাদিগের পাপ ক্ষয় প্রাপ্ত হইয়াছে, যাঁহারা শান্ত ও বিষয়ে অনুরাগশূন্য, তাদৃশ মুমুক্ষুগণের অপেক্ষণীয় আত্মবোধ-নামক গ্রন্থ রচিত হইতেছে ॥১

কর্ম্ম ও ভক্তিপ্রভৃতি অন্য সাধন অপেক্ষা একমাত্র জ্ঞানই সাক্ষাৎ মোক্ষের কারণ, যেমন অন্নাদি পাকের যত কিছু উপায় আছে, তন্মধ্যে অগ্নিই প্রধান সাধন। কারণ, জ্ঞান ব্যতীত মুক্তিলাভ হয় না ॥২

অবিদ্যার সহিত কর্ম্মের কোন বিরোধ না থাকায় কর্ম্ম কখনও অবিদ্যাকে নিবৃত্ত করিতে পারে না। [বিরোধিতাবশতঃ] আলোক যেমন অন্ধকাররাশি দূর করে, সেইরূপ বিদ্যা (জ্ঞান), অবিদ্যাকে (অজ্ঞানকে) নিবৃত্ত করিয়া থাকে ॥৩

আত্মা অজ্ঞানবশতঃ পরিচ্ছিন্নের ন্যায় প্রতীত হন, মেঘ অপসৃত

---

* 'অবচ্ছিন্নঃ' 'অবিচ্ছিন্নঃ' ইতি বা পাঠঃ।

স্বয়ং প্রকাশতে হ্যাত্মা মেঘাপায়েঽংশুমানিব ॥৪
অজ্ঞানকলুষং জীবং জ্ঞানাভ্যাসাদ্ বিনির্মলম্।
কৃত্বা জ্ঞানং স্বয়ং নশ্যেজ্জলং কতকরেণুবৎ ॥৫
সংসারঃ স্বপ্নতুল্যো হি রাগদ্বেষাদিসঙ্কুলঃ।
স্বকালে সত্যবদ্ভাতি * প্রবোধেঽসত্যবদ্ ভবেৎ ॥৬
তাবৎ সত্যং জগদ্ভাতি শুক্তিকারজতং যথা।
যাবন্ন জ্ঞায়তে ব্রহ্ম সর্বাধিষ্ঠানমদ্বয়ম্ ॥৭

হইলে সূর্য্য যেমন প্রকাশিত হয়, সেইরূপ অজ্ঞান বিনাশ প্রাপ্ত হইলে শুদ্ধ, স্বয়ংপ্রকাশ আত্মা প্রকাশিত হইয়া থাকেন ॥৪

কতকরজঃ যেমন জলের মালিন্য দূর করিয়া স্বয়ং বিলয়প্রাপ্ত হয়, সেইরূপ জ্ঞান অজ্ঞানের দ্বারা কলুষিত জীবকে অত্যন্ত নির্ম্মল করিয়া স্বয়ং বিনাশপ্রাপ্ত হয়। এখানে জ্ঞানশব্দে ব্রহ্মাকার অন্তঃকরণের বৃত্তি বুঝিতে হইবে ॥৫

রাগ ও দ্বেষাদিযুক্ত এই সংসার স্বপ্নতুল্য, যেমন স্বপ্নসময়ে দৃশ্যমান বস্তু সত্য বলিয়া বোধ হয়, জাগ্রতকালে মিথ্যা বলিয়া জানা যায়, সেইরূপ যতকাল অজ্ঞান থাকে, ততকাল জগৎ সত্য বলিয়া প্রতীত হয়, কিন্তু তত্ত্বজ্ঞান উৎপন্ন হইলে জগতের মিথ্যাত্বই জ্ঞাত হওয়া যায় ॥৬

যতকাল সকলের অধিষ্ঠানরূপ অদ্বিতীয় ব্রহ্মের জ্ঞান না হয়, তাবৎকাল শুক্তিকাতে ( ঝিনুকে ) রৌপ্যের ন্যায় জগৎ সত্য বলিয়া প্রতীত হয় ॥৭

* প্রবোধে সত্যাসদ্ভবেৎ—ইতি পাঠান্তরম।

উপাদানেঽখিলাধারে জগন্তি পরমেশ্বরে।
সর্গস্থিতিলয়ান্ যান্তি বুদ্বুদানীব বারিণি ॥৮
সচ্চিদাত্মন্যনুস্যূতে নিত্যে বিষ্ণৌ বিকল্পিতাঃ *।
ব্যক্তয়ো বিবিধাঃ সর্বা হাটকে কটকাদিবৎ ॥৯
যথাকাশো হৃষীকেশো নানোপাধিগতো বিভুঃ।
তদ্ভেদাদ্ ভিন্নবদ্ভাতি তন্নাশাদেকবদ্ভবেৎ † ॥১০
নানোপাধিবশাদেব ‡ জাতিনামাশ্রয়াদয়ঃ।
আত্মন্যারোপিতাস্তোয়ে রসবর্ণাদি-ভেদবৎ ॥১১

সকলের উপাদান ও আশ্রয়স্বরূপ পরমেশ্বরে, জলে বুদ্বুদরাশির ন্যায়, সমুদায় জগতের সৃষ্টি, স্থিতি ও লয় হইয়া থাকে ॥৮

সুবর্ণে যেমন কটক, কুণ্ডলপ্রভৃতি অলঙ্কার কল্পিত, সেইরূপ সকলে অনুস্যূত সচ্চিদানন্দ, আত্মস্বরূপ, নিত্য, বিষ্ণুতে দেব ও মনুষ্য-প্রভৃতি নানাবিধ ব্যক্তি কল্পিত ॥৯

যেমন সর্ব্বব্যাপক আকাশ, ঘট ও পটাদি বিবিধ উপাধিদ্বারা অবচ্ছিন্ন হইয়া উপাধির ভেদবশতঃ ভিন্নের ন্যায় এবং উপাধির নাশবশতঃ নাশ-যুক্তের ন্যায় প্রতীয়মান হয়, সেইরূপ হৃষীকেশ ( ব্রহ্ম ) বিবিধ দেহাদি উপাধির ভেদে ভিন্নের ন্যায় এবং তাহার নাশে বিনষ্টের ন্যায় প্রতীত হন ॥১০

যেমন বিবিধ উপাধির সম্বন্ধবশতঃ জলে রস ও বর্ণপ্রভৃতি আরোপিত হয়, সেইরূপ নানাবিধ উপাধিবশতঃ আত্মাতে জাতি, নাম ও আশ্রম বা আশ্রয়প্রভৃতি আরোপিত হইয়া থাকে ॥১১

* 'প্রকল্পিতাঃ' ইতি কচিৎ পাঠঃ। † তন্নাশে কেবলো ভবেৎ ইতি বা পাঠঃ।
‡ জাতিনামাশ্রমাদয়ঃ—ইতি পাঠঃ।

পঞ্চীকৃতমহাভূতসম্ভবং কর্মসঞ্চিতম্।
শরীরং সুখদুঃখানাং ভোগায়তনমুচ্যতে ॥১২
পঞ্চপ্রাণমনোবুদ্ধিদশেন্দ্রিয়সমন্বিতম্।
অপঞ্চীকৃতভূতোত্থং সূক্ষ্মাঙ্গং ভোগসাধনম্ ॥১৩
অনাদ্যবিদ্যাঽনির্বাচ্যা কারণোপাধিরুচ্যতে।
উপাধিত্রিতয়াদন্যমাত্মানমবধারয়েৎ ॥১৪
পঞ্চকোশাদিযোগেন তত্তন্ময় ইব স্থিতঃ।
শুদ্ধাত্মা নীলবস্ত্রাদিযোগেন * স্ফটিকো যথা ॥১৫

ক্ষিতি, জল, তেজঃ, বায়ু ও আকাশ— এই পাঁচটী মহাভূত পঞ্চীকৃত হইলে তাহা হইতে শরীরের উৎপত্তি হয়, ইহা কর্ম্মের দ্বারা সঞ্চিত; এই শরীরই সুখ ও দুঃখভোগের আয়তন (আশ্রয়) বলিয়া কথিত হয়— অর্থাৎ এই শরীরেই সুখ ও দুঃখভোগ হইয়া থাকে ॥১২

প্রাণ, অপান, সমান, উদান ও ব্যান—এই পাঁচটী প্রাণ, মনঃ, বুদ্ধি, পঞ্চজ্ঞানেন্দ্রিয় ও পঞ্চকর্ম্মেন্দ্রিয়যুক্ত সূক্ষ্মশরীর অপঞ্চীকৃত ভূত হইতে উৎপন্ন হইয়াছে, ইহারা ভোগের সাধন ॥১৩

অনাদি, অনির্ব্বাচ্য অবিদ্যাই কারণোপাধি বলিয়া কথিত হয়, অর্থাৎ কারণশরীর ও আত্মার উপাধি। এই স্থূল, সূক্ষ্ম ও কারণশরীর হইতে আত্মাকে ভিন্ন বলিয়া নিরূপণ করিবে ॥১৪

যেমন শুদ্ধ স্ফটিক, নীলপ্রভৃতি বস্তুর সহিত সম্বন্ধবশতঃ নীলাদির ন্যায় হয়, সেইরূপ শুদ্ধ আত্মা অন্নময়, প্রাণময়, মনোময়, বিজ্ঞানময় ও আনন্দময় এই পাঁচটী কোশের সহিত সংসর্গবশতঃ সেই সেই রূপের ন্যায় হন ॥১৫

* নীলবস্ত্রাদিযোগেন—ইতি কচিৎ পাঠঃ।

বপুস্তুষাদিভিঃ কোশৈর্যুক্তং যুক্ত্যবঘাততঃ।
আত্মানমান্তরং শুদ্ধং বিবিঞ্চ্যাৎ তণ্ডুলং যথা ॥১৬
সদা সর্বগতোঽপ্যাত্মা ন সর্বত্রাবভাসতে।
বুদ্ধাবেবাবভাসেত স্বচ্ছেষু প্রতিবিম্ববৎ ॥১৭
দেহেন্দ্রিয়মনোবুদ্ধিপ্রকৃতিভ্যো বিলক্ষণম্।
তদ্বৃত্তিসাক্ষিণং বিদ্যাদাত্মানং রাজবৎ সদা ॥ ১৮
ব্যাপৃতেম্বিন্দ্রিয়েম্বাত্মা ব্যাপারীবাবিবেকিনা *।
দৃশ্যতেঽভ্রেষু ধাবৎসু ধাবন্নিব যথা শশী ॥১৯
আত্মচৈতন্যমাশ্রিত্য দেহেন্দ্রিয়মনোধিয়ঃ।

যেমন লোক অবঘাতের দ্বারা তুষাদিযুক্ত তণ্ডুলকে তুষাদি হইতে পৃথক্ করে, সেইরূপ যুক্তিরূপ অবঘাতের দ্বারা শুদ্ধ আন্তর আত্মাকে পঞ্চকোশ হইতে পৃথক্ করিয়া দেয় ॥১৬

যেমন স্বচ্ছ বস্তুসমূহে প্রতিবিম্ব পতিত হয়, সেইরূপ আত্মা সর্ব্বব্যাপী হইলেও সকল স্থানে প্রকাশ পান না, বুদ্ধিতেই প্রকাশিত হইয়া থাকেন ॥১৭

দেহ, ইন্দ্রিয়, মনঃ, বুদ্ধি এবং প্রকৃতি অর্থাৎ জগৎকারণমায়া হইতে বিলক্ষণ ( পৃথগ্ভূত ), ও ইন্দ্রিয়াদিবৃত্তির সাক্ষিস্বরূপ আত্মাকে সর্ব্বদা রাজার ন্যায় জানিবে ॥১৮

আত্মা ও অনাত্মার বিবেকবিহীন ব্যক্তিগণের নিকট ইন্দ্রিয়সমূহ স্ব স্ব বিষয়ে ব্যাপারবান্ হইলে আত্মা যেন ব্যাপৃত বলিয়া অনুভূত হন, যেমন মেঘসমূহ ধাবিত হইলে চন্দ্র যেন ধাবিত হইতেছে বলিয়া দৃষ্ট হয় ॥১৯

যেমন লোকসকল সূর্য্যের আলোকসাহায্যে নিজ নিজ কার্য্যে প্রবৃত্ত

---

* ব্যাপারীবাবিবেকিনাম্—ইতি বা পাঠঃ।

স্বকীয়ার্থেষু বর্তন্তে সূর্য্যালোকং যথা জনাঃ॥২০
দেহেন্দ্রিয়গুণান্ কর্মাণ্যমলে সচ্চিদাত্মনি।
অধ্যাস্যতেঽবিবেকেন * গগনে নীলতাদিবৎ॥২১
অজ্ঞানান্মানসোপাধেঃ কর্ত্তৃত্বাদীনি চাত্মনি।
কল্প্যতেঽম্বুগতে চন্দ্রে চলনাদির্যথাম্ভসঃ † ॥ ২২
রাগেচ্ছা-সুখদুঃখাদি বুদ্ধৌ সত্যাং প্রবর্ত্ততে।
সুষুপ্তৌ নাস্তি তন্নাশে তস্মাদ্ বুদ্ধেস্তু নাত্মনঃ॥২৩
প্রকাশোঽর্কস্য তোয়স্য শৈত্যমগ্নের্যথোষ্ণতা।
স্বভাবঃ সচ্চিদানন্দনিত্যনির্মলতাত্মনঃ॥২৪

হয়, সেইরূপ দেহ, ইন্দ্রিয়, মনঃ ও বুদ্ধি, চৈতন্যস্বরূপ আত্মাকে অবলম্বন করিয়া নিজ নিজ বিষয়ে প্রবৃত্ত হইয়া থাকে॥২০

যেমন লোকসকল অবিবেকবশতঃ নির্ম্মল আকাশে নীলিমাদির আরোপ করে, সেইরূপ বিশুদ্ধ সচ্চিৎস্বরূপ আত্মাতে দেহ ও ইন্দ্রিয়ের গুণ ও কর্ম্ম সকল আরোপ করিয়া থাকে॥২১

যেমন লোকসকল ভ্রমবশতঃ জলের চলনপ্রভৃতি জলপ্রতিবিম্বিত চন্দ্রে আরোপ করিয়া থাকে, সেইরূপ অজ্ঞানবশতঃ মনোরূপ উপাধির কর্ত্তৃত্ব-ভোক্তৃত্ব-প্রভৃতি ধর্ম্ম আত্মাতে কল্পনা করিয়া থাকে॥২২

বুদ্ধি বিদ্যমান থাকিলে রাগ, ইচ্ছা, সুখ, দুঃখপ্রভৃতি প্রবৃত্ত হয়, সুষুপ্তিকালে বুদ্ধি কারণে লয়প্রাপ্ত হইলে রাগাদি থাকে না, সুতরাং রাগাদি বুদ্ধির ধর্ম্ম, আত্মার নহে॥ ২৩

যেমন সূর্য্যের প্রকাশই স্বভাব, জলের শীতলতা এবং অগ্নির উষ্ণতা

---

* অধ্যাসত্যাবিবেকেন—ইতি পাঠান্তরম্। † কল্প্যন্তেঽম্বুগতে চলনাদি যথাম্ভসঃ। ইত্যপি পাঠঃ।

আত্মনঃ সচ্চিদংশশ্চ বুদ্ধের্বৃত্তিরিতি দ্বয়ম্।
সংযোজ্য চাবিবেকেন জানামীতি প্রবর্ত্ততে ॥২৫
আত্মনো বিক্রিয়া নাস্তি বুদ্ধের্বোধো ন জাত্বপি *।
জীবঃ সর্বমলং জ্ঞাত্বা জ্ঞাতা দ্রষ্টেতি মুহ্যতি § ॥২৬
রজ্জুসর্পবদাত্মানং জীবো † জ্ঞাত্বা ভয়ং বহেৎ।
নাহং জীবঃ পরাত্মেতি জ্ঞানশ্চেন্নির্ভয়ো † ভবেৎ ॥২৭
আত্মাবভাসয়ত্যেকো বুদ্ধ্যাদীনীন্দ্রিয়াণি চ ‡।
দীপো ঘটাদিবৎ স্বাত্মা জড়ৈস্তৈর্নাবভাস্যতে ॥২৮

স্বভাব, সেইরূপ আত্মার সচ্চিদানন্দস্বরূপতা ও নিত্যনির্ম্মলতাই স্বভাব ॥২৪

আত্মার সচ্চিদংশ ও বুদ্ধির বৃত্তি এই দুইটীকে অজ্ঞানবশতঃ মিশ্রিত করিয়া লোকে 'আমি জানি'—এইরূপ ব্যবহারে প্রবৃত্ত হইয়া থাকে ॥২৫

আত্মার বিকার নাই, বুদ্ধির জ্ঞানশক্তি কখনই নাই। কিন্তু জীব মিথ্যাজ্ঞানবশতঃ নিজকে, জ্ঞাতা ও দ্রষ্টা জানিয়া মোহ প্রাপ্ত হয় ॥২৬

লোকে যেমন ভ্রান্তিবশতঃ রজ্জুতে সর্প আরোপ করিয়া ভয়কম্পাদি প্রাপ্ত হয়, সেইরূপ আত্মাকে জীব মনে করিয়া সংসারভয় প্রাপ্ত হয়। যদি সেই জীব 'আমি জীব নহি, কিন্তু পরমাত্মস্বরূপ'—এইরূপই জানেন, তাহা হইলে নির্ভয় হইয়া থাকেন ॥২৭

যেমন দীপ ঘটাদি পদার্থকে প্রকাশিত করে, ঘটাদির দ্বারা দীপ প্রকাশিত হয় না, সেইরূপ একমাত্র আত্মা বুদ্ধিপ্রভৃতি ও ইন্দ্রিয়সমূহকে অবভাসিত করে, কিন্তু জড় বুদ্ধ্যাদির দ্বারা আত্মা প্রকাশিত হন না ॥২৮

* জাত্বিতি ইতি বা পাঠঃ। § জীবঃ সর্বমলং জ্ঞাতা কর্ত্তা দ্রষ্টেতি মুহ্যতি' ইতি বা পাঠঃ।
† জীবং—ইতি বা পাঠঃ। † জাতশ্চেন্নির্ভয়ো—ইত্যপি পাঠঃ। ‡ হি—ইতি বা পাঠঃ।

স্ববোধে নান্যবোধেচ্ছা বোধরূপতয়াত্মনঃ।
ন দীপস্যান্যদীপেচ্ছা তথা স্বাত্মা প্রকাশতে * ॥২৯
নিষিধ্য নিখিলোপাধীন্ নেতি নেতীতি বাক্যতঃ।
বিন্দ্যাদৈক্যং † মহাবাক্যৈর্জীবাত্মপরমাত্মনোঃ ॥৩০
আবিদ্যকং শরীরাদি দৃশ্যং বুদ্বুদবৎ ক্ষরম্।
এতদ্বিলক্ষণং বিদ্যাদহং ব্রহ্মেতি নির্মলম্ ॥৩১
দেহান্যত্বান্ন মে জন্ম-জরাকার্শ্যলয়াদয়ঃ।
শব্দাদিবিষয়ৈঃ সঙ্গো নিরিন্দ্রিয়তয়া ন চ ॥৩২
অমনস্ত্বান্ন মে দুঃখরাগদ্বেষভয়াদয়ঃ।
অপ্রাণো হ্যমনাঃ শুভ্র ইত্যাদি শ্রুতিশাসনাৎ ॥৩৩

আত্মা জ্ঞানস্বরূপ, সুতরাং আত্মার জ্ঞানের নিমিত্ত অন্য বস্তুজ্ঞানের অপেক্ষা থাকে না। যেমন দীপ অন্য দীপের অপেক্ষা না করিয়া স্বয়ং প্রকাশিত হয়, সেইরূপ আত্মা স্বয়ংপ্রকাশস্বরূপ ॥২৯

'দেহ আত্মা নহে', 'ইন্দ্রিয় আত্মা নহে'—ইত্যাদি শ্রুতিবাক্যবশতঃ দেহ, ইন্দ্রিয়প্রভৃতি সমস্ত উপাধির নিষেধ করিয়া তত্ত্বমস্যাদি মহাবাক্যের দ্বারা জীব ও পরমাত্মার ঐক্যজ্ঞান সম্পাদন করিবে ॥৩০

শরীরাদি দৃশ্য পদার্থ অবিদ্যাকল্পিত এবং জলবুদ্বুদের ন্যায় নশ্বর, 'আমি নির্ম্মল ব্রহ্মস্বরূপ'—এইরূপে আত্মাকে শরীরাদিবিলক্ষণ জানিবে ॥৩১

আমি দেহ হইতে ভিন্ন, সুতরাং আমার দেহধর্ম্ম—জরা, কৃশতা, ও বিনাশপ্রভৃতি নাই। আমি ইন্দ্রিয় নহি, অতএব শব্দ, স্পর্শ প্রভৃতি বিষয়ের সহিত আমার সংসর্গ নাই ॥৩২

আমি মনঃ নহি, সুতরাং আমার মনোধর্ম্ম দুঃখ, রাগ, দ্বেষ, ভয়াদি

* 'যথা স্বাত্মপ্রকাশনে' ইতি কচিৎ পাঠঃ। † 'বিদ্যাদৈক্যং' ইতি পাঠান্তরম্।

নির্গুণো নিষ্ক্রিয়ো নিত্যো নির্বিকল্পো নিরঞ্জনঃ।
নির্বিকারো নিরাকারো নিত্যমুক্তোঽস্মি নির্মলঃ ॥৩৪
অহমাকাশবৎ সর্ববহিরন্তর্গতোঽচ্যুতঃ *।
সদা সর্বসমঃ শুদ্ধো † নিঃসঙ্গো নির্মলোঽচলঃ ॥৩৫
নিত্যশুদ্ধবিমুক্তৈকমখণ্ডানন্দমদ্বয়ম্।
সত্যং জ্ঞানমনন্তং যৎ পরং ব্রহ্মাহমেব তৎ ॥৩৬
এবং নিরন্তরকৃতা ব্রহ্মৈবাস্মীতি বাসনা।
হরত্যবিদ্যাবিক্ষেপান্ রোগানিব রসায়নম্ ॥৩৭
বিবিক্তদেশ আসীনো বিরাগো বিজিতেন্দ্রিয়ঃ।

নাই। কারণ, আত্মা প্রাণ ও মনঃ হইতে ভিন্ন, শুদ্ধ—ইত্যাদি শ্রুতির উপদেশ আছে ॥৩৩

আমি নির্গুণ, নিষ্ক্রিয়, নিত্য, জাত্যাদিবিকল্পরহিত, নিরঞ্জন অর্থাৎ দোষশূন্য, বিকাররহিত, নিরাকার, নিত্যমুক্ত ও নির্ম্মল ॥৩৪

আমি আকাশের ন্যায় সকলের বাহিরে ও অন্তরে বর্ত্তমান আছি, আমি অচ্যুত, সর্ব্বদা সর্ব্বত্র সমভাবে অবস্থিত, শুদ্ধ, সঙ্গরহিত নির্ম্মল ও নিশ্চল ॥৩৫

আমি নিত্য, শুদ্ধ, মুক্তস্বরূপ, এক, অখণ্ড, আনন্দস্বরূপ ও অদ্বিতীয়; আমি সত্য, জ্ঞান ও অনন্তস্বরূপ পর ব্রহ্ম ॥৩৬

রসায়ন যেমন রোগসমূহের নাশ করে, সেইরূপ অবিচ্ছিন্নভাবে কৃত 'আমি ব্রহ্ম' এইরূপ সংস্কার অবিদ্যাজনিত বিক্ষেপসকলকে দূরীভূত করিয়া থাকে ॥৩৭

নির্জ্জনদেশে সমাসীন, বৈরাগ্যবান্, জিতেন্দ্রিয়, অনন্যচিত্ত ব্যক্তি অদ্বিতীয় সেই অনন্ত আত্মাকে চিন্তা করিবে ॥৩৮

* 'সর্বং বহিরন্তর্গতোঽচ্যুতঃ' ইতি কচিৎ পাঠঃ। † 'সিদ্ধো' ইতি পাঠান্তরম্।

ভাবয়েদেকমাত্মানং তমনন্তমনন্যধীঃ ॥ ৩৮
আত্মন্যেবাখিলং দৃশ্যং প্রবিলাপ্য ধিয়া সুধীঃ।
ভাবয়েদেকমাত্মানং নির্ম্মলাকাশবৎ সদা ॥৩৯
রূপবর্ণাদিকং সর্বং বিহায় পরমার্থবিৎ।
পরিপূর্ণচিদানন্দস্বরূপেণাবতিষ্ঠতে ॥৪০
জ্ঞাতৃজ্ঞানজ্ঞেয়ভেদঃ পরাত্মনি * ন বিদ্যতে।
চিদানন্দস্বরূপত্বাদ্দীপ্যতে † স্বয়মেব হি ॥৪১
এবমাত্মাহরণৌ ধ্যানমথনে সততং কৃতে।
উদিতাবগতিজ্বালা সর্বাজ্ঞানেন্ধনং দহেৎ ॥ ৪২
অরুণেনেব ‡ বোধেন পূর্বং তত্তিমিরে হৃতে §।
তত আবির্ভবেদাত্মা স্বয়মেবাংশুমানিব ॥ ৪৩

সুধী ব্যক্তি বুদ্ধির দ্বারা সমস্ত দৃশ্য আত্মাতেই লয় পাওয়াইয়া নির্ম্মল আকাশের ন্যায় সর্ব্বদা অদ্বিতীয় আত্মার চিন্তা করিবেন ॥৩৯

পরমার্থতত্ত্বজ্ঞ ব্যক্তি সমস্ত রূপ ও বর্ণপ্রভৃতি পরিত্যাগ করিয়া পরিপূর্ণ চিদানন্দস্বরূপে অবস্থান করেন ॥৪০

জ্ঞাতৃ, জ্ঞান ও জ্ঞেয়রূপ ভেদ পরমাত্মাতে নাই; কারণ, পরমাত্মা চিদানন্দস্বরূপ বলিয়া স্বয়ংপ্রকাশ ॥৪১

এইরূপে আত্মরূপ অরণিতে ( কাষ্ঠেতে ) সর্ব্বদা ধ্যানরূপ মন্থন করিলে জ্ঞানরূপ অগ্নিশিখা আবির্ভূত হইয়া সমস্ত অজ্ঞানরূপ কাষ্ঠকে দগ্ধ করে ॥৪২

যেমন সূর্য্যোদয়ের পূর্ব্বে অরুণোদয়ে অন্ধকার দূরীভূত হইলে

* পরে নাত্মনি—ইতি কচিৎ পাঠঃ। † চিদানন্দৈকরূপত্বাদ্—ইত্যপি পাঠঃ।
‡ আরুণেনৈব—ইতি পাঠান্তরম্। § সংতমসে হৃতে—ইতি কচিৎ পাঠঃ।

আত্মা তু সততং প্রাপ্তোঽপ্যপ্রাপ্তবদবিদ্যয়া।
তন্নাশে প্রাপ্তবদ্ভাতি স্বকণ্ঠাভরণং যথা ॥ ৪৪
স্থাণৌ পুরুষবদ্ ভ্রান্ত্যা কৃতা ব্রহ্মণি জীবতা।
জীবস্য তাত্ত্বিকে রূপে তস্মিন্ দৃষ্টে নিবর্ততে ॥ ৪৫
তত্ত্বস্বরূপানুভবাদ্ উৎপন্নজ্ঞানমঞ্জসা *।
অহং মমেতি চাত্মানং বাধতে দিগ্‌ভ্রমাদিবৎ ॥ ৪৬
সম্যগ্‌বিজ্ঞানবান্ যোগী স্বাত্মন্যেবাখিলং জগৎ †।
একঞ্চ সর্বমাত্মানমীক্ষতে জ্ঞানচক্ষুষা ॥ ৪৭

স্বয়ংপ্রকাশ সূর্য্য আবির্ভূত হয়, সেইরূপ জ্ঞানের দ্বারা পূর্ব্বে অজ্ঞান দূরীভূত হইলে স্বয়ংপ্রকাশ আত্মা প্রকাশিত হন ॥৪৩

যেমন কোন লোকে হারপ্রভৃতি নিজ কণ্ঠাভরণ নিজ কণ্ঠে থাকিলেও ভ্রমবশতঃ নাই বলিয়া অন্বেষণ করে এবং আপ্তোপদেশে প্রাপ্ত কণ্ঠাভরণকে পাইয়া থাকে, সেইরূপ আত্মা সর্ব্বদা প্রাপ্ত হইলেও অবিদ্যাবশতঃ অপ্রাপ্তের ন্যায় প্রতীত হয় এবং অবিদ্যা নাশ-প্রাপ্ত হইলে প্রাপ্ত আত্মারও প্রাপ্তি হইয়া থাকে ॥৪৪

ভ্রমবশতঃ যেমন স্থাণুতে ( মুড়াগাছ বা থামে ) পুরুষবুদ্ধি হয়, সেইরূপ অজ্ঞানবশতঃ ব্রহ্মে জীবত্ব আরোপিত হয়। জীবের যথার্থস্বরূপ যে ব্রহ্ম, তাঁহার সাক্ষাৎকার হইলে জীবের জীবভাব নিবৃত্ত হয় ॥৪৫

দিকের যথার্থস্বরূপের জ্ঞান হইলে যেমন দিগ্‌ভ্রম দূরীভূত হয়, সেইরূপ জীবের যথার্থস্বরূপের জ্ঞান উৎপন্ন হইলে 'আমি', 'আমার' —ইত্যাদি অজ্ঞান বাধিত হয় ॥৪৬

যাঁহার সম্যগ্‌জ্ঞান উৎপন্ন হইয়াছে, এবংবিধ যোগী যেমন আত্মাতে

* তত্ত্বস্বরূপানুভবাদুৎপন্নং—ইতি বা পাঠঃ। † স্থিতম্—ইতি কচিৎ পাঠঃ।

আত্মৈবেদং জগৎ সর্বমাত্মনোঽন্যন্ন বিদ্যতে *।
মৃদো যদ্বৎ ঘটাদীনি স্বাত্মানং সর্বমীক্ষতে॥ ৪৮
জীবন্মুক্তস্তু তদ্বিদ্বান্ পূর্বোপাধিগুণাংস্ত্যজেৎ।
সচ্চিদানন্দরূপত্বং † ভজেদ্ ভ্রমরকীটবৎ॥ ৪৯
তীর্ত্বা মোহার্ণবং হত্বা রাগদ্বেষাদিরাক্ষসান্।
যোগী শান্তিসমাযুক্তো হ্যাত্মারামো † বিরাজতে॥ ৫০
বাহ্যাঽনিত্যসুখাসক্তিং হিত্বাত্মসুখনির্বৃতঃ।
ঘটস্থদীপবৎ ‡ স্বস্থং স্বান্তরেব প্রকাশতে॥ ৫১

সমস্ত জগৎ দেখেন, সেইরূপ জ্ঞানচক্ষুর দ্বারা সমস্ত আত্মস্বরূপে দর্শন করেন॥৪৭

এই সমুদায় জগৎ আত্মস্বরূপ, আত্মভিন্ন কোন বস্তু নাই, যেমন ঘটাদি মৃত্তিকাভিন্ন নহে, সেইরূপ জ্ঞানী সমস্ত বস্তুতে আত্মস্বরূপ দর্শন করেন॥৪৮

অতএব জীবন্মুক্ত বিদ্বান্ "পূর্ব্বে উপাধির গুণসমূহ বর্জ্জন করিবেন, যেমন আরশলা বা তেলাপোকা ভ্রমরকীটের স্বরূপ চিন্তা করিতে করিতে তদ্রূপ হইয়া যায়, সেইরূপ জীবন্মুক্ত পুরুষ সচ্চিদানন্দস্বরূপ চিন্তা করিবেন॥৪৯

শমগুণান্বিত যোগী মোহসমুদ্র উত্তীর্ণ হইয়া রাগদ্বেষাদিরূপ রাক্ষসগণকে নিহত করিয়া আত্মারাম হইয়া বিরাজ করেন॥৫০

যোগী বাহ্য অনিত্য সুখে আসক্তি ত্যাগ করিয়া আত্মসুখে নিরত থাকেন, ঘটের মধ্যস্থিত প্রদীপের ন্যায় সম্যগ্রূপে অন্তরে প্রকাশিত হন॥৫১

---

* কিঞ্চন—ইতি পাঠান্তরম্।
† স সচ্চিদাদিধর্মত্বং ভজেত ভ্রমরকীটবৎ—ইতি বা পাঠঃ।
‡ ঘটস্থদীপবৎ স্বচ্ছমন্তরেব—ইতি বা পাঠঃ। † শান্তিসমাযুক্ত আত্মারামো ইত্যপি পাঠঃ।

উপাধিস্থোঽপি তদ্ধর্ম্মৈর্নির্লিপ্তো * ব্যোমবন্মুনিঃ।
সর্ববিন্মূঢ়বৎ তিষ্ঠেদসক্তো বায়ুবচ্চরেৎ ॥৫২
উপাধিবিলয়াদ্ বিষ্ণৌ নির্বিশেষং বিশেন্মুনিঃ।
জলে জলং বিয়দ্ ব্যোম্নি তেজস্তেজসি বা যথা ॥৫৩
যল্লাভান্নাপরো লাভো যৎসুখান্নাপরং সুখম্।
যজ্ জ্ঞানান্নাপরং জ্ঞানং তদ্ ব্রহ্মেত্যবধারয়েৎ ॥৫৪
যদ্দৃষ্ট্বা নাপরং দৃশ্যং যদ্ভূত্বা ন পুনর্ভবঃ।
যজ্ জ্ঞাত্বা নাপরং জ্ঞেয়ং তদ্ ব্রহ্মেত্যবধারয়েৎ ॥৫৫
তির্য্যগূর্দ্ধমধঃ পূর্ণং সচ্চিদানন্দমদ্বয়ম্।

মুনি অর্থাৎ মননশীল ব্যক্তি দেহাদি উপাধিতে অবস্থান করিয়াও আকাশের ন্যায় উপাধির ধর্ম্ম দ্বারা লিপ্ত হন না। সমস্ত বিষয় জানিয়াও মূঢ়ের ন্যায় অবস্থান করেন, কোন বিষয়ে আসক্ত না হইয়া বায়ুর ন্যায় বিচরণ করেন ॥৫২

বিষ্ণু অর্থাৎ সর্ব্বব্যাপী পরব্রহ্মে উপাধিসকল বিলয় প্রাপ্ত হইলে মুনি নির্ব্বিশেষ ব্রহ্মস্বরূপ প্রাপ্ত হন। যেমন জলে জল, আকাশে আকাশ ও তেজে তেজঃ লয় প্রাপ্ত হয় ॥৫৩

যাহার লাভের অপেক্ষা অপর উৎকৃষ্ট লাভ নাই, যে সুখ অপেক্ষা অপর অধিক সুখ নাই, যে জ্ঞান অপেক্ষা অপর শ্রেষ্ঠ জ্ঞান নাই, তাহাই ব্রহ্ম বলিয়া জানিবে ॥৫৪

যাঁহাকে দেখিলে অপর কোন দৃশ্য বস্তু অবশিষ্ট থাকে না, যে স্বরূপের প্রাপ্তি ঘটিলে আর পুনর্জন্ম হয় না, যাঁহাকে জানিলে অন্য জ্ঞেয় বস্তু আর থাকে না, তাহাকে ব্রহ্ম বলিয়া জানিবে ॥৫৫

---

* তদ্ধর্ম্মৈরলিপ্তো—ইত্যপি পাঠঃ।

অনন্তং নিত্যমেকং যৎ তদ্ ব্রহ্মেত্যবধারয়েৎ ॥৫৬
অতদ্ব্যাবৃত্তিরূপেণ বেদান্তৈর্লক্ষ্যতেঽদ্বয়ম্ * ।
অখণ্ডানন্দমেকং যৎ তদ্ ব্রহ্মেত্যবধারয়েৎ ॥৫৭
অখণ্ডানন্দরূপস্য তস্যানন্দলবাশ্রিতাঃ ।
ব্রহ্মাদ্যাস্তারতম্যেন ভবন্ত্যানন্দিনো ভবাঃ † ॥৫৮
তদ্ যুক্তমখিলং বস্তু ব্যবহারস্তদন্বিতঃ ‡ ।
তস্মাৎ সর্বগতং ব্রহ্ম ক্ষীরে সর্পিরিবাখিলে ॥৫৯
অনণ্বস্থূলমহ্রস্বমদীর্ঘমজমব্যয়ম্ ।

যাহা বক্রভাবে, ঊর্দ্ধদিকে ও অধোদেশে পূর্ণ, সচ্চিদানন্দ-স্বরূপ, অদ্বিতীয়, অনন্ত, নিত্য ও এক, তাহাই ব্রহ্ম বলিয়া জানিবে ॥৫৬

যাহা অদ্বিতীয় অথবা অবিনাশী, বেদান্তবাক্যসমূহের দ্বারা অতদ্ব্যা-বৃত্তিরূপে অর্থাৎ নেতি নেতি—এইরূপে ব্রহ্মভিন্ন বস্তুর নিষেধের দ্বারা যে অখণ্ডানন্দস্বরূপ এক বস্তু লক্ষিত হয়, তাহাকেই ব্রহ্ম বলিয়া অবধারণ করিবে ॥৫৭

হিরণ্যগর্ভাদি সমস্ত জীব অখণ্ডানন্দস্বরূপ ব্রহ্মের আনন্দের কণা অবলম্বন করিয়া আছেন এবং তাঁহারা তারতম্যরূপে আনন্দ উপভোগ করিয়া থাকেন ॥৫৮

অতএব চৈতন্যসমন্বিত হইয়া সমস্ত বস্তু ব্যবহারের বিষয় হইয়া থাকে, যেমন দুগ্ধে সর্ব্বতোভাবে ঘৃত অবস্থান করে, সেইরূপ সমস্ত বস্তুতে ব্রহ্ম অবস্থান করেন ॥৫৯

ব্রহ্ম অণু, স্থূল, হ্রস্ব, দীর্ঘ নহেন, তিনি জন্মরহিত, অবিনাশী, যিনি রূপ, গুণ ও বর্ণরহিত,—এইরূপে তাঁহাকে নির্ণয় করিবে ॥৬০

* অব্যয়ম্—ইতি কচিৎ পাঠঃ। † হখিলাঃ ইত্যপি পাঠঃ। ‡—শ্চিদন্বিতঃ ইতি বা পাঠঃ।

অরূপগুণবর্ণাখ্যং তদ্ ব্রহ্মেত্যবধারয়েৎ ॥৬০
যদ্ভাসা ভাস্যতেঽর্কাদির্ভাস্যৈর্যত্তু ন ভাস্যতে * ।
যেন সর্বমিদং ভাতি তদ্ ব্রহ্মেত্যবধারয়েৎ ॥৬১
স্বয়মন্তর্বহির্ব্যাপ্য ভাসয়ন্নিখিলং জগৎ।
ব্রহ্ম প্রকাশতে বহ্নিপ্রতপ্তায়সপিণ্ডবৎ ॥৬২
জগদ্বিলক্ষণং ব্রহ্ম ব্রহ্মণোঽন্যন্ন কিঞ্চন।
ব্রহ্মান্যদ্ভাসতে + মিথ্যা যথা মরুমরীচিকা ॥৬৩
দৃশ্যতে শ্রূয়তে যত্তদ্ ব্রহ্মণোঽন্যন্ন বিদ্যতে ‡ ।
তত্ত্বজ্ঞানাচ্চ তদ্ ব্রহ্ম সচ্চিদানন্দমদ্বয়ম্ ॥৬৪
সর্বগং সচ্চিদাত্মানং জ্ঞানচক্ষুর্নিরীক্ষতে।
অজ্ঞানচক্ষুর্নেক্ষেত ভাস্বন্তং ভানুমন্ধবৎ ॥৬৫

যাঁহার প্রকাশের দ্বারা সূর্য্যপ্রভৃতি প্রকাশিত হয়, সূর্য্যপ্রভৃতি ব্রহ্মের প্রকাশ্য বস্তুর দ্বারা যাহা প্রকাশিত হন না, যাঁহা দ্বারা এই সমস্ত প্রকাশিত হয়, তাঁহাকে ব্রহ্ম বলিয়া নিশ্চয় করিবে ॥৬১

ব্রহ্ম অগ্নিতপ্ত লোহপিণ্ডের ন্যায় অন্তঃ ও বহির্দেশ ব্যাপিয়া সমস্ত জগৎ প্রকাশিত করিয়া স্বয়ংপ্রকাশ রহিয়াছেন ॥৬২

ব্রহ্ম জগৎ হইতে বিলক্ষণ, ব্রহ্মভিন্ন বাস্তবিক কোন বস্তু নাই, যদি ব্রহ্মভিন্ন বস্তু প্রকাশ পায়, তবে তাহা মরুভূমিতে মরীচিকার ন্যায় মিথ্যা ॥৬৩

যাহা যাহা দৃষ্ট হয়, তৎসমুদায় ব্রহ্মভিন্ন নহে, তত্ত্বজ্ঞান উৎপন্ন হইলে সেই সকল বস্তু সচ্চিদানন্দ অদ্বিতীয় ব্রহ্মভিন্ন আর কিছুই নহে ॥৬৪

জ্ঞান যাঁহার চক্ষুঃ, তিনি সর্ব্বব্যাপী সচ্চিদানন্দকে দর্শন করেন, অন্ধ

---

* যদ্ভাসা ভাস্যতেঽর্কাদি ভাস্যৈর্যত্তু ন ভাসতে ইতি বা পাঠঃ। + ব্রহ্মান্যদ্ভাতি চেন্মিথ্যা ইত্যপি পাঠঃ। ‡ যদ্যদ্ ব্রহ্মণোঽন্যন্ন তদ্ ভবেৎ—ইতি পাঠান্তরম্।

শ্রবণাদিভিরুদ্দীপ্তো জ্ঞানাগ্নিপরিতাপিতঃ।
জীবঃ সর্বমলান্মুক্তঃ স্বর্ণবৎ দ্যোততে স্বয়ম্ ॥৬৬
হৃদাকাশোদিতো হ্যাত্মা বোধভানুস্তমোঽপহৃৎ।
সর্বব্যাপী সর্বধারী ভাতি সর্বং প্রকাশতে * ॥৬৭
দিগ্দেশকাল্যাদ্যনপেক্ষ্য সর্বগং,
শীতাদিহৃন্নিত্যসুখং নিরঞ্জনম্।
যঃ স্বাত্মতীর্থং ভজতে বিনিষ্ক্রিয়ঃ,
স সর্ববিৎ সর্বগতোঽমৃতো ভবেৎ ॥৬৮

ইতি শ্রীমদ্ভগবৎপূজ্যপাদগোবিন্দপাদাচার্য্যশিষ্য-পরমহংসপরিব্রাজকাচার্য্য-
শ্রীশঙ্করভগবৎপূজ্যপাদ-বিরচিতাত্মবোধঃ।

যেমন প্রকাশমান সূর্য্যকে দেখে না, সেইরূপ অজ্ঞান যাহার চক্ষুঃ সে অর্থাৎ যে অজ্ঞ সে ব্রহ্মকে দেখে না॥ ৬৫

যে জীব শ্রবণ, মনন ও নিদিধ্যাসনের দ্বারা প্রদীপ্ত, জ্ঞানরূপ অগ্নির দ্বারা সমুজ্জ্বল, যিনি সর্ব্বপ্রকার মল হইতে বিমুক্ত, তিনি সুবর্ণের ন্যায় স্বয়ং প্রকাশ পাইয়া থাকেন॥৬৬

সূর্য্য যেমন আকাশে উদিত হইয়া অন্ধকারকে দূরীভূত করে, সেইরূপ হৃদয়াকাশে উদিত সর্ব্বব্যাপী ও সকলের আধার বোধরূপ আত্মা প্রকাশিত হন এবং সকলকে প্রকাশিত করেন॥৬৭

যিনি দিক্, দেশ ও কালকে অপেক্ষা না করিয়া সর্ব্বব্যাপী, যিনি শীত ও উষ্ণ প্রভৃতি দ্বন্দ্ব হরণ করেন, যিনি নিত্যসুখস্বরূপ ও নিরঞ্জন যিনি এইরূপ স্বীয় আত্মরূপ তীর্থকে সেবা করেন, তিনি নিষ্ক্রিয়, সর্ব্ববিৎ, সর্ব্বব্যাপক ও মুক্ত হইয়া থাকেন॥ ৬৮

আত্মবোধের বঙ্গানুবাদ সম্পূর্ণ।

---

* ভাসয়তেঽখিলম্ ইত্যপি পাঠঃ।

# একশ্লোকী ( ৬ )

—০❋০—

কিং জ্যোতিস্তব ভানুমানহনি মে রাত্রৌ প্রদীপাদিকং
স্যাদেবং রবিদীপদর্শনবিধৌ কিং জ্যোতিরাখ্যাহি মে।
চক্ষুস্তস্য নিমীলনাদিসময়ে কিং ধীর্ধিয়ো দর্শনে
কিং তত্রাহমতো ভবান্ পরমকং জ্যোতিস্তদস্মি প্রভো ! ॥১

ইতি শ্রীমদ্ভগবৎপূজ্যপাদ-গোবিন্দপাদাচার্য্যশিষ্য—পরমহংসপরিব্রাজকাচার্য্য—
শ্রীশঙ্কর-ভগবৎপূজ্যপাদ-বিরচিতা একশ্লোকী।

টীকা—[ গুরুঃ শিষ্যং বক্তি—বৎস ! ] অহনি রাত্রৌ চ তব কিং জ্যোতিঃ ( তব বস্তু-প্রকাশকং কিম্ ? ) [ শিষ্যঃ প্রতিবক্তি ] মে ( মম ) অহনি ( দিনে ) ভানুমান্ ( সূর্য্যঃ ) রাত্রৌ [ চ ] প্রদীপাদিকং ( দীপচন্দ্রাদিকং তেজঃ ) স্যাৎ। [ গুরুঃ ] এবং [ সতি ] রবিদীপদর্শনবিধৌ ( সূর্য্যস্য দীপস্য চ দর্শনকর্ম্মণি ) কিং জ্যোতিঃ মে আখ্যাহি ( কথয় )। [ শিষ্যঃ—] চক্ষুঃ ( চক্ষুরেব জ্যোতিঃ )। [ গুরুঃ—] তস্য ( চক্ষুষঃ ) নিমীলনাদিসময়ে ( মুদ্রণাদিকালে ) কিং ( কিং জ্যোতিরিত্যর্থঃ )। [ শিষ্যঃ—] ধীঃ ( বুদ্ধিঃ ), [ গুরুঃ—] ধিয়ঃ ( বুদ্ধেঃ ) দর্শনে কিম্ ? [ শিষ্যঃ—] তত্র ধিয়ো দর্শনে অহম্ ( আত্মজ্যোতিরেব )। অতঃ ( অস্মাৎ কারণাৎ ) ভবান্ ( গুরুঃ ) পরমকং ( পরমং, স্বার্থে ক-প্রত্যয়ঃ ) জ্যোতিঃ ( তেজঃ ), প্রভো ! তৎ ( পরমং ) জ্যোতিঃ, অস্মি ( অহং ভবামি )। শতশ্লোক্যাঃ বেদান্তকেশর্য্যাখ্যায়াঃ ( ৯৫ পঞ্চনবতিতমসংখ্যক ) শ্লোকেনাস্য সাদৃশ্যমস্তি ॥ ১

গুরু শিষ্যকে জিজ্ঞাসা করিলেন,—বৎস ! দিবা ও রাত্রিতে তোমার মতে বস্তুপ্রকাশক জ্যোতিঃ কোন্‌টী ? শিষ্য প্রত্যুত্তর দিলেন—দিবসে সূর্য্য এবং রাত্রিতে প্রদীপ, চন্দ্র প্রভৃতি। [ গুরু বলিলেন ] তাহা হইলে সূর্য্য ও দীপদর্শনবিষয়ে কোন্ জ্যোতিঃ প্রয়োজন, তাহা আমাকে বল। [ শিষ্য বলিলেন ]—চক্ষুঃ। [ গুরু বলিলেন ] যখন চক্ষুঃ মুদ্রিত

হয়, তখন কোন্ জ্যোতিঃ থাকে? [শিষ্য বলিলেন] বুদ্ধি। [গুরু বলিলেন]—বুদ্ধির দর্শনবিষয়ে কোন্ জ্যোতিঃ সমর্থ? [শিষ্য বলিলেন] বুদ্ধির জ্ঞানে আমি অর্থাৎ আত্মাই সমর্থ; অতএব আপনি সেই পরম জ্যোতিঃ আত্মস্বরূপ ব্রহ্ম। হে প্রভো! আমিও সেই পরম জ্যোতিঃ-স্বরূপ ॥১

একশ্লোকীর বঙ্গানুবাদ সম্পূর্ণ।

---

# কেবলোঽহম্ (৭)

—০✻০—

বিশোক আনন্দময়ো বিপশ্চিৎ,
স্বয়ং কুতশ্চিন্ন বিভেতি কশ্চিৎ ॥
নান্যোঽস্তি পন্থা ভববন্ধমুক্ত্যৈ,
বিনা স্বতত্ত্বাবগমং সুসূক্ষ্মম্ ॥১

শোকরহিত, আনন্দময়, বিদ্বান্ কোথা হইতেও ভয় পান না। অতি সূক্ষ্ম আত্মতত্ত্বজ্ঞান ব্যতীত সংসারবন্ধন হইতে মুক্তিলাভ করিবার অন্য কোন উপায় নাই ॥১

নিত্যং বিভুং সর্বগতং সুসূক্ষ্মম্
অন্তর্বহিঃশূন্যমনন্যমাত্মনঃ।
বিজ্ঞায় সম্যক্ নিজতত্ত্বমেতৎ,
পুমান্ বিপাপ্মা বিরজো বিমৃত্যুঃ ॥২
ব্রহ্মাভিন্নত্ববিজ্ঞানং ভবমোক্ষস্য কারণম্।
যেনাদ্বিতীয়মানন্দং ব্রহ্ম সম্পদ্যতে বুধৈঃ ॥৩
ব্রহ্মভূতস্তু সংসৃত্যৈ বিদ্বান্নাবর্ততে পুনঃ।
বিজ্ঞাতব্যমতঃ সম্যগ্ ব্রহ্মাভিন্নত্বমাত্মনঃ ॥ ৪
যদিদং সকলং বিশ্বং নানারূপং প্রতীতমজ্ঞানাৎ।
তৎ সর্বং ব্রহ্মৈকং প্রত্যস্তাশেষভাবনাদোষম্ ॥ ৫
মৃৎকার্য্যভূতোঽপি মৃদো ন ভিন্নঃ,
কুম্ভোঽস্তি সর্বত্র তু মৃৎস্বরূপাৎ।

নিত্য, বিভু, সর্ব্বগত, অতিসূক্ষ্ম, অন্তঃ ও বহিঃশূন্য অর্থাৎ ভেদরহিত আত্মার স্বরূপ সম্যগ্রূপে জানিয়া পুরুষ পাপরহিত, রজোবিরহিত ও মৃত্যুশূন্য হইয়া থাকেন ॥ ২

ব্রহ্মের সহিত আত্মার অভেদজ্ঞান সংসারবিমুক্তির কারণ, যে জ্ঞানের দ্বারা পণ্ডিতগণ অদ্বিতীয়, আনন্দস্বরূপ ব্রহ্মকে প্রাপ্ত হইয়া থাকেন ॥৩

যিনি ব্রহ্মকে জানিয়া ব্রহ্মস্বরূপ প্রাপ্ত হইয়াছেন, তিনি আর সংসারে ফিরিয়া আসেন না। অতএব সম্যগ্রূপে আত্মা ও ব্রহ্মের অভেদজ্ঞান সম্পাদন করিবে ॥৪

এই সমুদয় জগৎ অজ্ঞানবশতঃ নানারূপে প্রতীত হইয়া থাকে, কিন্তু এই সকল অদ্বিতীয় ব্রহ্ম ভিন্ন আর কিছুই নহে, কারণ ব্রহ্মে ভেদভাবনার দোষ প্রত্যস্তীকৃত হইয়াছে ॥ ৫

ন কুম্ভরূপং পৃথগস্তি কুম্ভঃ,
কুতো মৃষা কল্পিতনামমাত্রঃ ॥৬
কেনাপি মৃদ্ভিন্নতয়া স্বরূপং,
ঘটস্য সন্দর্শয়িতুং ন শক্যতে।
অতো ঘটঃ কল্পিত এব মোহাৎ
মৃদেব সত্যং পরমার্থভূতম্ ॥৭
সদ্ ব্রহ্ম কার্য্যং সকলং সদেব,
তন্মাত্রমেতন্ন ততোঽন্যদস্তি।
অস্তীতি যো বক্তি ন তস্য মোহো,
বিনির্গতো নিদ্রিতবৎ প্রজল্পঃ ॥

ইতি শ্রীমদ্ভগবৎপূজ্যপাদ-গোবিন্দপাদাচার্য্যশিষ্য-পরমহংসপরিব্রাজকাচার্য্য-শ্রীশঙ্কর-ভগবৎপূজ্যপাদ-বিরচিত-কেবলোঽহম্।

মৃত্তিকা হইতে উৎপন্ন বস্তু মৃত্তিকা হইতে ভিন্ন নহে, সকল অবস্থাতে মৃত্তিকা হইতে ঘট বলিয়া ভিন্ন কোন বস্তু নাই, ঘট—এই নাম ও আকার মিথ্যা অর্থাৎ মৃত্তিকাতে কল্পিত ॥ ৬

কেহ মৃত্তিকা হইতে ভিন্নরূপে ঘটের স্বরূপ প্রদর্শন করিতে পারে না, অতএব অজ্ঞানবশতঃ মৃত্তিকাতে ঘট কল্পিত, একমাত্র মৃত্তিকাই সত্য ও পরমার্থভূত ॥ ৭

ব্রহ্ম সৎস্বরূপ, কার্য্যসকল সৎ, সমুদায় কার্য্য ব্রহ্মস্বরূপ, কারণ ব্রহ্ম হইতে ভিন্ন কোন বস্তু নাই। যে বলে ব্রহ্মভিন্ন সত্য বস্তু আছে, নিদ্রিত ব্যক্তির প্রলাপোক্তির ন্যায়, কারণ তাহার মোহ নষ্ট হয় নাই ॥৮

কেবলোঽহং বঙ্গানুবাদ সম্পূর্ণ।

# কৌপীনপঞ্চকম্ ( ৮ )

( যতিপঞ্চকম্ )

—০*০—

বেদান্তবাক্যেষু সদা রমন্তো, ভিক্ষান্নমাত্রেণ চ তুষ্টিমন্তঃ।
অশোকমন্তঃকরণে চরন্তঃ, কৌপীনবন্তঃ খলু ভাগ্যবন্তঃ ॥১
মূলং তরোঃ কেবলমাশ্রয়ন্তঃ, পাণিদ্বয়ং ভোক্তুমমন্ত্রয়ন্তঃ।
কন্থামিব শ্রীমপি কুৎসয়ন্তঃ, কৌপীনবন্তঃ খলু ভাগ্যবন্তঃ ॥২
স্বানন্দভাবে পরিতুষ্টিমন্তঃ, সুশান্তসর্বেন্দ্রিয়বৃত্তিমন্তঃ।
অহর্নিশং ব্রহ্মসুখে * রমন্তঃ, কৌপীনবন্তঃ খলু ভাগ্যবন্তঃ ॥৩

যাঁহারা সর্ব্বদা বেদান্তবাক্যসমূহের অনুশীলনে রত থাকেন, কেবলমাত্র ভিক্ষান্ন দ্বারা তৃপ্তিলাভ করেন, যাঁহারা শোকবিরহিত হইয়া অন্তঃকরণে ক্রীড়া করেন, তাদৃশ কৌপীনধারী পুরুষগণই ভাগ্যবান্ ॥১

যাঁহারা অবস্থানের নিমিত্ত কেবল বৃক্ষমূল আশ্রয় করেন, হস্তদ্বয়ই যাঁহাদের ভোজনপাত্র, যাঁহারা কন্থা ( কাঁথা )র ন্যায় লক্ষ্মীকেও নিন্দা করেন, তাদৃশ কৌপীনধারী ব্যক্তিগণই ভাগ্যবান্ ॥২

যাঁহারা আত্মানন্দে পরিতৃপ্ত, যাঁহাদের সমস্ত ইন্দ্রিয়বৃত্তি উত্তমরূপে উপশমিত হইয়াছে, যাঁহারা দিবারাত্রি ব্রহ্মে ক্রীড়া করেন, তাদৃশ কৌপীনধারী ব্যক্তিগণই ভাগ্যবান্ ॥৩

---

* বিশোক—ক্বচিৎ পাঠ। * ব্রহ্মসুখে—"ব্রহ্মণি যে" পাঠান্তরম্।

দেহাদিভাবং পরিবর্ত্তয়ন্তঃ, স্বাত্মানমাত্মন্যবলোকয়ন্তঃ।
নান্তং ন মধ্যং ন বহিঃ স্মরন্তঃ, কৌপীনবন্তঃ খলু ভাগ্যবন্তঃ ॥৪
ব্রহ্মাক্ষরং * পাবনমুচ্চরন্তো, ব্রহ্মাঽহমস্মীতি বিভাবয়ন্তঃ ‡।
ভিক্ষাশিনো দিক্ষু পরিভ্রমন্তঃ কৌপীনবন্তঃ খলু ভাগ্যবন্তঃ ॥৫

ইতি শ্রীমদ্ভগবৎপূজ্যপাদ-গোবিন্দপাদাচার্য্যশিষ্য-পরমহংসপরিব্রাজকাচার্য্য-
শ্রীশঙ্করভগবৎপূজ্যপাদ-বিরচিত-কৌপীনপঞ্চকম্।

যাঁহারা দেহাত্মবুদ্ধি পরিবর্ত্তন অর্থাৎ অপনয়ন করেন, আত্মাতে অর্থাৎ মনে নিজ আত্মাকে দর্শন করেন, অন্ত, মধ্য ও বহিঃস্থিত বিষয় স্মরণ করেন না, তাদৃশ কৌপীনধারী ব্যক্তিগণই ভাগ্যবান্ ॥৪

যাঁহারা ব্রহ্মাক্ষররূপ পবিত্র ওঙ্কার মন্ত্রের উচ্চারণ করেন, আমি ব্রহ্ম এইরূপ চিন্তা করেন, ভিক্ষান্নভক্ষণশীল হইয়া চারিদিকে ভ্রমণ করেন, তাদৃশ কৌপীনধারী ব্যক্তিগণই ভাগ্যবান্ ॥ ৫

কৌপীনপঞ্চক বা যতিপঞ্চকের বঙ্গানুবাদ সম্পূর্ণ।

---

আত্মান—এতি কচিৎ পাঠঃ।
† ব্রহ্মাক্ষরং—পঞ্চাক্ষরম্ ইতি বা পাঠঃ।
‡ পতিং পশূনাং হৃদি ভাবয়ন্তঃ—ইত্যপি পাঠঃ।

# গুর্বষ্টকম্ (৯)

—০*০—

শরীরং সুরূপং তথা বা কলত্রং,
যশশ্চারু চিত্রং ধনং মেরুতুল্যম্।
মনশ্চেন্ন লগ্নং গুরোরঙ্ঘ্রিপদ্মে, *
ততঃ কিং, ততঃ কিং, ততঃ কিং, ততঃ কিম্ ॥১
কলত্রং ধনং পুত্রপৌত্রাদি সর্বং,
গৃহং বান্ধবাঃ সর্বমেতদ্ধি জাতম্।
মনশ্চেন্ন লগ্নং, গুরোরঙ্ঘ্রিপদ্মে
ততঃ কিং, ততঃ কিং, ততঃ কিং, ততঃ কিম্ ॥২
ষড়ঙ্গাদিবেদো মুখে শাস্ত্রবিদ্যা,
কবিত্বাদি গদ্যং সুপদ্যং করোতি।

সুরূপ শরীর, অথবা রূপবতী ভার্য্যা, মনোহর ও বিচিত্র যশঃ এবং সুমেরুপর্ব্বততুল্য ধন থাকিলেও গুরুর পাদপদ্মে যদি মনঃ সংলগ্ন না থাকে, তাহা হইলে ঐ সকলে কি ফল? ॥১

স্ত্রী, অর্থ, পুত্র, পৌত্র প্রভৃতি সকলে বিদ্যমান আছে; গৃহ, বন্ধুগণ ও অন্যান্য সমস্ত বস্তু আছে, এই সকল থাকিলেও যদি গুরুর পাদপদ্মে চিত্ত সংলগ্ন না থাকে, তাহা হইলে তাহাতে কি ফল? ॥২

---

* গুরোরঙ্ঘ্রিপদ্মে মনশ্চেন্ন লগ্নং—ইতি পাঠোঽপি দৃশ্যতে।

মনশ্চেন্ন লগ্নং, গুরোরঙ্ঘ্রিপদ্মে
ততঃ কিং, ততঃ কিং, ততঃ কিং, ততঃ কিম্ ॥৩
বিদেশেষু মান্যঃ স্বদেশেষু ধন্যঃ,
সদাচারবৃত্তেষু মত্তো ন চান্যঃ।
মনশ্চেন্ন লগ্নং, গুরোরঙ্ঘ্রিপদ্মে
ততঃ কিং, ততঃ কিং, ততঃ কিং, ততঃ কিম্ ॥৪
ক্ষমামণ্ডলে ভূপভূপালবৃন্দৈঃ,
সদা সেবিতং যস্য পাদারবিন্দম্।
মনশ্চেন্ন লগ্নং, গুরোরঙ্ঘ্রিপদ্মে
ততঃ কিং, ততঃ কিং, ততঃ কিং, ততঃ কিম্ ॥৫
যশো মে গতং দিক্ষু দানপ্রতাপাৎ
জগদ্বস্তু সর্বং করে যৎপ্রসাদাৎ।

শিক্ষা, কল্প, ব্যাকরণ, নিরুক্ত, ছন্দঃ ও জ্যোতিষ্—এই ছয়টী অঙ্গ সহিত চারিটী বেদ ও অন্যান্য শাস্ত্রবিদ্যা যাঁহার মুখে বিরাজ করে, যিনি কবিতাপ্রভৃতি রচনা ও গদ্য ও উত্তম শ্লোক রচনা করেন, তাঁহার যদি গুরুর পাদপদ্মে মন সংলগ্ন না থাকে, তাহা হইলে ঐ সকলে কি ফল ? ।।৩

যিনি বিদেশসমূহে সম্মানিত, স্বদেশে ধন্য অর্থাৎ বিখ্যাত, আর যিনি মনে করেন—আমা অপেক্ষা সদাচারানুষ্ঠানপরায়ণ আর কেহ নাই, তাঁহার যদি গুরুর পাদপদ্মে মনঃ সংলগ্ন না থাকে, তাহা হইলে ঐ সকলে কি ফল ? ।।৪

পৃথিবীতে যাঁহার চরণকমল সর্ব্বদা রাজচক্রবর্ত্তিগণ সেবা করিয়া থাকেন, তাঁহার চিত্ত যদি গুরুর পাদপদ্মে সংলগ্ন না থাকে, তাহা হইলে তাঁহার ঐ সকলে কি ফল ? ।।৫

মনশ্চেন্ন লগ্নং, গুরোরঙ্ঘ্রিপদ্মে
ততঃ কিং, ততঃ কিং, ততঃ কিং, ততঃ কিম্ ॥৬
ন ভোগে ন যোগে ন বা বাজিরাজৌ,
ন কান্তাসুখে নৈব বিত্তেষু চিত্তম্।
মনশ্চেন্ন লগ্নং, গুরোরঙ্ঘ্রিপদ্মে
ততঃ কিং, ততঃ কিং, ততঃ কিং, ততঃ কিম্ ॥৭
অরণ্যে ন বা স্বস্য গেহে ন কার্য্যে,
ন দেহে মনো বর্ত্ততে মে ত্বনর্ঘ্যে।
মনশ্চেন্ন লগ্নং, গুরোরঙ্ঘ্রিপদ্মে
ততঃ কিং, ততঃ কিং, ততঃ কিং, ততঃ কিম্ ॥৮

যিনি মনে করেন—দান ও প্রতাপবশতঃ চারিদিকে আমার যশঃ বিস্তৃত হইয়াছে এবং জগতের সমস্ত বস্তু আমার করতলগত হইয়াছে, কিন্তু যাঁহার অনুগ্রহে এই সকল হইয়াছে, সেই গুরুর পাদপদ্মে যদি মনঃ সংলগ্ন না থাকে, তাহা হইলে ঐ সকলে কি ফল ? ॥৬

যাঁহার বিষয়ভোগে অভিলাষ নাই, যোগসাধনে ইচ্ছা নাই, অশ্বসমূহে বাসনা নাই, স্ত্রীসুখে স্পৃহা নাই এবং অর্থলাভে চিত্ত ধাবিত হয় না, তাদৃশ ব্যক্তির যদি গুরুর পাদপদ্মে চিত্ত সংলগ্ন না থাকে, তাহা হইলে তাহাতে বা কি ফল ? ॥৭

যিনি বলেন—আমার বনে বা গৃহে বাস করিবার ইচ্ছা নাই, কোন কার্য্যে, দেহের পরিপাটীতে আমার মনঃ যায় না, কিন্তু সৎকার্য্যে মতি যায়, তাঁহার মনঃ যদি গুরুর পাদপদ্মে সংলগ্ন না হয়, তাহা হইলে ঐ সকলে বা কি ফল হইল ? ॥৮

অনর্ঘ্যাণি রত্নানি ভুক্তানি সম্যক্, * ‌
সমালিঙ্গিতা কামিনী যামিনীষু।
মনশ্চেন্ন লগ্নং, গুরোরঙ্ঘ্রিপদ্মে
ততঃ কিং, ততঃ কিং, ততঃ কিং, ততঃ কিম্ ॥৯
গুরোরষ্টকং যঃ পঠেৎ পুণ্যদেহী,
যতির্ভূপতির্ব্রহ্মচারী চ গেহী।
লভেদ্ বাঞ্ছিতার্থং পরং ব্রহ্মসংজ্ঞঃ,
গুরোরুক্তবাক্যে মনো যস্য লগ্নম্ ॥ ১০

ইতি শ্রীমদ্ভগবৎপূজ্যপাদ-গোবিন্দপাদাচার্য্যশিষ্য-পরমহংসপরিব্রাজকাচার্য্য-শ্রীশঙ্কর-ভগবৎপূজ্যপাদ-বিরচিত গুর্ব্বষ্টকম্।

যে ব্যক্তি অমূল্য রত্নসমূহ উত্তমরূপে উপভোগ করিয়াছে, কত কত রজনীতে কামিনীর আলিঙ্গনসুখ লাভ করিয়াছে, তাহার যদি গুরুর পাদপদ্মে মতি না থাকে, তাহা হইলে তাহার উহাতে বা কি ফল হইল? ॥৯

সন্ন্যাসী, রাজা, ব্রহ্মচারী কিংবা গৃহস্থ যে কোন পবিত্রদেহ ব্যক্তি এই গুর্ব্বষ্টক পাঠ করেন, এবং যাঁহার গুরূপদিষ্ট বাক্যে চিত্তসংলগ্ন আছে, তিনি অভীষ্ট ব্রহ্মসংজ্ঞক পরমপদ লাভ করেন ॥১০

গুর্ব্বষ্টকের বঙ্গানুবাদ সম্পূর্ণ।

---

* শ্লোকোঽয়মন্যত্র পুস্তকে ন দৃশ্যতে।

# চর্পটপঞ্জরিকা-স্তোত্রম্ ( ১০ )

—•✱○—

দিনমপি রজনী সায়ং প্রাতঃ, শিশিরবসন্তৌ পুনরায়াতঃ।
কালঃ ক্রীড়তি গচ্ছত্যায়ুস্তদপি ন মুঞ্চত্যাশাবায়ুঃ ॥
ভজ গোবিন্দং ভজ গোবিন্দং, ভজ গোবিন্দং মূঢ়মতে !
প্রাপ্তে সন্নিহিতে মরণে, ন হি ন হি রক্ষতি ডুকৃঞ্ করণে ॥১

অগ্রে বহ্নিঃ পৃষ্ঠে ভানূ রাত্রৌ * চিবুকসমর্পিতজানুঃ।
করতলভিক্ষা তরুতলবাসস্তদপি ন মুঞ্চত্যাশাপাশঃ ॥
ভজ গোবিন্দং ভজ গোবিন্দং, ভজ গোবিন্দং মূঢ়মতে !
প্রাপ্তে সন্নিহিতে মরণে, ন হি ন হি রক্ষতি ডুকৃঞ্ করণে ॥২

দিন, রাত্রি, সন্ধ্যা, প্রাতঃকাল, শীতকাল ও বসন্তঋতু পুনঃ পুনঃ আসিতেছে, কাল ক্রীড়া করিতেছে, আয়ুঃ ক্ষীণ হইতেছে, তথাপি মানব আশাবায়ু ত্যাগ করিতেছে না। হে মূঢ়চিত্ত মানব। গোবিন্দকে ভজনা কর, গোবিন্দকে ভজনা কর, গোবিন্দকে ভজনা কর। কারণ মৃত্যু নিকটবর্ত্তী হইলে ডুকৃঞ্-করণে অর্থাৎ কৃধাতুর অর্থ 'করণ' এইরূপ ধাতুর গণপাঠ তোমাকে রক্ষা করিতে পারিবে না। তাৎপর্য্য এই যে, যাহারা তত্ত্বজ্ঞান লাভ না করিয়া অনাত্মবোধক শাস্ত্র অধ্যয়ন করিয়া কাল যাপন করে, তাহারা মৃত্যুর হস্ত হইতে পরিত্রাণ পাইতে পারে না। আর যাহারা বিষয়সুখে লিপ্ত থাকে, তাহাদের বিষয় আর কি বক্তব্য? ॥১

শীতনিবারণের নিমিত্ত তুমি সম্মুখে অগ্নি রাখিয়াছ, পৃষ্ঠদেশে সূর্য্য-

* চুবুক—ইতি বা পাঠঃ।

যাবদ্ বিত্তোপার্জনশক্তস্তাবন্নিজপরিবারো রক্তঃ।
পশ্চাদ্ ধাবতি জর্জরদেহে, বার্ত্তাং পৃচ্ছতি কোঽপি ন গেহে॥
ভজ গোবিন্দং ভজ গোবিন্দং, ভজ গোবিন্দং মূঢ়মতে!
প্রাপ্তে সন্নিহিতে মরণে, ন হি ন হি রক্ষতি ডুকৃঞ্ করণে॥৩
জটিলো মুণ্ডী লুঞ্চিতকেশঃ, কাষায়াম্বরবহুকৃতবেশঃ।
পশ্যন্নপি ন চ পশ্যতি মূঢ়, উদরনিমিত্তং বহুকৃতবেশঃ॥
ভজ গোবিন্দং, ভজ গোবিন্দং ভজ গোবিন্দং মূঢ়মতে!
প্রাপ্তে সন্নিহিতে মরণে, ন হি ন হি রক্ষতি ডুকৃঞ্করণে॥৪

দেব তাপ দিতেছেন, রাত্রিতে চুবুকে জানু রাখিয়া কাল যাপন করিতেছ, করতলে ভিক্ষা গ্রহণ করিতেছে, বৃক্ষতলে বাস করিতেছে, তথাপি আশপাশ (আশারূপ বন্ধনরজ্জু) তোমাকে ত্যাগ করিতেছে না। হে মূঢ়মতে মানব! গোবিন্দকে ভজনা কর, কারণ মৃত্যু সন্নীপবর্ত্তী হইলে 'ডুকৃঞ্ করণে' এই ব্যাকরণের নিয়ম পাঠ তোমাকে রক্ষা করিবে না॥২

লোক যে পর্য্যন্ত ধনার্জ্জন করিতে সমর্থ হয়, তাবৎকাল পুত্র, কলত্র-প্রভৃতি নিজ পরিজনবর্গ অনুরক্ত থাকে, অনন্তর যখন দেহ জরাগ্রস্ত হইবে, তখন গৃহে কেহই সংবাদ জিজ্ঞাসা করিবে না। হে মূঢ়মতে! গোবিন্দকে ভজনা কর, কারণ মৃত্যু নিকটবর্ত্তী হইলে 'ডুকৃঞ্ করণে' তোমাকে রক্ষা করিবে না॥৩

তুমি কথন জটাধারী, কখনও বা মুণ্ডিতমস্তক, কখনও বা উৎপাটিত কেশ, কখনও বা কাষায়বস্ত্র পরিধান করিয়া নানাবিধ বেশ ধারণ করিতেছ। হে মূঢ়! তুমি এক সকল দেখিয়াও দেখ না, কারণ, তুমি উদরপূরণের নিমিত্ত বহুরূপী হইয়াছ। হে মূঢ়মতে! গোবিন্দকে ভজনা কর। কারণ, মৃত্যু সমীপবর্ত্তী হইলে 'ডুকৃঞ্ করণে' তোমাকে রক্ষা করিবে না॥৪

ভগবদ্গীতা কিঞ্চিদধীতা, গঙ্গাজললবকণিকা পীতা।
সকৃদপি যস্য মুরারিসমর্চা, তস্য যমঃ কিং কুরুতে চর্চাম্॥
ভজ গোবিন্দং ভজ গোবিন্দং, ভজ গোবিন্দং মূঢ়মতে!
প্রাপ্তে সন্নিহিতে মরণে, ন হি ন হি রক্ষতি ডুকৃঞ্‌করণে॥৫
অঙ্গং গলিতং পলিতং মুণ্ডং, দশনবিহীনং জাতং তুণ্ডম্।
বৃদ্ধো যাতি গৃহীত্বা দণ্ডং, তদপি ন মুঞ্চত্যাশাপিণ্ডম্॥
ভজ গোবিন্দং, ভজ গোবিন্দং, ভজ গোবিন্দং মূঢ়মতে!
প্রাপ্তে সন্নিহিতে মরণে ন হি ন হি রক্ষতি ডুকৃঞ্ করণে॥৬
বালস্তাবৎ ক্রীড়াসক্তস্তরুণস্তাবৎ তরুণীরক্তঃ,
বৃদ্ধস্তাবচ্চিন্তামগ্নঃ, পরে ব্রহ্মণি কোঽপি ন লগ্নঃ॥
ভজ গোবিন্দং, ভজ গোবিন্দং, ভজ গোবিন্দং মূঢ়মতে!
প্রাপ্তে সন্নিহিতে মরণে, ন হি ন হি রক্ষতি ডুকৃঞ্‌করণে॥৭

যে ব্যক্তি কিঞ্চিন্মাত্র ভগবদ্গীতা পাঠ করিয়াছেন, একবিন্দু গঙ্গাজল পান করিয়াছেন, একবার শ্রীহরির পূজা করিয়াছেন, যম কি তাঁহার বিষয় আলোচনা করেন? অর্থাৎ তিনি যমের অধিকারের বাহিরে। হে মূঢ়মতে! গোবিন্দের ভজনা কর, কারণ, মৃত্যু নিকটবর্ত্তী হইলে 'ডুকৃঞ্—করণে' তোমাকে রক্ষা করিবে না॥৫

অঙ্গ শিথিলভাব ধারণ করিয়াছে, মস্তক শুভ্রকেশরাশিপরিবৃত, মুখ দন্তবিহীন, এইরূপ বৃদ্ধ হইয়া লাঠী লইয়া চলিতেছ, তথাপি আশাপিণ্ড (আশারাশি) ত্যাগ করিতেছ না। হে মূঢ়মতে! গোবিন্দকে ভজনা কর। কারণ, মৃত্যু সমীপবর্ত্তী হইলে 'ডুকৃঞ্—করণে' তোমাকে রক্ষা করিবে না॥৬

বালক ক্রীড়ায় আসক্ত, যুবক যুবতীতে অনুরক্ত, বৃদ্ধ ব্যক্তি চিন্তাকুল,

পুনরপি জননং পুনরপি মরণং, পুনরপি জননীজঠরে শয়নম্।
ইহ সংসারে খলু * দুস্তারে, কৃপয়াঽপারে পাহি মুরারে॥
ভজ গোবিন্দং ভজ গোবিন্দং, ভজ গোবিন্দং মূঢ়মতে!
প্রাপ্তে সন্নিহিতে মরণে, ন হি ন হি রক্ষতি ডুকৃঞ্ করণে॥৮
পুনরপি রজনী পুনরপি দিবসঃ, পুনরপি পক্ষঃ পুনরপি মাসঃ।
পুনরপ্যয়নং পুনরপি বর্ষং, তদপি ন মুঞ্চত্যাশামর্ষম্॥
ভজ গোবিন্দং ভজ গোবিন্দং, ভজ গোবিন্দং মূঢ়মতে!
প্রাপ্তে সন্নিহিতে মরণে, ন হি ন হি রক্ষতি ডুকৃঞ্ করণে॥৯
বয়সি গতে কঃ কামবিকারঃ, শুষ্কে নীরে কঃ কাসারঃ।
নষ্টে দ্রব্যে কঃ পরিবারো, জ্ঞাতে তত্ত্বে কঃ সংসারঃ॥

কেহই পরব্রহ্মে মনোনিবেশ করিতেছে না। হে মূঢ়মতে! তুমি গোবিন্দকে ভজনা কর। কারণ, মরণ নিকটবর্ত্তী হইলে 'ডুকৃঞ্—করণে' তোমাকে রক্ষা করিবে না॥৭

আবার জন্ম, আবার মরণ, আবার মাতৃজঠরে শয়ন করিতে হইবে। হে মুরারে! এই অপার সংসারসমুদ্র হইতে আমাকে কৃপা করিয়া রক্ষা কর। হে মূঢ়মতে! তুমি গোবিন্দকে ভজনা কর। কারণ, মৃত্যু সন্নিহিত হইলে 'ডুকৃঞ্—করণে' তোমাকে রক্ষা করিবে না॥৮

আবার সেই রাত্রি আসিল, আবার দিন, আবার পক্ষ, আবার মাস, আবার অয়ন, আবার বর্ষ ( বৎসর ) আসিবে, তথাপি আশারূপ অমর্ষ ( ক্রোধ ) তোমাকে ত্যাগ করিতেছে না। হে মূঢ়মতে! গোবিন্দের ভজনা কর। কারণ, মরণ সন্নিহিত হইলে 'ডুকৃঞ্—করণে' তোমাকে রক্ষা করিবে না॥৯

---

* ভবদুস্তারে কৃপয়াঽপারে—ইতি বা পাঠঃ।

ভজ গোবিন্দং ভজ গোবিন্দং, ভজ গোবিন্দং মূঢ়মতে !
প্রাপ্তে সন্নিহিতে মরণে, ন হি ন হি রক্ষতি ডুকৃঞ্ করণে ॥১০

নারীস্তনভরনাভিনিবেশং, * মিথ্যামায়ামোহাবেশম্।
এতন্মাংসবসাদিবিকারং, মনসি বিচারয় বারংবারম্ ॥
ভজ গোবিন্দং ভজ গোবিন্দং, ভজ গোবিন্দং মূঢ়মতে !
প্রাপ্তে সন্নিহিতে মরণে, ন হি ন হি রক্ষতি ডুকৃঞ্ করণে ॥১১

কস্ত্বং কোঽহং কুত আয়াতঃ, কা মে জননী কো মে তাতঃ।
ইতি পরিভাবয় সর্বমসারং, বিশ্বং ত্যক্ত্বা স্বপ্নবিচারম্ ॥
ভজ গোবিন্দং ভজ গোবিন্দং, ভজ গোবিন্দং মূঢ়মতে !
প্রাপ্তে সন্নিহিতে মরণে, ন হি ন হি রক্ষতি ডুকৃঞ্ করণে ॥১২

যৌবনকাল চলিয়া গেলে আর কামবিকার কি? জল শুষ্ক হইলে জলাশয় আবার কি? ধনাদি দ্রব্যের অভাব হইলে আর পরিবার কোথায়? তত্ত্বজ্ঞান উৎপন্ন হইলে সংসার আবার কি? হে মূঢ়মতে! গোবিন্দকে ভজনা কর. কারণ মরণ সন্নিহিত হইলে 'ডুকৃঞ্—করণে' তোমাকে রক্ষা করিবে না ॥১০

রমণীর স্তনযুগে মানবের যে এত অনুরাগ, ইহা মিথ্যাভূত মায়ারূপ অজ্ঞানের সম্বন্ধবশতঃ হইয়া থাকে। স্তন, মাংস ও বসাপ্রভৃতির বিকার-মাত্র—ইহা পুনঃ পুনঃ মনে বিচার করিয়া দেখ। হে মূঢ়মতে! গোবিন্দকে ভজনা কর। কারণ, মরণ সন্নিহিত হইলে 'ডুকৃঞ্—করণে' তোমাকে রক্ষা করিবে না ॥১১

তুমি কে? আমিই বা কে? তুমি কোথা হইতে আসিয়াছ? আমার মাতা কে? পিতাই বা কে? বিচারের দ্বারা স্বপ্নের ন্যায়

* ভরনাভিনিবেশং—ইতি বা পাঠঃ।

গেয়ং গীতানামসহস্রং, ধ্যেয়ং শ্রীপতিরূপমজস্রম্।
নেয়ং সজ্জনসঙ্গে চিত্তং, দেয়ং দীনজনায় চ বিত্তম্॥
ভজ গোবিন্দং ভজ গোবিন্দং, ভজ গোবিন্দং মূঢ়মতে!
প্রাপ্তে সন্নিহিতে মরণে, ন হি ন হি রক্ষতি ডুকৃঞ্‌করণে॥১৩
যাবজ্জীবো নিবসতি দেহে, কুশলং তাবৎ পৃচ্ছতি গেহে।
গতবতি বায়ৌ দেহাপায়ে, ভার্য্যা বিভ্যতি তস্মিন্ কায়ে॥
ভজ গোবিন্দং ভজ গোবিন্দং, ভজ গোবিন্দং মূঢ়মতে!
প্রাপ্তে সন্নিহিতে মরণে, ন হি ন হি রক্ষতি ডুকৃঞ্‌করণে॥১৪
সুখতঃ ক্রিয়তে রামাভোগঃ, পশ্চাদ্ধন্ত শরীরে রোগঃ।
যদ্যপি লোকে মরণং শরণং, তদপি ন মুঞ্চতি পাপাচরণম্॥

বিশ্বকে ত্যাগ করিয়া সমস্ত অসার—ইহাই চিন্তা কর। হে মূঢ়মতে! গোবিন্দকে ভজনা কর। কারণ, মৃত্যু সমীপবর্ত্তী হইলে 'ডুকৃঞ্—করণে' তোমাকে রক্ষা করিবে না॥১২

সহস্রবার গীতা ও বিষ্ণু নাম উচ্চারণ করা উচিত, শ্রীহরির রূপ সতত ধ্যান করা কর্ত্তব্য, সাধুসঙ্গে চিত্ত স্থাপন করা উচিত এবং দরিদ্রকে ধন দান করা উচিত। হে মূঢ়মতে? গোবিন্দকে ভজনা কর। কারণ, মরণ সন্নিহিত হইলে 'ডুকৃঞ্—করণে' তোমাকে রক্ষা করিবে না।।১৩

যতকাল জীব দেহে বাস করে, তাবৎকাল লোক গৃহে কুশল জিজ্ঞাসা করে, প্রাণবায়ু চলিয়া গেলে, দেহ বিকৃত হইলে স্ত্রীও সেই শরীর দেখিয়া ভয় পায়। হে মূঢ়মতে! গোবিন্দকে ভজনা কর। কারণ, মরণ সন্নিহিত হইলে 'ডুকৃঞ্—করণে' তোমাকে রক্ষা করিবে না।।১৪

লোক সুখলালসায় রমণী উপভোগ করে, হায়! অবশেষে শরীরে রোগ উৎপন্ন হয়। যদিও সংসারে একদিন মরণকে শরণ লইতে

ভজ গোবিন্দং ভজ গোবিন্দং, ভজ গোবিন্দং মূঢ়মতে !
প্রাপ্তে সন্নিহিতে মরণে, ন হি ন হি রক্ষতি ডুকৃঞ্‌করণে ॥১৫
রথ্যাচর্পটবিরচিতকন্থঃ, পুণ্যাপুণ্যবিবর্জ্জিতপন্থঃ।*
নাহং ন ত্বং নায়ং লোকস্তদপি কিমর্থং ক্রিয়তে শোকঃ ॥
ভজ গোবিন্দং ভজ গোবিন্দং, ভজ গোবিন্দং মূঢ়মতে !
প্রাপ্তে সন্নিহিতে মরণে, ন হি ন হি রক্ষতি ডুকৃঞ্‌করণে ॥১৬
কুরুতে গঙ্গাসাগরগমনং, ব্রতপরিপালনমথবা দানম্।
জ্ঞানবিহীনে সর্বমনেন, মুক্তির্ন ভবতি জন্মশতেন ॥
ভজ গোবিন্দং ভজ গোবিন্দং, ভজ গোবিন্দং মূঢ়মতে !
প্রাপ্তে সন্নিহিতে মরণে, ন হি ন হি রক্ষতি ডুকৃঞ্‌করণে ॥১৭

ইতি শ্রীমদ্ভগবৎপূজ্যপাদগোবিন্দপাদাচার্য্যশিষ্য-পরমহংসপরিব্রাজকাচার্য্য-
শ্রীশঙ্করভগবৎপূজ্যপাদবিরচিত-চর্পটপঞ্জরিকা-স্তোত্রম্।

হইবে, তথাপি পাপানুষ্ঠান ত্যাগ করে না। হে মূঢ়মতে ! গোবিন্দকে ভজনা কর। কারণ, মরণ সন্নিহিত হইলে 'ডুকৃঞ্ করণে' তোমাকে রক্ষা করিবে না। ॥১৫

চতুষ্পথে পতিত বস্ত্রখণ্ডের দ্বারা কন্থা (কাঁথা) নির্ম্মাণ করিয়া ধর্ম্মাধর্ম্ম-বিরহিত পথে গমন কর ; আমি, তুমি ও এই পৃথ্বীলোক বলিয়া কিছুই নাই, তবে কি নিমিত্ত শোক কর ? হে মূঢ়মতে ! গোবিন্দকে ভজনা কর। কারণ, মৃত্যু নিকটবর্ত্তী হইলে 'ডুকৃঞ্‌করণে' তোমাকে রক্ষা করিবে না। ॥১৬

গঙ্গাসাগরে গমন, ব্রতানুষ্ঠান কিংবা দান করিলেও, তত্ত্বজ্ঞান উৎপন্ন না হইলে শতজন্মেও মুক্তি হইবে না। হে মূঢ়মতে ! গোবিন্দকে ভজনা কর। কারণ, মরণ সন্নিহিত হইলে 'ডুকৃঞ্‌—করণে' তোমাকে রক্ষা করিবে না ॥১৭

চর্পটপঞ্জরিকা-স্তোত্রের বঙ্গানুবাদ সম্পূর্ণ।

* রথ্যা—পথ্যা—ইতি পাঠান্তরম্।

—:*:—

*পুরে পৌরান্ পশ্যন্ নরযুবতিনামাকৃতিময়ান্*
*সুবেষান্ স্বর্ণালঙ্করণকলিতাংশ্চিত্রসদৃশান্।*
স্বয়ং সাক্ষী * দ্রষ্টেত্যপি চ কলয়ংস্তৈঃ সহ রমন্
মুনির্ন ব্যামোহং ভজতি গুরুদীক্ষাক্ষততমাঃ ॥১
বনে বৃক্ষান্ পশ্যন্ দলফলভরান্ † নম্রসুশিখান্,
ঘনচ্ছায়াচ্ছন্নান্ বহুলকলকূজদ্দ্বিজগণান্।
ভজন্ ঘস্রো রাত্রাদবনিতলকল্পৈকশয়নো, ‡
মুনির্ন ব্যামোহং ভজতি গুরুদীক্ষাক্ষততমাঃ ॥২

অন্বয়ঃ। পুরে নরযুবতিনামাকৃতিময়ান্ সুবেশান্ স্বর্ণালঙ্করণকলিতান্ চিত্রসদৃশান্ পৌরান্ পশ্যন্ স্বয়ং সাক্ষী দ্রষ্টা ইতি অপি চ কলয়ন্ তৈঃ সহ রমন্ গুরুদীক্ষাক্ষততমাঃ মুনিঃ ব্যামোহং ন ভজতি ॥ ১

অন্বয়ঃ। বনে দলফলভরান্ নম্রসুশিখান্ ঘনচ্ছায়াচ্ছন্নান্ বহুলকলকূজদ্দ্বিজগণান্ বৃক্ষান্ পশ্যন্ ঘস্রোরাত্রাৎ [ তং চ ] ভজন্ অবনিতলকল্পৈকশয়নঃ গুরুদীক্ষাক্ষততমাঃ মুনিঃ ব্যামোহং ন ভজতি ॥ ২

যিনি গুরুর নিকট দীক্ষা লাভ করিয়া অজ্ঞান দূর করিয়াছেন, তাদৃশ মুনি, পুরে পুরুষ এবং যুবতীর নাম ও আকৃতিবহুল, সুবেশ, সুবর্ণালঙ্কারে ভূষিত চিত্রলিখিত ব্যক্তিতুল্য পুরবাসিগণকে দেখিয়া, স্বয়ং সাক্ষী দ্রষ্টৃ স্বরূপ —জানিয়া এবং তাহাদের সহিত বিহার করিয়া মোহপ্রাপ্ত হন না ॥ ১

যিনি গুরুর নিকট দীক্ষা লইয়া অজ্ঞান দূরীভূত করিয়াছেন, তাদৃশ মুনি, যাহাদের শাখা ও ফলভরে সুন্দর অগ্রভাগ নত হইয়াছে, এতাদৃশ

* সাক্ষী দ্রষ্টে=সাক্ষাদ্। † দলভর=দলফল। ‡ ঘস্রো=ঘস্রে। রাত্রাদব= রাত্রাবব। কল্পৈ=তল্পৈ—ইতি পাঠান্তরম্।

কদাচিৎ প্রাসাদে ক্বচিদপি চ সৌধেষু ধনিনাং, *
কদা কালে শৈলে ক্বচিদপি চ কূলেষু সরিতাম্।
কুটীরে দান্তানাং মুনিজনবরাণামপি বসন্
মুনির্ন ব্যামোহং ভজতি গুরুদীক্ষাক্ষততমাঃ ॥৩
ক্বচিদ্ বালৈঃ সার্ধং করতলগতালৈঃ সহসিতৈঃ, †
ক্বচিৎ তারুণ্যালঙ্কৃতনরবধূভিঃ ‡ সহ রমন্।
ক্বচিদ্ বৃদ্ধৈশ্চিন্তাকুলিতহৃদয়ৈশ্চাপি § বিলপন্
মুনির্ন ব্যামোহং ভজতি গুরুদীক্ষাক্ষততমাঃ ॥৪

অন্বয়ঃ। কদাচিৎ প্রাসাদে ক্বচিৎ অপি চ ধনিনাং সৌধেষু কদা কালে শৈলে ক্বচিৎ অপি সরিতাং কূলেষু চ দান্তানাং মুনিজনবরাণাম্ অপি কুটীরে বসন্ গুরুদীক্ষাক্ষততমাঃ মুনিঃ ব্যামোহং ন ভজতি ॥৩

অন্বয়ঃ। ক্বচিৎ করতলগতালৈঃ সহসিতৈঃ বালৈঃ সার্ধং, ক্বচিৎ তারুণ্যালঙ্কৃতনরবধূভিঃ সহ রমন্ ক্বচিৎ বৃদ্ধৈঃ চিন্তাকুলিতহৃদয়ৈঃ চ অপি বিলপন্ গুরুদীক্ষাক্ষততমাঃ মুনিঃ ব্যামোহং ন ভজতি ॥৪

নিবিড় ছায়ার দ্বারা সমাচ্ছন্ন, মনোহর অব্যক্তধ্বনিযুক্ত, বিবিধ পক্ষিগণে সমাকুল বৃক্ষগণকে বনে দর্শন করিয়া, দিবারাত্রি তাহাদিগকে আশ্রয় করিয়া পৃথ্বীতলতুল্য একমাত্র শয্যায় শয়ন করিয়া মোহপ্রাপ্ত হন না ॥ ২

যিনি গুরুর নিকট দীক্ষা লাভ করিয়া অজ্ঞান দূর করিয়াছেন, তাদৃশ মুনি কখনও অট্টালিকায়, আর কখনও ধনিগণের সৌধসমূহে, কখনও পর্ব্বতে, কখনও বা নদীতীরে এবং কখনও বা দমগুণসমন্বিত শ্রেষ্ঠ মুনিগণের কুটীরে বাস করিয়াও মোহপ্রাপ্ত হন না ॥ ৩

যিনি গুরুর নিকট দীক্ষা লাভ করিয়া অজ্ঞান দূর করিয়াছেন

* সৌধেষু ধনিনাং = সৌধে চ ধবলে। † গতালৈঃ = সহসিতৈঃ জতালৈশ্চ হসিতৈঃ। ‡ ক্বচিৎতারুণ্যালঙ্কৃতনরবধূভিঃ = ক্বচিদ্‌বৈ — নার্য্যা। § চিন্তাকুলিত-হৃদয়ৈশ্চাপি = শ্চিন্তাং — জলস্তৈশ্চ — ইতি পাঠান্তরম্।

কদাচিদ্ বিদ্বদ্ভির্বিবিদিষুভিরত্যন্তনিরতৈঃ *
কদাচিৎ কাব্যালঙ্কৃতিরসরসালৈঃ † কবিবরৈঃ।
বদন্ ‡ কদাচিৎ সত্তর্কৈরনুমিতিপরৈস্তার্কিকবরৈঃ
মুনির্ন ব্যামোহং ভজতি গুরুদীক্ষাক্ষততমাঃ ॥৫
কদা ধ্যানাভ্যাসৈঃ ক্বচিদপি সপর্য্যাং বিকসিতৈঃ
সুগন্ধৈঃ সৎপুষ্পৈঃ ক্বচিদপি দলৈরেব বিমলঃ। §
প্রকুর্বন্ দেবস্য প্রমুদিতমনাঃ সংস্তুতিপরো †‡
মুনির্ন ব্যামোহং ভজতি গুরুদীক্ষাক্ষততমাঃ ॥৬

অন্বয়ঃ। কদাচিৎ অত্যন্তনিরতৈঃ বিবিদিষুভিঃ বিদ্বদ্ভিঃ, কদাচিৎ কাব্যালঙ্কৃতিরসরসালৈঃ কবিবরৈঃ, কদাচিৎ অনুমিতিপরৈঃ তার্কিকবরৈঃ সত্তর্কৈঃ [ ব্যবহরন্ ] গুরুদীক্ষাক্ষততমাঃ মুনিঃ ব্যামোহং ন ভজতি ॥৫

অন্বয়ঃ। কদা ধ্যানাভ্যাসৈঃ ক্বচিৎ অপি বিকসিতৈঃ সুগন্ধৈঃ সৎপুষ্পৈঃ ক্বচিৎ অপি দলৈঃ এব দেবস্য সপর্য্যাং প্রকুর্বন্ বিমলঃ প্রমুদিতমনাঃ সংস্তুতিপরঃ গুরুদীক্ষাক্ষততমাঃ মুনিঃ ব্যামোহং ন ভজতি ॥৬

এবংবিধ মুনি কখনও করতলগত ক্রীড়াপুত্তলিকাযুক্ত সহাস্যবদন বালকগণের সহিত, কখনও বা যুবতী স্ত্রীগণের সহিত ক্রীড়া করিয়া এবং কখনও বা চিন্তাকুলচিত্ত বৃদ্ধগণের সহিত বিলাপ করিয়া মোহপ্রাপ্ত হন না। ॥ ৪

যিনি গুরুর নিকট দীক্ষা লাভ করিয়া অজ্ঞান দূর করিয়াছেন এবংবিধ মুনি কখনও অত্যন্ত সংযমনিরত জ্ঞানলাভেচ্ছু বিদ্বদ্বৃন্দের সহিত, কখনও বা কাব্য ও অলঙ্কার রসে রসিকশ্রেষ্ঠ কবিগণের সহিত, কখনও বা অনুমানপ্রধান তার্কিকশ্রেষ্ঠ ব্যক্তিগণের সহিত শ্রুতির অবিরোধী তর্কের দ্বারা ব্যবহার করিয়া মোহপ্রাপ্ত হন না। ॥ ৫

---

* বিবিদিষুভিরত্যন্তনিরতৈঃ = বিবিধহৃপুরানন্দরসিকৈঃ। † কাব্যালঙ্কৃতি = কাব্যালঙ্কৃত। ‡ কদাচিৎ সত্তর্কৈঃ = বদন্ বাদাংস্তর্কৈঃ। § বিমলঃ = বিমলৈঃ। †‡ সংস্তুতিপরো = সন্নতিপরো—ইতি পাঠান্তরম্।

শিবায়াঃ শম্ভোর্বা ক্বচিদপি চ বিষ্ণোরপি কদা
গণাধ্যক্ষস্যাপি প্রকটতপনস্যাপি * চ কদা।
পঠন্ বৈ নামালিং নয়নরচিতানন্দসরিতো †
মুনির্ন ব্যামোহং ভজতি গুরুদীক্ষাক্ষততমাঃ ॥৭
কদা গঙ্গাম্ভোভিঃ ক্বচিদপি চ ‡ কূপোত্থিতজলৈঃ
ক্বচিৎ কাসারোত্থৈঃ ক্বচিদপি সদুষ্ণৈশ্চ শিশিরৈঃ।
ভজন্ স্নানৈ § র্ভূত্যা ক্বচিদপি চ কর্পূরনিভয়া
মুনির্ন ব্যামোহং ভজতি গুরুদীক্ষাক্ষততমাঃ ॥৮

অন্বয়ঃ। ক্বচিৎ অপি শিবায়াঃ শম্ভোঃ বা কদা চ বিষ্ণোঃ অপি, কদা চ প্রকটতপনস্য অপি গণাধ্যক্ষস্য অপি নয়নরচিতানন্দসরিতঃ নামালিং পঠন্ বৈ গুরুদীক্ষাক্ষততমাঃ মুনিঃ ব্যামোহং ন ভজতি ॥৭

অন্বয়ঃ। কদা গঙ্গাম্ভোভিঃ, ক্বচিৎ অপি চ কূপোত্থিতজলৈঃ, ক্বচিৎ কাসারোত্থৈঃ ক্বচিৎ অপি সদুষ্ণৈঃ শিশিরৈঃ চ, ক্বচিৎ অপি চ কর্পূরনিভয়া ভূত্যা স্নানং ভজন্ গুরুদীক্ষাক্ষততমাঃ মুনিঃ ন ব্যামোহং ভজতি ॥ ৮

যিনি গুরুর নিকট দীক্ষা লাভ করিয়া অজ্ঞান দূর করিয়াছেন, তাদৃশ নির্ম্মল, হৃষ্টচিত্ত প্রণতিপরায়ণ মুনি কখনও ধ্যানাভ্যাসের দ্বারা, কখনও বা প্রস্ফুটিত সুগন্ধি মনোহর পুষ্পসমূহের দ্বারা, কখনও বা বিল্ব ও তুলসীপত্রের দ্বারা দেবতার পূজা করিয়া মোহপ্রাপ্ত হন না। ৬

যিনি গুরুর নিকট দীক্ষা লাভ করিয়া অজ্ঞান দূর করিয়াছেন এবংবিধ মুনি কখনও—বরদানে পটু ও যাঁহাদের নয়নে আনন্দনদী প্রবাহিত হইতেছে এইরূপ দুর্গা কিংবা শিবের, কখনও বা বিষ্ণুর, কখনও বা গণেশের নামসমূহ কীর্ত্তন করিয়া মোহপ্রাপ্ত হন না। ৭

যিনি গুরুর নিকট দীক্ষা লাভ করিয়া অজ্ঞান দূর করিয়াছেন, তাদৃশ

---

* প্রকটতপনস্যাপি = প্রকটিতবরস্যাপি। † সরিতো = সলিলো। ‡ কূপোত্থিত-জলৈঃ = কূপোত্থসলিলৈঃ। § স্নানৈঃ = স্নানং—ইতি পাঠান্তরম্।

কদাচিজ্জাগৃত্যাং বিষয়করণৈঃ সংব্যবহরন্ *
কদাচিৎ স্বপ্নস্থানপি চ বিষয়ানেব চ ভজন্।
কদাচিৎ সৌষুপ্তং সুখমনুভবন্নেব সততং
মুনির্নব্যামোহং ভজতি গুরুদীক্ষাক্ষততমাঃ॥৯
কদাপ্যাশাবাসাঃ ক্বচিদপি চ দিব্যাম্বরধরঃ,
ক্বচিৎ পঞ্চাস্যোত্থাং ত্বচমপি দধানঃ কটিতটে।
মনস্বী নিঃশঙ্কঃ স্বজনহৃদয়ানন্দজনকো †
মুনির্নব্যামোহং ভজতি গুরুদীক্ষাক্ষততমাঃ॥১০

অন্বয়ঃ। কদাচিৎ জাগৃত্যাং বিষয়করণৈঃ সংব্যবহরন্, কদাচিৎ স্বপ্নস্থান্ অপি চ বিষয়ান্ এব চ ভজন্, কদাচিৎ সততং সৌষুপ্তং সুখম্ অনুভবন্ এব গুরুদীক্ষাক্ষততমাঃ মুনিঃ ব্যামোহং ন ভবতি॥৯

অন্বয়ঃ। কদা অপি আশাবাসাঃ ক্বচিৎ অপি চ দিব্যাম্বরধরঃ, ক্বচিৎ পঞ্চাস্যোত্থাং ত্বচম্ অপি কটিতটে দধানঃ মনস্বী নিঃসঙ্গঃ সুজনহৃদয়ানন্দজনকঃ গুরুদীক্ষাক্ষততমাঃ মুনিঃ ব্যামোহং ন ভজতি॥১০

মুনি কখনও গঙ্গাজলের দ্বারা, কখনও বা কূপোদকের দ্বারা, কখনও বা জলাশয়সলিলের দ্বারা, কখনও বা ঈষদুষ্ণ শিশিরের দ্বারা এবং কখনও বা কর্পূরতুল্য শুভ্র বিভূতি (ভস্ম) দ্বারা স্নান করিয়া মোহপ্রাপ্ত হন না॥৮

যিনি গুরুর নিকট দীক্ষালাভ করিয়া অজ্ঞান দূর করিয়াছেন এবংবিধ মুনি কখনও জাগ্রদাবস্থায় বিষয় ও ইন্দ্রিয়গণের সহিত ব্যবহার করিয়া, কখনও বা স্বপ্নস্থ বিষয়সমূহ সেবা করিয়া কখনও বা সুষুপ্তিকালীন সুখ নিরন্তর অনুভব করিয়া মোহপ্রাপ্ত হন না॥৯

মনস্বী, সঙ্গরহিত, সজ্জনহৃদয়ের আনন্দদায়ক গুরুর নিকট দীক্ষা গ্রহণ করিয়া যিনি অজ্ঞান দূরীভূত করিয়াছেন, এরূপ মুনি কখনও বা দিগ্‌বস্ত্রধর

* জাগৃত্যাং=জাগর্ত্যাং। সংব্যবহরন্=সব্যবহরন্। † নিঃশঙ্কঃ=নিঃসঙ্গঃ। স্বজন=সুজন—ইতি পাঠান্তরম্।

কদাচিৎ সত্ত্বস্থঃ কচিদপি রজোবৃত্তিস্থগত- *
স্তমোবৃত্তিঃ কাপি ত্রিতয়রহিতঃ কাপি চ পুনঃ।
কদাচিৎ সংসারী শ্রুতিপথবিহারী কচিদহো
মুনির্ন ব্যামোহং ভজতি গুরুদীক্ষাক্ষততমাঃ ॥১১
কদাচিন্ মৌনস্থঃ কচিদপি চ বাগ্‌বাদনিরতঃ
কদাচিৎ স্বানন্দে হসতি রভসা ত্যক্তবচসা। †
কদাচিল্লোকানাং ব্যবহৃতিসমালোকনপরো
মুনির্ন ব্যামোহং ভজতি গুরুদীক্ষাক্ষততমাঃ ॥১২

অন্বয়ঃ। কদাচিৎ সত্ত্বস্থঃ কচিৎ অপি রজোবৃত্তিস্থগতঃ ক অপি তমোবৃত্তিঃ, ক অপি চ পুনঃ ত্রিতয়রহিতঃ, কদাচিৎ সংসারী, কচিৎ অহো শ্রুতিপথবিহারী গুরুদীক্ষাক্ষততমাঃ মুনিঃ ব্যামোহং ন ভজতি ॥ ১১

অন্বয়ঃ। কদাচিৎ মৌনস্থঃ, কচিৎ অপি বাগ্‌বাদনিরতঃ, কদাচিৎ স্বানন্দে রভসা ত্যক্তবচসা হসতি কদাচিৎ লোকানাং ব্যবহৃতিসমালোকনপরঃ গুরুদীক্ষাক্ষততমাঃ মুনিঃ ব্যামোহং ন ভজতি ॥ ১২

অর্থাৎ উলঙ্গ, আর কখনও বা দিব্যবসনধারী, কখনও বা কটিদেশে ব্যাঘ্রচর্ম্মধারী হইয়া মোহপ্রাপ্ত হন না ॥ ১০

যিনি গুরুর নিকট দীক্ষা গ্রহণ করিয়া অজ্ঞান দূর করিয়াছেন, এরূপ মুনি কখনও সত্ত্বগুণে অবস্থান, কখনও রজোবৃত্তিযুক্ত, কখনও বা তমোবৃত্তিযুক্ত এবং কখন বা শ্রুতিপথে বিচরণ করিয়া মোহপ্রাপ্ত হন না ॥ ১১

যিনি গুরুর নিকট দীক্ষা গ্রহণ করিয়া অজ্ঞান দূর করিয়াছেন এবংবিধ মুনি কখনও বা মৌনী, কখনও বা বাক্যকথনে নিরত, কখনও বা আনন্দের সহিত হাস্যমুখে ত্যক্তবাক্য, কখনও বা লোকদিগের ব্যবহার-দর্শনপরায়ণ হইয়া মোহপ্রাপ্ত হন না ॥ ১২

* স্থগত = যুগত। † স্বানন্দে — বচসা = সানন্দং হসিতরভসস্ত্যক্তবচনঃ—ইতি পাঠান্তরম্।

কদাচিচ্ছক্তীনাং বিকচমুখপদ্মেষু কবলান্ *
ক্ষিপংস্তাসাং ক্বাপি স্বয়মপি চ গৃহ্ণন্ স্বমুখতঃ।
তদদ্বৈতং রূপং নিজপরবিহীনং প্রকটয়ন্
মুনির্ন ব্যামোহং ভজতি গুরুদীক্ষাক্ষততমাঃ ॥১৩

কচিচ্ছৈবৈঃ সার্দ্ধং † কচিদপি চ শাক্তৈঃ সহ রমন্ ‡।
কদা বিষ্ণোর্ভক্তৈঃ ক্বচিদপি চ সৌরৈঃ সহ বসন্
কদা গাণপত্যৈর্গতসকলভেদোঽদ্বয়তয়া, §
মুনির্ন ব্যামোহং ভজতি গুরুদীক্ষাক্ষততমাঃ ॥১৪

অন্বয়ঃ। কদাচিৎ শক্তীনাং বিকচমুখপদ্মেষু কবলান্ ক্ষিপন্ ক অপি স্বয়ম্ অপি চ তাসাং স্বমুখতঃ গৃহ্ণন্ নিজপররহিতং তৎ অদ্বৈতরূপং প্রকটয়ন্ গুরুদীক্ষাক্ষততমঃ মুনিঃ ব্যামোহং ন ভজতি ॥ ১৩

অন্বয়ঃ। কদাচিৎ শৈবৈঃ সার্দ্ধং কচিৎ অপি শাক্তৈঃ সহ রমন্, কদা বিষ্ণোঃ ভক্তৈঃ, কচিৎ অপি চ সৌরৈঃ সহ বসন্ কদা গাণপত্যৈঃ [ সহ বসন্ ] অদ্বয়তয়া গতসকলভেদঃ গুরুদীক্ষাক্ষততমাঃ মুনিঃ ব্যামোহং ন ভজতি ॥ ১৪

যিনি গুরুর নিকট হইতে দীক্ষা গ্রহণ করিয়া অজ্ঞান দূর করিয়াছেন এবংবিধ মুনি কখনও বা শক্তিগণের বিকসিতমুখপদ্মসমূহে মুখ নিক্ষেপ করিয়া, কখনও বা নিজ মুখে তাঁহাদিগের মুখপদ্ম গ্রহণ করিয়া নিজপরভাববিরহিত সেই অদ্বৈততত্ত্ব প্রকাশিত করিয়া মোহপ্রাপ্ত হন না ॥ ১৩

যিনি গুরুর নিকট হইতে দীক্ষা গ্রহণ করিয়া অজ্ঞান দূরীভূত করিয়াছেন এবংবিধ মুনি কখনও বা শিবভক্তগণের সহিত, কখনও বা শাক্তদিগের সহিত, কখনও বা বৈষ্ণবগণের সহিত, কখনও বা সূর্য্যোপাসকগণের

* কবলান্=কমলং। † সার্দ্ধং=সার্থং। ‡ রমন্=বসন্। § কদা গাণপত্যৈঃ=ক্বচিৎ গাণেশৈঃ—ইতি পাঠান্তরম্।

নিরাকারং কাপি কচিদপি চ সাকারমমলং
নিজং শৈবং রূপং বিবিধগুণভেদেন বহুধা।
কদাশ্চর্য্যং পশ্যন্ কিমিদমিতি হৃষ্যন্নপি কদা
মুনির্ন ব্যামোহং ভজতি গুরুদীক্ষাক্ষততমাঃ ॥১৫
কদা দ্বৈতং পশ্যন্নখিলমপি সত্যং শিবময়ং
মহাবাক্যার্থানামবগতিসমভ্যাসবশতঃ। *
গতদ্বৈতাভাসঃ + শিব শিব শিবেত্যেব বিলপন্
মুনির্ন ব্যামোহং ভজতি গুরুদীক্ষাক্ষততমাঃ ॥১৬

অন্বয়ঃ। ক অপি নিরাকারং কচিৎ অপি চ অমলং সাকারং নিজং শৈবং রূপং বিবিধগুণভেদেন বহুধা কদা কিম্ ইদম্ ইতি আশ্চর্য্যং পশ্যন্ কদা হৃষ্যন্ অপি গুরুদীক্ষা-ক্ষততমাঃ মুনিঃ ব্যামোহং ন ভজতি ॥ ১৫

অন্বয়ঃ। কদা অখিলম্ অপি সত্যং শিবময়ম্ অদ্বৈতং পশ্যন্ মহাবাক্যার্থানাম্ অবগতিসমভ্যাসবশতঃ গতদ্বৈতাভাসঃ শিব শিব শিব ইতি এব বিলপন্ গুরুদীক্ষাক্ষততমাঃ মুনিঃ ব্যামোহং ন ভজতি ॥ ১৬

সহিত এবং কখনও বা গণেশোপাসকগণের সহিত বাস করিয়া নিজের অদ্বয়ব্রহ্মস্বরূপত্বহেতু সমস্ত ভেদ দূরীভূত করিয়া মোহপ্রাপ্ত হন না ॥ ১৪

যিনি গুরুর নিকট দীক্ষাগ্রহণ করিয়া অজ্ঞান দূরীভূত করিয়াছেন এতাদৃশ মুনি কখনও বা নিরাকার এবং কখনও বা বিবিধগুণভেদে বহু প্রকার সাকার নিজ অমল শৈবরূপ 'ইহা কি!' এইরূপ আশ্চর্য্যভাবে দর্শন করিয়া এবং কখনও বা আনন্দিত হইয়া মোহপ্রাপ্ত হন না ॥ ১৫

যিনি গুরুর নিকট দীক্ষা গ্রহণ করিয়া অজ্ঞান দূরীভূত করিয়াছেন এতাদৃশ মুনি কখনও সমস্ত দ্বৈত বস্তু দেখিয়াও শিবস্বরূপই সত্য এইরূপ তত্ত্বমস্যাদি মহাবাক্যসমূহের প্রতিপাদ্য অর্থের জ্ঞানকে অভ্যাস

* অবগতি = অবগত। + গতদ্বৈতাভাসঃ = গতদ্বৈতাভাবঃ—ইতি পাঠান্তরম্।

ইমাং মুক্তাবস্থাং পরমশিবসংস্থাং গুরুকৃপা-*
সুধাপাঙ্গাবাপ্যাং + সহজসুখবাপ্যামনুদিনম্।
মুহুর্মজ্জন্ মজ্জন্ ভজতি সুকৃতী ‡ চেন্নরবর-
স্তদা যোগী ত্যাগী § কবিরিতি বদন্তীহ কবয়ঃ ॥১৭
মৌনে মৌনী গুণিনি গুণবান্ পণ্ডিতে পণ্ডিতশ্চ
দীনে দীনঃ সুখিনি সুখবান্ ভোগিনি প্রাপ্তভোগঃ
মূর্খে মূর্খো যুবতিষু যুবা বাগ্মিনি প্রৌঢ়বাগ্মী,
ধন্যঃ কোঽপি ত্রিভুবনজয়ী যোঽবধূতেঽবধূতঃ ॥১৮

ইতি শ্রীমদ্ভগবৎপূজ্যপাদ-গোবিন্দপাদাচার্যশিষ্য-পরমহংসপরিব্রাজকাচার্য-
শ্রীশঙ্করভগবৎপূজ্যপাদ-বিরচিতজীবন্মুক্তানন্দলহরী।

অন্বয়ঃ। নরবরঃ সহজসুখবাপ্যাম্ অনুদিনং মুহুঃ মজ্জন্ মজ্জন্ সুকৃতৈঃ গুরুকৃপাসুধা-পাঙ্গব্যাপ্যাং পরমশিবসংস্থাম্ ইমাং মুক্তাবস্থাং ভজতি, কবয়ঃ [ তং ] সদা ত্যাগী যোগী কবিঃ ইতি ইহ বদন্তি ॥ ১৭

অন্বয়ঃ। যঃ কঃ অপি মৌনে মৌনী, গুণিনি গুণবান্, পণ্ডিতে পণ্ডিতশ্চ, দীনে দীনঃ সুখিনি সুখবান্, ভোগিনি প্রাপ্তভোগঃ, মূর্খে মূর্খঃ, যুবতিষু যুবা, বাগ্মিনি প্রৌঢ়বাগ্মী, অবধূতে অবধূতঃ, [সঃ] ত্রিভুবনজয়ী ধন্যঃ ॥ ১৮

করিয়া দ্বৈতাভাস ত্যাগ করিয়া এবং শিব শিব শিব—এই মাত্র উচ্চারণ করিয়া মোহপ্রাপ্ত হন না ॥ ১৬

সুকৃতিশালী নরশ্রেষ্ঠ যদি, গুরুর কৃপাসুধার কটাক্ষযুক্ত সরোবরস্বরূপ স্বাভাবিক সুখরূপ সরোবরে, প্রতিদিন পুনঃপুনঃ মগ্ন হইয়া এই পরম-শিবরূপ মুক্তাবস্থার ভজনা করেন, তাহা হইলে এ সংসারে পণ্ডিতগণ তাঁহাকে ত্যাগী, যোগী ও কবি বলিয়া থাকেন ॥ ১৭

যে ব্যক্তি মৌনী অর্থাৎ সংযতবাক্ ব্যক্তির নিকট মৌনাবলম্বন

* সংস্থা=সংস্থাং। + সুধাপাঙ্গাবাপ্যাং=সুধাপাঙ্গব্যাপ্যাং ‡ সুকৃতী=সুকৃতৈঃ। § তদা=সদা যোগী ত্যাগী=ত্যাগী যোগী—ইতি পাঠান্তরম্। ( ১৮ ) শ্লোকটী পূর্ণসংস্করণে নাই।

করেন, গুণবানের নিকট গুণী, পণ্ডিত ব্যক্তির নিকট পণ্ডিত, দীনের নিকট দীন, সুখীর নিকট সুখী, ভোগীর নিকট ভোগী, মূর্খের নিকট মূর্খ, বাক্‌পটু ব্যক্তির নিকট বাগ্মী ও অবধূত অর্থাৎ সন্ন্যাসীর নিকট সন্ন্যাসী হন অর্থাৎ সেইরূপ আচরণ করেন, সেই ধন্য ব্যক্তি ত্রিভুবনবিজয়ী হইয়া থাকেন ॥ ১৮

জীবন্মুক্তানন্দলহরীর বঙ্গানুবাদ সম্পূর্ণ।

---

# তত্ত্বোপদেশঃ। (১২)

—:*:—

তত্ত্বংপদার্থশুদ্ধ্যর্থং গুরুঃ শিষ্যং বচোঽব্রবীৎ।
বাক্যে তত্ত্বমসীত্যত্র ত্বং-পদার্থং বিবেচয় ॥ ১
ন ত্বং দেহোঽসি দৃশ্যত্বাদুপজাত্যাদিমত্ত্বতঃ।
ভৌতিকত্বাদশুদ্ধত্বাদনিত্যত্বাৎ তথৈব চ ॥ ২

গুরু শিষ্যকে বলিলেন—'তত্ত্বমসি' ( তৎ,ত্বম্,অসি ) এই শ্রুতিবাক্যে তৎ ও ত্বং-পদের প্রতিপাদ্য পদার্থের শোধনের নিমিত্ত পূর্ব্বে ত্বং-পদার্থের বিবেক কর, অর্থাৎ দেহাদি হইতে পৃথক্ করিয়া জান ॥ ১

ত্বং-পদের প্রতিপাদ্য তুমি শরীর নহ; কারণ, দেহ—দৃশ্য জড়, ব্রাহ্মণত্বাদি অবান্তর-জাতিযুক্ত, পঞ্চভূত-নির্ম্মিত, অশুদ্ধ ও অনিত্য ॥ ২

---

এই শ্লোকটী অনেক সংস্করণে নাই।

অদৃশ্যো রূপহীনস্ত্বং জাতিহীনোঽপ্যভৌতিকঃ।
শুদ্ধনিত্যোঽসি দৃগ্‌রূপো ঘটো যদ্বন্ন দৃগ্ ভবেৎ॥ ৩
ন ভবানিন্দ্রিয়াণ্যেষাং করণত্বেন যা শ্রুতিঃ।
প্রেরকস্ত্বং পৃথক্ তেভ্যো ন কর্ত্তা করণং ভবেৎ॥ ৪
নানৈতান্যেকরূপস্ত্বং ভিন্নস্তেভ্যঃ কুতঃ শৃণু।
ন চৈকেন্দ্রিয়রূপস্ত্বং সর্বত্রাহংপ্রতীতিতঃ॥ ৫
ন তেষাং সমুদায়োঽসি তেষামন্যতমস্য চ।
বিনাশেঽপ্যাত্মধীস্তাবদস্তি স্যান্নৈবমন্যথা॥ ৬

কিন্তু ত্বং-পদ-প্রতিপাদ্য তুমি রূপহীন, জাতিশূন্য, ভূতসম্ভূত নহ, তুমি শুদ্ধ ও নিত্য এবং জ্ঞানরূপ, ঘটাদি জড় বস্তু যেমন জ্ঞানস্বরূপ হয় না। দেহও তদ্রূপ জ্ঞানস্বরূপ হয় না।। ৩

ত্বং-পদ-প্রতিপাদ্য তুমি ইন্দ্রিয়সমূহ নহ ; কারণ, শ্রুতিতে ইন্দ্রিয়গণকে করণ বলা হইয়াছে। তুমি সেই ইন্দ্রিয়গণের প্রেরকরূপ কর্ত্তা, এজন্য সেই সকল ইন্দ্রিয় হইতে তুমি ভিন্ন ; কারণ, কর্ত্তা কখনও করণ হয় না।। ৪

ইন্দ্রিয়গুলি নানারূপ, তুমি কিন্তু একরূপ, এজন্য তুমি সেই সকল ইন্দ্রিয় হইতে ভিন্ন। কেন তুমি ইন্দ্রিয় হইতে ভিন্ন তাহা আমার নিকট শ্রবণ কর। সর্ব্বত্র 'আমি'—এইরূপ প্রতীতি হওয়ায় তুমি একটী ইন্দ্রিয়েরও স্বরূপ নহ।। ৫

ইন্দ্রিয়সমষ্টি তুমি নহ, তাহাদের মধ্যে অন্যতম অর্থাৎ কোনও একটী তুমি নহ; কারণ, ইন্দ্রিয়ের বিনাশ হইলেও 'আমি'—এইরূপ আত্মজ্ঞান অব্যাহত থাকে। অন্যথা যে আমি দেখিয়াছিলাম, সেই আমি স্মরণ করিতেছি এইরূপ অনুভব হইত না।। ৬

প্রত্যেকমপি তান্যাত্মা নৈব তত্র নয়ং শৃণু।
নানাস্বামিকদেহোঽয়ং নশ্যেদ্ভিন্নমতাশ্রয়ঃ॥ ৭
নানাত্মাভিমতং নৈব বিরুদ্ধবিষয়ত্বতঃ।
স্বাম্যৈক্যে তু ব্যবস্থা স্যাদেকপার্থিবদেশবৎ॥ ৮
ন মনস্ত্বং ন বা প্রাণো জড়ত্বাদেব চৈতয়োঃ।
গতমন্যত্র মে চিত্তমিত্যন্যত্বানুভূতিতঃ॥ ৯
ক্ষুত্তৃড়্ভ্যাং পীড়িতঃ প্রাণো মমায়ং চেতি ভেদতঃ।
তয়োর্দ্রষ্টা পৃথক্ তাভ্যাং ঘটদ্রষ্টা ঘটাদ্যথা॥ ১০

সেই সকল ইন্দ্রিয়ের মধ্যে প্রত্যেক ইন্দ্রিয় আত্মা হইতে পারে না। কেন হয় না তদ্বিষয়ে যুক্তি শ্রবণ কর। প্রত্যেকে ইন্দ্রিয় আত্মা হইলে এই দেহের অনেক স্বামী হইল, স্বতন্ত্র অনেক স্বামীর অনেক মত, সুতরাং শরীর নষ্ট হইতে পারে॥ ৭

যদি এই দেহের বহু স্বামী হয়, তাহা হইলে তাহাদের মত পরস্পর-বিরুদ্ধ হইবে, সুতরাং নানা আত্মা, ইহা কাহারও অভিমত নহে। কিন্তু যেমন রাজ্যের একটী রাজা হইলে ব্যবস্থা হয়, সেইরূপ দেহের স্বামী এক হইলে ব্যবস্থা সঙ্গত হয়॥ ৮

তুমি মনঃ নহ, প্রাণও নহ; কারণ, এই দুইটী জড় পদার্থ। আমার মনঃ অন্যত্র গিয়াছে—এইরূপ অনুভববশতঃ মনঃ হইতে আত্মা পৃথক্॥ ৯

আমার প্রাণ এবং তাহা ক্ষুধা ও তৃষ্ণার দ্বারা পীড়িত হইয়াছে—এইরূপ ভেদজ্ঞান থাকায় ঘটের দ্রষ্টা যেমন ঘট হইতে পৃথক্, সেইরূপ ক্ষুধা ও তৃষ্ণার দ্রষ্টা আত্মা, ক্ষুধা ও তৃষ্ণার দ্বারা পীড়িত প্রাণ হইতে পৃথক্। সুতরাং প্রাণ আত্মা নহে॥ ১০

সুপ্তৌ লীনাস্তি যা বোধে সর্ব্বং ব্যাপ্নোতি দেহকম্।
চিচ্ছায়য়া চ সম্বন্ধা ন সা বুদ্ধির্ভবান্ দ্বিজ! ॥১১
নানারূপবতী বোধে সুপ্তৌ লীনাতিচঞ্চলা।
যতো দৃগেকরূপস্ত্বং পৃথক্ তস্য প্রকাশকঃ ॥ ১২
সুপ্তৌ দেহাদ্যভাবেঽপি সাক্ষী তেষাং ভবান্ যতঃ।
স্বানুভূতিস্বরূপত্বান্নান্যস্তস্যাস্তি * ভাসকঃ ॥ ১৩
প্রমাণং বোধয়ন্তং তং বোধং মানেন যে জনাঃ।
বুভুৎস্যন্তে ত এধোভির্দগ্ধুং বাঞ্ছন্তি পাবকম্ ॥১৪
বিশ্বমাত্মানুভবতি তেনাসৌ নানুভূয়তে।
বিশ্বং প্রকাশয়ত্যাত্মা তেনাসৌ ন প্রকাশ্যতে ॥ ১৫

হে দ্বিজ! যাহা সুষুপ্তিকালে লয়প্রাপ্ত হয় এবং জাগ্রৎকালে চৈতন্যপ্রতি-বিম্বসমন্বিত হইয়া সমস্ত শরীর ব্যাপিয়া থাকে, সেই বুদ্ধি কখনও তুমি নহ ॥১১

জাগ্রৎকালে বুদ্ধি নানারূপ ধারণ করে, সুতরাং অত্যন্ত চঞ্চল হয়, সুষুপ্তিকালে বুদ্ধি কারণে লয় পায়। যেহেতু তুমি একমাত্র দৃক্‌স্বরূপ ও বুদ্ধির প্রকাশক, সেহেতু বুদ্ধি হইতে ভিন্ন, সুতরাং বুদ্ধিও আত্মা নহে ॥১২

সুষুপ্তিকালে দেহ ও ইন্দ্রিয়াদির অভাবেও তুমি তাহাদের সাক্ষী ও এজন্য অনুভূতিস্বরূপ, তাহার অন্য কোন প্রকাশক নাই ॥ ১৩

বোধ প্রমাণকে অববোধিত করে, কিন্তু যাহারা মনে করে—প্রমাণের দ্বারা বোধকে জানিতে পারা যায়, তাহারা কাষ্ঠসমূহের দ্বারা অগ্নিকে দগ্ধ করিতে ইচ্ছা করে ॥ ১৪

আত্মা বিশ্বকে অনুভব করেন, বিশ্বকর্ত্তৃক আত্মা অনুভূত হন না;

* তস্যাস্তি ভাসকঃ—ইতি বা পাঠঃ।

ঈদৃশং তাদৃশং * নৈতন্ন পরোক্ষং সদেব যৎ।
তদ্ ব্রহ্ম ত্বং ন দেহাদিদৃশ্যরূপোঽসি সর্বদৃক্ ॥ ১৬
ইদন্ত্বেনৈব যদ্ভাতি সর্বং তচ্চ নিষিধ্যতে।
অবাচ্যতত্ত্বমনিদং ন বেদ্যং স্বপ্রকাশতঃ ॥ ১৭
সত্যং জ্ঞানমনন্তঞ্চ ব্রহ্মলক্ষণমুচ্যতে।
সত্যত্বাজ্ জ্ঞানরূপত্বাদনন্তত্বাৎ ত্বমেব হি ॥ ১৮
সতি দেহাদ্যুপাধৌ স্যাজ্জীবস্তস্য নিয়ামকঃ।
ঈশ্বরঃ শক্ত্যুপাধিত্বাদ্ দ্বয়োর্বোধে স্বয়ং-প্রভঃ † ॥ ১৯

আত্মা বিশ্বকে প্রকাশিত করিয়া থাকে, কিন্তু বিশ্বকর্তৃক আত্মা প্রকাশিত হয় না ॥ ১৫

যাহা সৎস্বরূপ, তাহা 'এইরূপ' বা 'সেইরূপ' বলা যায় না, তাহা পরোক্ষও নহে, সকলের দ্রষ্টা তুমি ব্রহ্মস্বরূপ, তুমি দেহাদি দৃশ্য পদার্থ নহ ॥ ১৬

যাহা ইদন্তারূপে ( ইহা, ইহা—এইরূপে ) প্রকাশ পায়, তৎসমুদয় নিষিদ্ধ হইয়া থাকে। ব্রহ্মতত্ত্ব বাক্যের অবিষয়, ইদংরূপে প্রতিপাদ্য নহেন, এজন্য স্বপ্রকাশ বলিয়া জ্ঞেয় নহেন ॥ ১৭

ব্রহ্মবিদ্গণ সত্য, জ্ঞান ও অনন্তকে ব্রহ্মের লক্ষণ বলিয়াছেন। সত্যত্ব, জ্ঞানরূপত্ব ও অনন্তত্ব-হেতু তুমিই সেই ব্রহ্ম ॥ ১৮

দেহাদি উপাধি বিদ্যমান থাকিলে তাহাদের সহিত সম্বন্ধবশতঃ ব্রহ্ম জীবনামে অভিহিত হন ; জীব সেই দেহ ও ইন্দ্রিয়াদির নিয়ন্তা। ব্রহ্ম মায়াশক্তিরূপ উপাধির সম্বন্ধবশতঃ ঈশ্বর হন, দুইটি উপাধির বাধ হইলে স্বয়ংপ্রকাশ ব্রহ্ম থাকেন ॥ ১৯

* নেহমং—ইতি পাঠান্তরম্। † প্রভঃ=প্রভা—ইত্যপি পাঠঃ।

অপেক্ষ্যতেঽখিলৈর্মানৈ র্ন যন্মানমপেক্ষতে।
বেদবাক্যং প্রমাণং তদ্ ব্রহ্মাত্মাবগতৌ মতম্ ॥ ২০
অতো হি তত্ত্বমস্যাদি-বেদবাক্যং প্রমাণতঃ *।
ব্রহ্মণোঽস্তি যয়া যুক্ত্যা সম্যগস্মাভিঃ কীর্ত্ত্যতে † ॥ ২১
শোধিতে ত্বং-পদার্থে হি তত্ত্বমস্যাদি-চিন্তিতম্।
সম্ভবেন্নান্যথা তস্মাচ্ছোধনং কৃতমাদিতঃ ॥ ২২
দেহেন্দ্রিয়াদিধর্ম্মান্ যঃ স্বাত্মন্যারোপয়ন্ মৃষা।
কর্ত্তৃত্বাদ্যভিমানী চ বাচ্যার্থস্ত্বং-পদস্য সঃ ‡ ॥ ২৩
দেহেন্দ্রিয়াদিসাক্ষী যস্তেভ্যো ভাতি বিলক্ষণঃ।
স্বয়ংবোধস্বরূপত্বাল্লক্ষ্যার্থস্ত্বং-পদস্য সঃ ‡ ॥২৪

সমস্ত প্রমাণ যাহাকে অপেক্ষা করে, যাহা কোন প্রমাণকে অপেক্ষা করে না, সেই বেদবাক্যই ব্রহ্মস্বরূপ আত্মার অবগতিতে প্রমাণ বলিয়া পণ্ডিতগণের অভিমত ॥ ২০

অতএব যে যুক্তির দ্বারা তত্ত্বমস্যাদি বেদবাক্য ব্রহ্মে প্রমাণ বলিয়া নিরূপিত হইয়াছে, সেই যুক্তি কথিত হইতেছে ॥ ২১

ত্বং-পদার্থ শোধিত হইলে 'তত্ত্বমস্যাদি' বাক্যের চিন্তা (বিচার) সম্ভব, অন্যথা নহে। অতএব পূর্ব্বে ত্বং-পদার্থের শোধন করা হইতেছে ॥ ২২

যিনি মিথ্যাভূত দেহ, ইন্দ্রিয় প্রভৃতির ধর্ম্ম আত্মাতে আরোপিত করিয়া কর্ত্তৃত্ব, ভোক্তৃত্বপ্রভৃতির অভিমানী হন, তিনিই ত্বং-পদের বাচ্য অর্থ ॥২৩

যিনি দেহ, ইন্দ্রিয় প্রভৃতির সাক্ষী ; দেহ, ইন্দ্রিয় প্রভৃতি হইতে বিলক্ষণ-ভাবে (পৃথক্‌ভাবে) প্রকাশ পান, স্বয়ং জ্ঞানস্বরূপ, তিনি ত্বংপদের লক্ষ্যার্থ ॥২৪

---

* তত্ত্বমস্যাদি-বেদবাক্যপ্রমাণতঃ—ইতি বা পাঠঃ।

† সাস্মাভিঃ সংপ্রকীর্ত্ত্যতে—ইত্যপি পাঠঃ। ‡ 'চ'—ইতি ক্বচিৎ পাঠঃ।

বেদান্তবাক্যসংবেদ্যবিশ্বাতীতাক্ষরাদ্বয়ম্।
বিশুদ্ধং যৎ স্বসংবেদ্যং লক্ষ্যার্থস্তৎপদস্য সঃ ॥২৫
সামানাধিকরণ্যং হি পদয়োস্তত্ত্বমোর্দ্বয়োঃ।
সম্বন্ধস্তেন বেদান্তৈর্ব্রহ্মৈক্যং প্রতিপাদ্যতে ॥২৬
ভিন্নপ্রবৃত্তিহেতুত্বে পদয়োরেকবস্তুনি
বৃত্তিত্বং যত্তদেবৈক্যং বিভক্ত্যন্তকয়োস্তয়োঃ ॥২৭
সামানাধিকরণ্যং তৎসম্প্রদায়িভিরীরিতম্।
তথা পদার্থয়োরেব বিশেষণবিশেষ্যতা ॥২৮
অয়ং সঃ সোঽয়মিতিবৎ সম্বন্ধো ভবতি দ্বয়োঃ।
প্রত্যক্ত্বং সদ্বিতীয়ত্বং পরোক্ষত্বঞ্চ পূর্ণতা ॥২৯

যিনি একমাত্র বেদান্তবাক্যের দ্বারা জ্ঞেয়, যিনি বিশ্বের অতীত, অবিনাশী, অদ্বিতীয় ও বিশুদ্ধ, যিনি স্বয়ংপ্রকাশ, তিনিই তৎপদের লক্ষ্যার্থ ॥ ২৫ ( তৎপদের বাচ্যার্থ সগুণ ঈশ্বর। ৯১ শ্লোক দ্রষ্টব্য। )

'তত্ত্বমসিবাক্যে' 'তৎ' ও 'ত্বম্—এই দুইটী পদের সামানাধিকরণ্য-রূপ সম্বন্ধ, অতএব বেদান্তবাক্যসমূহের দ্বারা জীব ও ব্রহ্মের ঐক্য প্রতিপাদিত হইতেছে ॥ ২৬

যে স্থলে দুইটী পদ ভিন্নপ্রবৃত্তিনিমিত্তক হয়, অর্থাৎ দুইটী পদ বিভিন্নরূপে একটি বস্তুর প্রতিপাদক হয়, তাদৃশ সমানবিভক্তিযুক্ত একার্থপ্রতিপাদক পদদ্বয়কে সমানাধিকরণ বলে। তাহাদের সম্বন্ধই সামানাধিকরণ্য; তৎ ও ত্বং পদের মধ্যে সেই সামানাধিকরণ্য সম্বন্ধ আছে। ইহা বেদান্তসম্প্রদায়িগণকর্তৃক উক্ত হইয়াছে। সেইরূপ পদার্থ-দ্বয়ের মধ্যে বিশেষ্যবিশেষণতারূপ সম্বন্ধ আছে ॥ ২৭-২৮ ( যেহেতু— )

"অয়ং সঃ" এবং "সোঽয়ং"—এই দুই বাক্যে যেমন একবার "অয়ং"

পরস্পরবিরুদ্ধং স্যাৎ ততো ভবতি লক্ষণা।
লক্ষ্যলক্ষণসম্বন্ধঃ পদার্থপ্রত্যগাত্মনোঃ ॥৩০
মানান্তরোপরোধাচ্চ মুখ্যার্থস্যাপরিগ্রহে।
মুখ্যার্থস্যাবিনাভূতে প্রবৃত্তির্লক্ষণোচ্যতে ॥৩১
ত্রিবিধা লক্ষণা জ্ঞেয়া জহত্যজহতী তথা।
অন্যোঽভয়াত্মিকা জ্ঞেয়া তত্রাদ্যা নৈব সম্ভবেৎ ॥৩২
বাচ্যার্থমখিলং ত্যক্ত্বা বৃত্তিঃ স্যাদ্ যা তদন্বিতে।
গঙ্গায়াং ঘোষ ইতিবজ্জহতী লক্ষণা হি সা ॥৩৩

পদার্থটী বিশেষ্য এবং "সঃ" পদার্থটী বিশেষণ এবং অন্যবার "সঃ" পদার্থটী বিশেষ্য এবং "অয়ং" পদার্থটী বিশেষণ হয়, তদ্রূপ তৎ ও ত্বং-পদার্থদ্বয়মধ্যে বিশেষ্যবিশেষণতারূপ সম্বন্ধ হইয়া থাকে। আর তৎ ও ত্বং পদার্থের পরোক্ষত্ব ও প্রত্যক্ত্ব এবং পূর্ণতা ও সদ্বিতীয়ত্ব পরস্পর বিরুদ্ধ ধর্ম্ম, অতএব তৎ ও ত্বং পদার্থের ঐক্য প্রদর্শন করিতে হইলে তৎ ও ত্বং পদের অর্থে লক্ষণা করিতে হয়। এইরূপে পদের বাচ্যার্থ অর্থাৎ তৎ ও ত্বংপদপ্রতিপাদ্য বস্তু ও প্রত্যগাত্মার মধ্যে লক্ষ্যলক্ষণভাবরূপ সম্বন্ধ, তন্মধ্যে তত্ত্বংপদের যাহা প্রতিপাদ্য অর্থাৎ বাচ্যার্থ তাহা লক্ষণ ও প্রত্যগাত্মা লক্ষ্য ॥২৯—৩০

অন্য প্রমাণের দ্বারা উপরোধবশতঃ মুখ্যার্থের গ্রহণ না হইলে মুখ্যার্থের অবিনাভূত অর্থে যে প্রবৃত্তি, তাহাকে লক্ষণা বলে ॥ ৩১

লক্ষণা তিন প্রকার, যথা—জহল্লক্ষণা, অজহল্লক্ষণা ও জহদজহল্লক্ষণা; তন্মধ্যে প্রথমটী অর্থাৎ জহল্লক্ষণা এস্থলে সম্ভব হয় না ॥ ৩২

বাচ্যার্থকে পরিত্যাগ করিয়া বাচ্যার্থসম্বন্ধ বস্তুতে যে বৃত্তি, তাহাকে জহল্লক্ষণা বলে, যেমন 'গঙ্গায়াং ঘোষঃ'। অর্থাৎ গঙ্গাতে আভীরপল্লী,

বাচ্যার্থস্যৈকদেশস্য প্রকৃতে ত্যাগ ইষ্যতে।
জহতী সম্ভবেন্নৈব সম্প্রদায়বিরোধতঃ ॥৩৪
বাচ্যার্থমপরিত্যজ্য বৃত্তিরন্যার্থকে তু যা।
কথিতেয়মজহতী শোণোঽয়ং ধাবতীতিবৎ ॥৩৫
ন সম্ভবতি সাঽপ্যত্র বাচ্যার্থেঽতিবিরোধতঃ।
বিরোধাংশপরিত্যাগো দৃশ্যতে প্রকৃতে যতঃ * ॥৩৬

এই স্থলে গঙ্গাপদের অর্থ জলপ্রবাহ এবং ঘোষপদের অর্থ আভীরপল্লী অর্থাৎ গয়লাপাড়া। আভীরপল্লীর গঙ্গাতে বাস অসম্ভব, সুতরাং গঙ্গা-শব্দের বাচ্যার্থ যে জলপ্রবাহ, তাহাতে অন্বিত (তাহার সামীপ্যসম্বন্ধযুক্ত) যে তীর, তাহাকেই বুঝাইতেছে। জহৎশব্দের অর্থ ত্যাগকরা, এখানে মুখ্যার্থের ত্যাগ করা হইল বলিয়া ইহাকে জহতী লক্ষণা বলা হয়॥ ৩৩

এস্থলে 'তত্ত্বমসি' এই বাক্যে বাচ্যার্থের যে একদেশ, তাহারই ত্যাগ অভিপ্রেত; সুতরাং জহল্লক্ষণা এখানে সম্ভব হয় না; তাহা হইলে সম্প্রদায়বিরোধ উপস্থিত হয়; এখানে তৎ-পদের বাচ্যার্থপরোক্ষত্ববিশিষ্ট চৈতন্য এবং ত্বং-পদের বাচ্যার্থ অপরোক্ষত্ব-বিশিষ্ট চৈতন্য; এই উভয়ের মুখ্যার্থের একদেশ ত্যাগ করিয়া চৈতন্যমাত্রে লক্ষণা॥ ৩৪

বাচ্যার্থকে পরিত্যাগ না করিয়া অন্য অর্থে যে বৃত্তি, তাহাকে অজহল্লক্ষণা বলে; যেমন 'শোণো ধাবতি' অর্থাৎ লাল দৌড়াইতেছে, এখানে লালগুণের দৌড়ান অসম্ভব; কারণ, গুণে ক্রিয়া থাকে না। এজন্য এখানে শোণ-শব্দের বাচ্যার্থ যে লাল, তাহাকে ত্যাগ না করিয়া লালগুণযুক্ত অর্থাৎ লালগুণের আশ্রয় অশ্বকে বুঝাইতেছে॥ ৩৫

'তত্ত্বমসি' এই স্থলে অজহল্লক্ষণাও সম্ভব হয় না; কারণ, তাহা হইলে

* প্রকৃতেঽর্থতঃ—ইতি পাঠান্তরম্।

বাচ্যার্থস্যৈকদেশঞ্চ পরিত্যজ্যৈকদেশকম্।
যা বোধয়তি সা জ্ঞেয়া তৃতীয়া ভাগলক্ষণা॥৩৭
সোঽয়ং বিপ্র ইদং বাক্যং বোধয়ত্যাদিতস্তথা।
তৎকালত্ববিশিষ্টঞ্চ তথৈতৎকালসংযুতম্॥৩৮
অতস্তয়োর্বিরুদ্ধং তৎতৎকালত্বাদিধর্মকম্।
ত্যক্ত্বা বাক্যং যথা বিপ্রপিণ্ডং বোধয়তীরিতম্॥৩৯
তথৈব প্রকৃতে তত্ত্বমসীত্যত্র শ্রুতৌ শৃণু।
প্রত্যক্ত্বাদীন্ পরিত্যজ্য জীবধর্মাংস্ত্বমঃপদাৎ॥৪০

বাচ্যার্থে অত্যন্ত বিরোধ উপস্থিত হয়। যদি তত্ত্বমসি-বাক্যে অজহৎ-লক্ষণা স্বীকার কর, তাহা হইলে শোণ-শব্দের মুখ্যার্থকে ত্যাগ না করিয়া যেমন লোহিতবর্ণ অশ্বকে বুঝাইতেছে, এখানেও সেইরূপ তৎপদের মুখ্যার্থ পরোক্ষত্ববিশিষ্ট ও ত্বংপদের মুখ্যার্থ অপরোক্ষত্ববিশিষ্ট এই উভয়কে ত্যাগ না করিয়া চৈতন্যকে বুঝায়। কিন্তু তাহা হইলে বিরোধ হইল। কারণ, পরোক্ষত্ব ও অপরোক্ষত্ব পরস্পর বিরুদ্ধ ধর্ম। কিন্তু প্রকৃত স্থলে অর্থাৎ তত্ত্বমসিবাক্যে বিরুদ্ধাংশের ত্যাগ দৃষ্ট হইতেছে॥ ৩৬

যাহা বাক্যার্থের একদেশকে পরিত্যাগ করিয়া অপর এক দেশকে বুঝায়, তাহাকে ভাগলক্ষণা বা জহদজহল্লক্ষণা বলে, ইহাই তৃতীয়া লক্ষণা॥৩৭

'সোঽয়ং বিপ্রঃ'—সেই এই ব্রাহ্মণ—এই স্থলে প্রথম "সঃ" পদের দ্বারা তৎকালবিশিষ্ট, এবং অয়ং পদের দ্বারা এতৎকালবিশিষ্ট বুঝাইতেছে॥৩৮

অতএব 'সোঽয়ং বিপ্রঃ' এই বাক্যে তৎ ও ইদং পদের তৎকাল-বিশিষ্টত্ব ও এতৎকালবিশিষ্টত্বরূপ বিরুদ্ধধর্ম পরিত্যাগ করিয়া ব্রাহ্মণ-পিণ্ডকে বুঝাইতেছে॥ ৩৯

সেইরূপ প্রকৃত স্থলে 'তত্ত্বমসি' এই শ্রুতিতে কিরূপ লক্ষণা হইবে—

সর্বজ্ঞত্বপরোক্ষাদীন্ পরিত্যজ্য ততঃ পদাৎ।
শুদ্ধং কূটস্থমদ্বৈতং বোধয়ত্যাদরাৎ পরম্ ॥৪১
তত্ত্বমোঃ পদয়োরৈক্যমেব তত্ত্বমসীত্যলম্।
ইত্থমৈক্যাববোধেন সম্যগ্ জ্ঞানং দৃঢ়ং নয়ৈঃ ॥৪২
অহং ব্রহ্মেতি বিজ্ঞানং যস্য শোকং তরত্যসৌ।
আত্মা প্রকাশমানোঽপি মহাবাক্যৈস্তথৈকতা ॥৪৩
তত্ত্বমোর্বোধ্যতেঽথাপি পৌর্বাপর্য্যানুসারতঃ।
তথাপি শক্যতে নৈব শ্রীগুরোঃ করুণাং বিনা ॥৪৪
অপরোক্ষয়িতুং লোকে মূঢ়ৈঃ পণ্ডিতমানিভিঃ।
অন্তঃকরণসংশুদ্ধৌ স্বয়ং জ্ঞানং প্রকাশতে ॥৪৫

তাহা শ্রবণ কর। ত্বংপদপ্রতিপাদ্য জীবধর্ম্ম প্রত্যক্ প্রভৃতিকে ত্যাগ করিয়া এবং তৎপদপ্রতিপাদ্য সর্ব্বজ্ঞত্ব ও পরোক্ষত্ব-প্রভৃতি ধর্ম্ম ত্যাগ করিয়া শ্রুতি আদরপূর্ব্বক কেবল শুদ্ধ, কূটস্থ অদ্বৈত বস্তুকে বুঝাইতেছে ॥ ৪০-৪১

'তত্ত্বমসি' এই শ্রুতিবাক্য তৎ ও ত্বং-পদের ঐক্য সম্যগ্ রূপে বুঝাইতেছে। এইরূপ ঐক্যজ্ঞান উৎপন্ন হইলে যুক্তির দ্বারা দৃঢ় সম্যক্ জ্ঞান হয় ॥ ৪২

যাঁহার "অহং ব্রহ্ম" অর্থাৎ আমি ব্রহ্ম—এইরূপ জ্ঞান উদিত হয়, তিনি শোকরূপ সংসার হইতে উত্তীর্ণ হন। আত্মা স্বয়ংপ্রকাশ হইলেও তত্ত্বমস্যাদি মহাবাক্যের-দ্বারা পৌর্ব্বাপর্য্যানুসারে তৎ ও ত্বম্ এই উভয়ের ঐক্য বোধিত হইতেছে। তথাপি শ্রীগুরুর কৃপাব্যতীত অজ্ঞ পণ্ডিতম্মন্য ব্যক্তিগণ আত্মাকে প্রত্যক্ষ করিতে পারে না। অন্তঃকরণ বিশুদ্ধ হইলে জ্ঞান স্বয়ং প্রকাশিত হয় ॥ ৪৩-৪৫

বেদবাক্যৈরতঃ কিং স্যাদ্ গুরুণেতি ন সাম্প্রতম্।
আচার্য্যবান্ পুরুষো হি বেদেত্যেবং শ্রুতির্জগৌ ॥৪৬
অনাদাবিহ সংসারে বোধকো গুরুরেব হি।
অতো ব্রহ্মাত্মবস্ত্বৈক্যং জ্ঞাত্বা দৃশ্যমসত্তয়া ॥৪৭
অদ্বৈতে ব্রহ্মণি স্থেয়ং প্রত্যগ্ব্রহ্মাত্মনা সদা।
তৎপ্রত্যক্ষাৎ পরিজ্ঞাতমদ্বৈতব্রহ্মচিদ্ঘনম্ ॥৪৮
প্রতিপাদ্যং তদেবাত্র বেদান্তৈর্ন দ্বয়ং জড়ম্।
সুখরূপং চিদদ্বৈতং দুঃখরূপমসজ্জড়ম্ ॥৪৯
বেদান্তৈস্তদ্দ্বয়ং সম্যক্ নির্ণীতং বস্তুতো নয়াৎ।
অদ্বৈতমেব সত্যং ত্বং বিদ্ধি দ্বৈতমসৎ সদা ॥৫০

যদি বল বেদবাক্যসমূহের দ্বারা জ্ঞান উৎপন্ন হইবে, গুরুর প্রয়োজন কি? কিন্তু এরূপ মনে করা উচিত নহে। কারণ, "আচার্য্যবান্ (যাঁহার গুরু আছেন, এরূপ) পুরুষ জানেন"—এইরূপ শ্রুতি বলিয়াছেন ॥ ৪৬

এই অনাদি সংসারে একমাত্র গুরুই উপদেষ্টা, অতএব ব্রহ্ম ও আত্মার ঐক্য জানিয়া এবং দৃশ্য বস্তুকে মিথ্যারূপে উপলব্ধি করিয়া অদ্বৈত ব্রহ্মে সর্ব্বদা প্রত্যগ্ ব্রহ্মরূপে অবস্থান করা উচিত; কারণ, আত্মার প্রত্যক্ষ হইলে জ্ঞানমূর্ত্তি অদ্বৈত ব্রহ্মের পরিজ্ঞান হয় ॥ ৪৭-৪৮

সেই অদ্বৈত ব্রহ্মই সমস্ত বেদান্তের প্রতিপাদ্য, কিন্তু দ্বৈত জড় বস্তুকে বেদান্ত প্রতিপাদন করে না। কারণ, জ্ঞানস্বরূপ, অদ্বিতীয় ব্রহ্ম আনন্দরূপ এবং জড় বস্তু মিথ্যা ও দুঃখরূপ ॥ ৪৯

বাস্তবিক পক্ষে চিৎ ও জড়ের স্বরূপ সমস্ত বেদান্তে যুক্তিযুক্তভাবে নির্ণীত হইয়াছে, তুমি সর্ব্বদা অদ্বৈত ব্রহ্মকে সত্য ও দ্বৈত বস্তুকে অসৎ অর্থাৎ মিথ্যা বলিয়া জানিও ॥ ৫০

শুদ্ধে কথমশুদ্ধঃ স্যাদ্ দৃশ্যং মায়াময়ং ততঃ।
শুক্তৌ রূপ্যং মৃষা যদ্বৎ তথা বিশ্বং পরাত্মনি ॥৫১
বিদ্যতে ন স্বতঃ সত্ত্বং নাসতঃ সত্ত্বমস্তি বা।
বাধ্যত্বান্নৈব সদ্দ্বৈতং নাসৎ প্রত্যক্ষভানতঃ ॥৫২
সদসন্ন বিরুদ্ধত্বাদতোঽনির্বাচ্যমেব তৎ।
যঃ পূর্বমেক এবাসীৎ সৃষ্ট্বা পশ্চাদিদং জগৎ ॥৫৩
প্রবিষ্টো জীবরূপেণ স এবাত্মা ভবান্ পরঃ।
সচ্চিদানন্দ এব ত্বং বিস্মৃত্যাত্মতয়া পরম্ ॥৫৪
জীবভাবমনুপ্রাপ্তঃ স এবাত্মাসি বোধতঃ।
অদ্বয়ানন্দচিন্মাত্রঃ শুদ্ধঃ সাম্রাজ্যমাগতঃ ॥৫৫

শুদ্ধ ব্রহ্মে কিরূপে অশুদ্ধ বস্তু থাকিবে? সুতরাং দৃশ্য জগৎ মায়াময় অর্থাৎ মিথ্যা। শুক্তিতে যেমন মিথ্যা রজত প্রতিভাসমান হয়, সেইরূপ পরমাত্মাতে জগৎ প্রতিভাসমান হইতেছে ॥ ৫১

জগতের নিজের কোন সত্ত্ব নাই, অসদ্ বস্তুর কি সত্তা আছে? দ্বৈত পদার্থ বাধিত হয় বলিয়া তাহা সৎ নহে, শশশৃঙ্গাদির ন্যায় অসৎ অর্থাৎ অলীকও নহে, কারণ, দ্বৈতপদার্থের প্রত্যক্ষ ভান হইয়া থাকে ॥৫২

জগৎ সদসৎস্বরূপ নহে; কারণ, তাহা বিরুদ্ধ; অতএব তাহা অনির্ব্বাচ্য। যিনি পূর্ব্বে একমাত্র ছিলেন, তিনিই পরে এই জগৎ সৃষ্টি করিয়া জীবরূপে প্রবিষ্ট হইয়াছেন, আর তুমিই সেই পরমাত্মা। তুমি স্বয়ং সচ্চিদানন্দস্বরূপ, কিন্তু নিজের পরমাত্মভাব বিস্মৃত হইয়া জীবত্ব প্রাপ্ত হইয়াছ; তত্ত্বজ্ঞান উদিত হইলে তুমি সেই অদ্বিতীয়-আনন্দচিৎস্বরূপ শুদ্ধ সাম্রাজ্যপ্রাপ্ত পরমাত্মাস্বরূপেই থাক ॥ ৫৩-৫৫

কর্ত্তৃত্বাদীনি যান্যাসংস্ত্বয়ি ব্রহ্মাদ্বয়ে পরে।
তানীদানীং বিচার্য্য ত্বং কিংস্বরূপাণি বস্তুতঃ ॥৫৬
অত্রৈব শৃণু বৃত্তান্তমপূর্ব্বং শ্রুতিভাষিতম্।
কশ্চিদ্ গান্ধারদেশীয়ো মহারত্নবিভূষিতঃ ॥৫৭
স্বগৃহে স্বাঙ্গনে সুপ্তঃ প্রমত্তঃ সন্ কদাচন।
রাত্রৌ চৌরঃ সমাগত্য ভূষণানাং প্রলোভিতঃ ॥৫৮
বদ্ধা দেশান্তরং চৌরৈর্নীতঃ সন্ গহনে বনে।
ভূষণান্যপহৃত্যাপি বদ্ধাক্ষকরপাদকঃ ॥৫৯
নিক্ষিপ্তো বিপিনেঽতীব কুশকণ্টকবৃশ্চিকৈঃ।
ব্যালব্যাঘ্রাদিভিশ্চৈব সঙ্কুলে তরুসঙ্কটে ॥৬০
ব্যালাদিদুষ্টসত্ত্বেভ্যো মহারণ্যে ভয়াতুরঃ।
শিলাকণ্টকদর্ভাদ্যৈর্দেহস্য প্রতিকূলকৈঃ ॥৬১

অদ্বিতীয় পরব্রহ্মস্বরূপ তোমাতে কর্ত্তৃত্ব-ভোক্তৃত্বপ্রভৃতি যাহা ছিল এখন বিচার করিয়া দেখ—বাস্তবিকপক্ষে সেই সকল কর্ত্তৃত্বাদির স্বরূপ কি? ॥ ৫৬

এবিষয়ে শ্রুতিকথিত একটী অপূর্ব্ব বৃত্তান্ত শ্রবণ কর। গান্ধার-দেশীয় কোন লোক এক সময়ে মহামূল্য রত্নরাজির দ্বারা বিভূষিত হইয়া অসাবধানে নিজ গৃহপ্রাঙ্গনে নিদ্রিত ছিল। অলঙ্কারসমূহের লোভে রাত্রিতে চোর আসিয়া তাহাকে বন্ধন করিয়া দেশান্তরে লইয়া গেল। অলঙ্কার-সকল অপহরণ করিয়া চক্ষুঃ, হস্ত ও পদ বন্ধন করিয়া অত্যন্ত কুশ-কণ্টকযুক্ত, বৃশ্চিক-সর্পব্যাঘ্রাদিসমাকুল ঘনতরুরাজিসমন্বিত বনে ফেলিয়া প্রস্থান করিল ॥ ৫৭-৬০

গভীর বনমধ্যে সর্পাদি হিংস্রজন্তুগণের ভয়ে কাতর হইয়া শরীরের

ক্রিয়মাণে রিলুঠনে বিশীর্ণাঙ্গোঽসমর্থকঃ।
ক্ষুত্তৃষাতপবায়ুগ্ন্যাদিভিস্তপ্তোঽতিতাপকৈঃ * ॥৬২
বন্ধমুক্তৌ তথা দেশপ্রাপ্তাবেব সুদুঃখধীঃ।
দদৃশে † কঞ্চিদাক্রোশন্নৈকং তত্রৈব তস্থিবান্ ॥৬৩
তথা রাগাদিভির্বর্গৈঃ শক্রভির্দুঃখদায়িভিঃ।
চৌরৈর্দেহাভিমানাদ্যৈঃ স্বানন্দধনহারিভিঃ ॥৬৪
ব্রহ্মানন্দে প্রমত্তঃ স্বাজ্ঞাননিদ্রাবশীকৃতঃ।
বদ্ধস্ত্বং বন্ধনৈর্ভোগতৃষ্ণাজ্বরাদিভির্দৃঢ়ম্ ॥ ৬৫
অদ্বয়ানন্দরূপাৎ স্বাং প্রচ্যাব্যাঽতীব ধূর্তকৈঃ।
দূরনীতোঽসি দেহেষু সংসারারণ্যভূমিষু ॥৬৬

প্রতিকূল শিলা, কণ্টক ও কুশপ্রভৃতিযুক্ত স্থানে শয়ন করায় অঙ্গসকল বিশীর্ণ ও সামার্থ্যবিহীন হইল এবং সাতিশয় দুঃখপ্রদ ক্ষুধা, তৃষ্ণা, আতপ, বায়ু ও অগ্নিপ্রভৃতির দ্বারা সন্তপ্ত হইল ॥ ৬১-৬২

সেই ব্যক্তি তথায় অবস্থান করিয়া বন্ধনমোচন ও স্বদেশগমন-নিমিত্ত অত্যন্ত দুঃখচিত্তে উচ্চৈঃস্বরে রোদন করিতে লাগিল। কিন্তু তথায় কাহাকেও দেখিতে পাইল না ॥ ৬৩

সেইরূপ তুমি ব্রহ্মানন্দে অনবহিত হইয়া নিজ অজ্ঞানরূপ নিদ্রায় বশীভূত আছ, দুঃখপ্রদ রাগদ্বেষাদিরূপ-শত্রুগণকর্তৃক ও নিজানন্দরূপ ধনের অপহারক দেহাভিমানাদিরূপ চৌরগণকর্তৃক ভোগ, তৃষ্ণা, জ্বরাদি বন্ধন-সমূহের দ্বারা দৃঢ়ভাবে বদ্ধ হইয়াছ ॥ ৬৪—৬৫

ধূর্ত্ত চৌরগণ যেমন গান্ধারবাসীকে অতি দূরবর্ত্তী গহন বনে লইয়া

* তৃষা—তৃড়া ইতি বা পাঠঃ। † অদৃশে—ইতি কচিৎ পাঠঃ।

সর্বদুঃখনিদানেষু শরীরাদিত্রয়েষু চ।
নানাযোনিষু কর্মাজ্ঞবাসনানির্মিতাসু চ ॥৬৭
প্রবেশিতোঽসি সৃষ্টোঽসি বদ্ধঃ স্বানন্দদৃষ্টিতঃ।
অনাদিকালমারভ্য দুঃখং চানুভবন্ সদা ॥৬৮
জন্মমৃত্যুজরাদোষনরকাদিপরম্পরাম্।
নিরন্তরং বিষণ্ণোঽনুভবন্নত্যন্তশোকবান্ ॥৬৯
অবিদ্যাভূতবন্ধস্য নিবৃত্তৌ দুঃখদস্য চ।
স্বরূপানন্দসংপ্রাপ্তৌ সত্যোপায়ং ন লব্ধবান্ ॥৭০
যথা গান্ধারদেশীয়শ্চিরং দৈবাদ্দয়ালুভিঃ।
কৈশ্চিৎ পান্থৈঃ পরিপ্রাপ্তৈর্মুক্তদৃষ্ট্যাদিবন্ধনঃ ॥৭১

গিয়াছিল, সেইরূপ রাগাদি তোমাকে অদ্বিতীয় আনন্দস্বরূপ হইতে প্রচ্যুত করাইয়া দেহরূপ দূরদেশে আনয়ন করিয়াছে ॥ ৬৬

সকল দুঃখের কারণ স্থূল, সূক্ষ্ম ও কারণ—এই তিনটী শরীর, অথবা শরীর, ইন্দ্রিয় ও অন্তঃকরণ এই তিনটীতে এবং কর্ম্ম ও অজ্ঞান সংস্কারের দ্বারা নির্ম্মিত নানা যোনিতে তুমি প্রবেশ করিয়াছ, তুমি সৃষ্ট হইয়াছ এবং আনন্দদৃষ্টিকে অপেক্ষা করিয়া অর্থাৎ আনন্দ লাভের আশায় বদ্ধ হইয়াছ। অনাদিকাল হইতে সর্ব্বদা দুঃখ অনুভব করিয়া এবং জন্ম, মৃত্যু, জরা, দোষ ও নরকাদিপরম্পরা নিরন্তর অনুভব করিয়া দুঃখিত ও অত্যন্ত শোকগ্রস্ত হইয়াছ ॥ ৬৭—৬৯

দুঃখপ্রদ অবিদ্যারূপ বন্ধনের নিবৃত্তি এবং আত্মস্বরূপ আনন্দপ্রাপ্তি-বিষয়ে যথার্থ উপায় জানিতে পার নাই ॥ ৭০

যেমন সেই গান্ধারদেশীয় লোক অনেক সময় তথায় থাকিয়াপরে দৈব-বশতঃ সমাগত দয়ালু কয়েকজন পথিককর্ত্তৃক চক্ষুরাদির বন্ধন হইতে মুক্ত

স স্বস্থৈরুপদিষ্টশ্চ পণ্ডিতো নিশ্চিতাত্মকঃ।
গ্রামাদ্ গ্রামান্তরং গচ্ছেন্মেধাবী মার্গতৎপরঃ ॥৭২
গত্বা গান্ধারদেশং স স্বগৃহং প্রাপ্য পূর্ববৎ।
বান্ধবৈঃ সংপরিষ্বক্তঃ সুখী ভূত্বা স্থিতোঽভবৎ ॥৭৩
ত্বমপ্যেবমনেকেষু দুঃখদায়িষু জন্মসু।
ভ্রান্তো দৈবাচ্ছুভে মার্গে জাতশ্রদ্ধঃ সুকর্মকৃৎ ॥৭৪
বর্ণাশ্রমাচারপরোঽবাপ্তপুণ্যমহোদয়ঃ।
ঈশ্বরানুগ্রহাল্লব্ধো ব্রহ্মবিদ্গুরুসত্তমঃ ॥৭৫
বিধিবৎ কৃতসন্ন্যাসো বিবেকাদিযুতঃ সুধীঃ।
প্রাপ্তো ব্রহ্মোপদেশোঽস্থ বৈরাগ্যাভাসতঃ পরম্ ॥৭৬
পণ্ডিতস্তত্র মেধাবী যুক্ত্যা বস্তু বিচারয়ন্।
নিদিধ্যাসনসম্পন্নঃ প্রাপ্তো হি ত্বং পরং পদম্ ॥৭৭

হয় এবং স্বস্থচিত্ত পথিকগণকর্তৃক উপদিষ্ট হইয়া পণ্ডিত, নিশ্চিতমতি, মেধাবী, পথকুশল গান্ধারবাসী এক গ্রাম হইতে অন্য গ্রামে গমন করিয়া নিজের গৃহ পাইয়া পূর্ব্বের ন্যায় বান্ধবগণসংশ্লিষ্ট হইয়া সুখে অবস্থান করিয়াছিল, সেইরূপ তুমিও অনেক দুঃখপ্রদ বহু জন্ম ভ্রমণ করিয়া পরে দৈববশতঃ মঙ্গলকর উপায়ে শ্রদ্ধাবান্ হইয়া উত্তম কর্ম্মসমূহের অনুষ্ঠান-করতঃ বর্ণাশ্রমাচারপরায়ণ হইয়া পুণ্যজনিত মহতী উন্নতি লাভ করিয়া ঈশ্বরের অনুগ্রহবশতঃ, যথাশাস্ত্র গৃহীতসন্ন্যাস বিবেকাদিসম্পন্ন সুধী ব্রহ্মবিৎ সদ্গুরু লাভ করিয়া তাঁহার নিকট হইতে অস্থ ব্রহ্মোপদেশ প্রাপ্ত হইয়াছ, কেবলমাত্র বৈরাগ্যের অভ্যাস করিতে করিতে পণ্ডিত, মেধাবী তুমি যুক্তির দ্বারা বস্তু বিচার করিয়া নিদিধ্যাসনা (ধ্যান) পরায়ণ হইয়া পরম পদ অর্থাৎ মুক্তি লাভ করিয়াছ ॥ ৭১—৭৭

অতো ব্রহ্মাত্মবিজ্ঞানম্ উপদিষ্টং যথাবিধি।
ময়াচার্য্যেণ তে ধীর সম্যক্ তত্র প্রযত্নবান্ ॥৭৮
ভূত্বা বিমুক্তবন্ধস্ত্বং ছিন্নদ্বৈতাত্মসংশয়ঃ।
নির্দ্বন্দ্বো নিঃস্পৃহো ভূত্বা বিচরস্ব যথাসুখম্ ॥৭৯
বস্তুতো নিষ্প্রপঞ্চোঽসি নিত্যমুক্তঃ স্বভাবতঃ।
ন তে বন্ধবিমোক্ষৌ স্তঃ কল্পিতৌ তৌ যতস্ত্বয়ি ॥৮০
ন নিরোধো ন চোৎপত্তি র্ন বদ্ধো ন চ সাধকঃ।
ন মুমুক্ষুর্ন বৈ মুক্ত ইত্যেষা পরমার্থতা ॥৮১
শ্রুতিসিদ্ধান্তসারোঽয়ং তথৈব ত্বং স্বয়া ধিয়া।
সংবিচার্য্য নিদিধ্যাস্য নিজানন্দাত্মকং পরম্ ॥৮২
সাক্ষাৎকৃত্বা পরিচ্ছিন্নাদ্বৈতব্রহ্মাক্ষরং স্বয়ম্।
জীবন্নেব বিনির্মুক্তো বিশ্রান্তঃ শান্তিমাশ্রয় ॥৮৩

অতএব তোমার আমি আচার্য্য, আমাকর্ত্তৃক যথাবিধি ব্রহ্মাত্ম-বিজ্ঞান উপদিষ্ট হইয়াছে, হে ধীর। তুমি তাহাতে সম্যগ্‌রূপে যত্নবান্ হইয়া বন্ধনমুক্ত হও এবং আত্মাতে যে দ্বৈতসংশয় আছে, তাহার ছেদন কর এবং শীতোষ্ণাদি-দ্বন্দ্বরহিত ও নিঃস্পৃহ হইয়া যথাসুখে বিচরণ কর ॥৭৮-৭৯

বাস্তবিকপক্ষে তুমি প্রপঞ্চাতীত এবং স্বভাবতঃ নিত্যমুক্তস্বরূপ, তোমাতে বন্ধন ও মোক্ষ নাই; কারণ, তাহা ব্রহ্মস্বরূপ তোমাতে কল্পিত ॥ ৮০

তোমাতে কোনরূপ নিরোধ নাই, তোমার উৎপত্তি নাই, তুমি বদ্ধ নহ এবং সাধকও নহ, তুমি মুমুক্ষু বা মুক্ত নহ,—ইহাই হইতেছে পরমার্থতত্ত্ব ॥ ৮১

ইহা হইতেছে সমস্ত বেদের সিদ্ধান্তের সারভূত বস্তু, তুমি নিজ

বিচারণীয়া বেদান্তা বন্দনীয়ো গুরুঃ সদা।
গুরূণাং বচনং পথ্যং দর্শনং সেবনং নৃণাম্ ॥৮৪
গুরুর্ব্রহ্ম স্বয়ং সাক্ষাৎ সেব্যো বন্দ্যো মুমুক্ষুভিঃ।
নোদ্‌বেজনীয় এবায়ং কৃতজ্ঞেন বিবেকিনা ॥৮৫
যাবদায়ুস্ত্বয়া * বন্দ্যো বেদান্তো গুরুরীশ্বরঃ।
মনসা কর্ম্মণা বাচা শ্রুতিরেবৈষ নিশ্চয়ঃ ॥৮৬
ভাবাদ্বৈতং সদা কুর্য্যাৎ ক্রিয়াদ্বৈতং ন কর্হিচিৎ।
অদ্বৈতং ত্রিষু লোকেষু নাদ্বৈতং গুরুণা সহ ॥৮৭

বুদ্ধির দ্বারা নিজ আনন্দস্বরূপ পর ব্রহ্মের সম্যক্ বিচার ও ধ্যান করিয়া স্বয়ং অপরিচ্ছিন্ন, অদ্বৈত অক্ষর ব্রহ্মের সাক্ষাৎকার লাভ করিয়া জীবন্মুক্ত হও ও বিশ্রাম লাভ করিয়া শান্তি অবলম্বন কর ॥ ৮২—৮৩

বেদান্তবাক্যসমূহ বিচার্য্য, গুরু সর্ব্বদা প্রণম্য; গুরুর বাক্য শ্রবণ, গুরুর দর্শন ও সেবা মনুষ্যগণের হিতকর ॥ ৮৪

গুরু স্বয়ং সাক্ষাৎ ব্রহ্ম, মুমুক্ষুগণ গুরুর সেবা করিবেন। কৃতজ্ঞ বিবেকী পুরুষ কখনও গুরুর উদ্বেগ উৎপাদন করিবেন না ॥ ৮৫

যতদিন মানব জীবিত থাকিবে, ততদিন মনঃ কর্ম্ম ও বাক্যের দ্বারা বেদান্ত, গুরু ও ঈশ্বরের বন্দনা করিবে,—ইহা শ্রুতিবাক্য এবং ইহাই স্থির নিশ্চয় ॥ ৮৬

সর্ব্বদা অদ্বৈত ভাবনা করিবে, কখনও ক্রিয়াতে অদ্বৈত ভাবিবে না। তিন লোকে অদ্বৈত চিন্তনীয়, কিন্তু গুরুর সহিত অদ্বৈত চিন্তা করিবে না। ইহার তাৎপর্য্য এই যে, সর্ব্বদা হৃদয়ে অদ্বৈত ভাবনা রাখিবে, যখন অদ্বৈততত্ত্ব জানিবার সাধনরূপ ক্রিয়ার অনুষ্ঠান করিবে,

* ত্ত্বয়া—স্ত্রয়ো—ইতি পাঠান্তরম্।

ইত্যেবং বোধিতো ব্রহ্মামৃতবোধাত্মনা দ্বিজঃ।
গুরুণা ভাষ্যকারেণ মণ্ডনাখ্যকবির্মহান্ ॥৮৮

ইতি শ্রীমদ্ভগবৎপূজ্যপাদগোবিন্দপাদাচার্য্যশিষ্য-পরমহংসপরিব্রাজকাচার্য্য-শ্রীশঙ্করভগবৎপূজ্যপাদ-বিরচিত তত্ত্বোপদেশঃ।

তখন অদ্বৈতবুদ্ধি করিলে ক্রিয়ারই অনুষ্ঠান হইবে না। তিন লোকের মধ্যে থাকিয়া অদ্বৈতবুদ্ধি করিবে। গুরুর সহিত ঐক্যবুদ্ধি হইলে তাঁহাকে পূজা করা হইল না. সুতরাং গুরুর কৃপা পাওয়া গেল না ॥ ৮৭

ভাষ্যকার গুরু শঙ্কর—ব্রাহ্মণ, মহাত্মা, পণ্ডিত মণ্ডনমিশ্রকে এইরূপে ব্রহ্মামৃত জ্ঞানস্বরূপে অববোধিত করিয়াছিলেন ॥ ৮৮

তত্ত্বোপদেশের বঙ্গানুবাদ সম্পূর্ণ।

# ধন্যাষ্টকম্। (১৩)

তজ্জ্ঞানং † প্রশমকরং যদিন্দ্রিয়াণাং,
তজ্জ্ঞেয়ং যদুপনিষৎসুনিশ্চিতার্থম্।
তে ধন্যা ভুবি পরমার্থনিশ্চিতেহাঃ,
শেষাস্তু ভ্রমনিলয়ে পরিভ্রমন্তি ‡ ॥ ১

যাহা ইন্দ্রিয়সমূহকে বিষয় হইতে নিবৃত্তি করে, তাহাকে জ্ঞান বলা যায়, যে বিষয়টী সমস্ত উপনিষদে উত্তমরূপে নির্ণীত হইয়াছে, তাহাই জ্ঞাতব্য। যাঁহারা পরমার্থতত্ত্ব নির্ণয়ে চেষ্টা করিয়াছেন, তাঁহারাই এই সংসারে ধন্য, তদ্ভিন্ন সমস্ত লোক ভ্রমের মধ্যে পরিভ্রমণ করিতেছে। ১

* এই শ্লোকটী শ্রীরঙ্গমের সংস্করণে নাই। † তজ্জ্ঞানং = যজ্জ্ঞানং—ইত্যপি পাঠঃ।
‡ পরিভ্রমন্তি = পরিভ্রমন্তঃ ইতি বা পাঠঃ।

আদৌ বিজিত্য বিষয়ান্ মদমোহরাগ-
দ্বেষাদিশত্রুগণমাহৃতযোগরাজ্যাঃ।
জ্ঞাত্বা মতং * সমনুভূয় পরাত্মবিদ্যা-
কান্তাসুখং বনগৃহে বিচরন্তি ধন্যাঃ ॥২

ত্যক্ত্বা গৃহে রতিমধোগতিহেতুভূতা-
মাত্মেচ্ছয়োপনিষদর্থরসং পিবন্তঃ।
বীতস্পৃহা বিষয়ভোগপদে বিরক্তা,
ধন্যাশ্চরন্তি বিজনেষু বিরক্তসঙ্গাঃ ॥৩

ত্যক্ত্বা মমাহমিতি বন্ধকরে পদে দ্বে.
মানাবমানসদৃশাঃ সমদর্শিনশ্চ।
কর্তারমন্যমবগম্য তদর্পিতানি,
কুর্বন্তি কর্মপরিপাকফলানি ধন্যাঃ ॥৪

প্রথমে যোগরূপ রাজ্য অধিকার করিয়া শব্দ, স্পর্শ, রূপ, রস ও গন্ধরূপ বিষয়সমূহ এবং মদ, মোহ, রাগ, দ্বেষপ্রভৃতি শত্রুসমূহ জয় করত অভিমত বস্তু জানিয়া এবং পরমাত্মবিদ্যারূপ রমণীর সঙ্গসুখ অনুভব করিয়া ধন্য ব্যক্তিগণ বনরূপ গৃহে বিচরণ করিয়া থাকেন ॥ ২

অধোগতির কারণ গৃহে প্রীতি ত্যাগ করিয়া, যথেচ্ছভাবে উপনিষৎ-সমূহের অর্থরূপ রস পান করিয়া, বিষয়ে বীতস্পৃহ হইয়া, বিষয়-ভোগে ও সঙ্গে বিরক্ত, ধন্য ব্যক্তিগণ নির্জ্জন স্থানে বিচরণ করিয়া থাকেন ॥ ৩

ধন্য ব্যক্তিগণ 'আমি' 'আমার'—এই দুইটী বন্ধজনক স্থান ত্যাগ করিয়া মান ও অপমানে তুল্য, সমদর্শী ব্যক্তিরা আত্মভিন্ন বুদ্ধ্যাদিকে

* মতং = মৃতং ইতি বা পাঠঃ।

ত্যক্তৈষণাত্রয়মবেক্ষিতমোক্ষমার্গা,
ভৈক্ষ্যামৃতেন পরিকল্পিতদেহযাত্রাঃ।
জ্যোতিঃ পরাৎ পরতরং পরমাত্মসংজ্ঞং,
ধন্যা দ্বিজা রহসি হৃদ্যবলোকয়ন্তি ॥৫

নাসন্ ন সন্ ন সদসন্ ন মহন্ ন চাণু,
ন স্ত্রী পুমান্ন চ নপুংসকমেকবীজম্।
যৈ ব্র্হ্ম তৎসমনুপাসিতমেকচিত্তৈঃ,
ধন্যা বিরেজুরিতরে ভবপাশবদ্ধাঃ ॥৬

অজ্ঞানপঙ্কপরিমগ্নমপেতসারং,
দুঃখালয়ং মরণজন্মজরাবসক্তম্।

কর্ত্তা জানিয়া সেই কর্ত্তার প্রদত্ত বস্তুসমূহকে কর্ম্মানুষ্ঠানের পরিণামরূপ ফল বিবেচনা করেন ॥ ৪

ধন্য ব্রাহ্মণগণ মোক্ষের উপায় অবগত হইয়া, পুত্রৈষণা, বিত্তৈষণা ও লোকৈষণারূপ এষণাত্রয় অর্থাৎ তিনটী কামনা পরিত্যাগ করিয়া, ভিক্ষালব্ধ দ্রব্যরূপ অমৃতের দ্বারা দেহযাত্রা নির্ব্বাহ করিয়া, ব্রহ্মাদি হইতেও শ্রেষ্ঠ জ্যোতিঃস্বরূপ পর ব্রহ্মকে নির্জ্জনে হৃদয়প্রদেশে দর্শন করিয়া থাকেন ॥ ৫

যে ব্রহ্ম অসৎ নহেন, সৎ নহেন, সদসৎও নহেন, মহৎ নহেন, অণুও নহেন; স্ত্রী, পুরুষ বা নপুংসকও নহেন, যিনি সকলের একমাত্র কারণ। যাঁহারা একাগ্রচিত্তে সেই ব্রহ্মের সম্যক্ আরাধনা করিয়াছেন, সেই ধন্য ব্যক্তিগণ বিরাজ করিয়া থাকেন, আর সকলে সংসারপাশে আবদ্ধ রহিয়াছে ॥ ৬

ধন্য ব্যক্তিগণ সংসারবন্ধনকে অজ্ঞানরূপ পঙ্কে নিমগ্ন, অসার, দুঃখের

সংসারবন্ধনমনিত্যমবেক্ষ্য ধন্যাঃ
জ্ঞানাসিনা তদবশীর্য্য বিনিশ্চয়ন্তি ॥৭

শান্তৈরনন্যমতিভি র্মধুরস্বভাবৈঃ
একত্বনিশ্চিতমনোভিরপেতমোহৈঃ।
সাকং বনেষু বিজিতাত্মপদস্বরূপং
শাস্ত্রেষু সম্যগনিশং বিমৃশন্তি ধন্যাঃ ॥ ৮

অহিমিব জনযোগং সর্বদা বর্জয়েদ্ যঃ,
কুণপমিব সুনারীং ত্যক্তুকামো বিরাগী।
বিষমিব বিষয়ান্ যো মন্যমানো দুরন্তান্
জয়তি পরমহংসো মুক্তিভাবং সমেতি ॥ ৯

সম্পূর্ণং জগদেব নন্দনবনং সর্বেঽপি কল্পদ্রুমাঃ
গাঙ্গং বারি সমস্তবারিনিবহঃ পুণ্যাঃ সমস্তাঃ ক্রিয়াঃ।

নিকেতন, মরণ-জন্ম-জরাযুক্ত ও অনিত্য জানিয়া জ্ঞানরূপ-খড়্গের দ্বারা সংসারবন্ধন ছিন্ন করিয়া প্রকৃত তত্ত্ব নিশ্চয় করেন ॥ ৭

ধন্য ব্যক্তিগণ একাগ্রচিত্ত, মধুরপ্রকৃতি, জীব ও ব্রহ্মের একত্ববিষয়ে নিশ্চিতমতি, মোহশূন্য, শান্ত ব্যক্তিগণের সহিত বনমধ্যে অবস্থান করিয়া. যাঁহাকে আত্মস্বরূপ বলিয়া অবগত হইয়াছেন এইরূপ বস্তু সম্যগ্রূপে সর্ব্বদা বিচার করিয়া থাকেন ॥ ৮

যে ব্যক্তি লোক-সঙ্গকে সর্পসঙ্গের ন্যায় জ্ঞান করিয়া সর্ব্বদা ত্যাগ করেন, এবং সুন্দরী রমণীকে শবদেহবৎ ত্যাগ করিতে অভিলাষী হইয়া বৈরাগ্য অবলম্বন করেন, এবং যিনি বিষয়-সমূহকে বিষবৎ দুরন্ত অর্থাৎ পরিণাম দুঃখপ্রদ বিবেচনা করিয়া পরিত্যাগ করেন, সেই পরমহংস জয়যুক্ত হন এবং মুক্তিলাভ করেন ॥ ৯

বাচঃ প্রাকৃতসংস্কৃতাঃ শ্রুতিগিরো বারাণসী মেদিনী
সর্বাবস্থিতিরস্য বস্তুবিষয়া দৃষ্টে পরে ব্রহ্মণি ॥১০

ইতি শ্রীমদ্ভগবৎপূজ্যপাদগোবিন্দপাদাচার্য্যশিষ্য-পরমহংসপরিব্রাজকাচার্য্য-শ্রীশঙ্করভগবৎপূজ্যপাদ-বিরচিত-ধন্যাষ্টকম্।

পরব্রহ্ম প্রত্যক্ষ হইলে সমগ্র জগৎ-সংসার নন্দনবন বলিয়া বোধ হয়, সকল বৃক্ষই কল্পতরু বলিয়া জ্ঞান হইয়া থাকে, সমস্ত জলই গঙ্গাবারি বলিয়া মনে হয়, সমস্ত কার্য্যই পুণ্যকর্ম্ম বলিয়া বোধ হয়, প্রাকৃত ও সংস্কৃত সকল বাক্যই শ্রুতিবাক্যবৎ বোধ হইয়া থাকে, ভূমণ্ডলের সর্ব্বস্থানই বারাণসী-ক্ষেত্র বলিয়া জ্ঞান হয় এবং ইঁহার সর্ব্বপ্রকার অবস্থিতি ব্রহ্মবস্তুবিষয়ক অর্থাৎ তিনি যেরূপে অবস্থান করুন না কেন, ব্রহ্মে বিরাজমান বলিয়া বোধ হইয়া থাকে ॥ ১০

ধন্যাষ্টক-স্তোত্রের বঙ্গানুবাদ সম্পূর্ণ।

---

# নির্বাণষট্কম্। ( ১৪ )

( আত্মষট্কম্। )

—০*০—

মনোবুদ্ধ্যহঙ্কারচিত্তানি নাহং *
ন শ্রোত্রং ন জিহ্বা ন চ ঘ্রাণনেত্রম্। †
ন চ ব্যোম ভূমির্ন তেজো ন বায়ু-
শ্চিদানন্দরূপঃ শিবোঽহং শিবোঽহম্ ॥১

আমি মনঃ, বুদ্ধি, অহঙ্কার ও চিত্ত নহি, আমি কর্ণ, জিহ্বা, ঘ্রাণ ও

---

* মনোবুদ্ধ্যহঙ্কারচিত্তাদি—ক্বচিৎ পাঠঃ। † ঘ্রাণনেত্রে—ইতি পাঠান্তরম্।

অহং * প্রাণসংজ্ঞো ন চ পঞ্চবায়ু-
র্ন বা সপ্তধাতুর্ন বা পঞ্চকোশঃ। †
ন বাক্ পাণিপাদৌ ন চোপস্থপায়ু ‡
চিদানন্দরূপঃ শিবোঽহং শিবোঽহম্ ॥২

ন পুণ্যং ন পাপং ন সৌখ্যং ন দুঃখং
ন মন্ত্রো ন তীর্থং ন বেদা ন যজ্ঞাঃ।
অহং ভোজনং নৈব ভোজ্যং ন ভোক্তা
চিদানন্দরূপঃ শিবোঽহং শিবোঽহম্ ॥৩

ন মে দ্বেষরাগৌ ন মে লোভমোহৌ
মদো নৈব মে নৈব মাৎসর্য্যভাবঃ।

চক্ষুঃ নহি অর্থাৎ আমি অন্তরিন্দ্রিয় ও বহিরিন্দ্রিয় নহি। আমি আকাশ, পৃথিবী, তেজঃ, বায়ু ও জল নহি, আমি জ্ঞান ও আনন্দরূপ শিব, আমি শিব অর্থাৎ নিত্য ॥ ১

আমি মুখ্যপ্রাণ এবং প্রাণ, অপান, সমান, উদান ও ব্যানরূপ পঞ্চ বায়ু নহি। আমি রস, রক্ত, মাংস, মেদঃ, অস্থি, মজ্জা ও শুক্র—এই সাতটী ধাতু নহি অথবা অন্ন, প্রাণ, মনঃ, বিজ্ঞান ও আনন্দময়রূপ পাঁচটী কোশ নহি। আমি বাগিন্দ্রিয়, হস্ত, পাদ, উপস্থ ও পায়ু নহি, আমি সচ্চিদানন্দস্বরূপ শিব॥ ২

আমার কাহারও প্রতি দ্বেষ বা অনুরাগ নাই. লোভ ও মোহ নাই, আমার মদ অর্থাৎ অহঙ্কার নাই ও পরের উন্নতিতে দ্বেষরূপ মাৎসর্য্য নাই। আমার ধর্ম্ম, অর্থ, কাম ও মোক্ষ নাই, আমি সচ্চিদানন্দস্বরূপ শিব ॥ ৩

* ন চ—ইতি কচিৎ পাঠঃ। † পঞ্চকোশাঃ—ইত্যপি পাঠঃ।
‡ ন বাক্যানি পাদৌ ন চোপস্থপায়ুঃ—ইতি বা পাঠঃ।

ন ধর্ম্মো ন চার্থো ন কামো ন মোক্ষ-
শ্চিদানন্দরূপঃ শিবোঽহং শিবোঽহম্ ॥৪

ন মৃত্যুর্ন শঙ্কা ন মে জাতিভেদঃ, *
পিতা নৈব মে নৈব মাতা ন জন্ম।
ন বন্ধুর্ন মিত্রং গুরু নৈ'ব শিষ্য-
শ্চিদানন্দরূপঃ শিবোঽহং শিবোঽহম্ ॥৫

অহং নির্বিকল্পো নিরাকাররূপো
বিভুত্বাচ্চ † সর্বত্র সর্বেন্দ্রিয়াণাম্।
ন বা বন্ধনং নৈব মুক্তির্ন ভীতি- ‡
শ্চিদানন্দরূপঃ শিবোঽহং শিবোঽহম্ ॥৬

ইতি শ্রীমদ্ভগবৎপূজ্যপাদগোবিন্দপাদাচার্য্যশিষ্য-পরহংসপরিব্রাজকাচার্য্য-
শ্রীশঙ্করভগবৎপূজ্যপাদ-বিরচিত-নির্বাণষট্কম্।

আমার পুণ্য, পাপ, সুখ ও দুঃখ নাই; আমার মন্ত্রজপ, তীর্থসেবা, বেদাধ্যয়ন ও যজ্ঞানুষ্ঠান নাই; আমি ভোজনক্রিয়া, ভোজ্যদ্রব্য ও ভোক্তা নহি, আমি সচ্চিদানন্দস্বরূপ শিব ॥ ৪

আমার মৃত্যু, ভয় ও জাতিভেদ নাই; আমার পিতা, মাতা, জন্ম, বন্ধু, মিত্র, গুরু ও শিষ্য নাই; আমি সচ্চিদানন্দস্বরূপ শিব ॥ ৫

আমি বিকল্পশূন্য, বিভুত্বহেতু আমি নিরাকার, সকল সময়ে সকল ইন্দ্রিয়ের সম্বন্ধরহিত, আমার মুক্তি ও বন্ধ নাই, আমি সচ্চিদানন্দস্বরূপ শিব। ৬

নির্বাণষট্ক বা আত্মষট্কের বঙ্গানুবাদ সম্পূর্ণ।

* জাতিভেদাঃ—ইত্যপি পাঠঃ। † বিভুর্ব্যাপী—ইতি ক্বচিৎ পাঠঃ।
‡ ন চাসঙ্গতং নৈব মুক্তির্ন বন্ধঃ—ইতি পাঠান্তরম্।

# নির্বাণমঞ্জরী। (১৫)

—০✻০—

অহং নামরো নৈব মর্ত্ত্যো ন দৈত্যো
ন গন্ধর্বযক্ষঃ পিশাচপ্রভেদঃ।
পুমান্ নৈব ন স্ত্রী তথা নৈব ষণ্ডঃ
প্রকৃষ্টঃ প্রকাশস্বরূপঃ শিবোঽহম্ ॥১

অহং নৈব বালো যুবা নৈব বৃদ্ধো
ন বনী ন চ ব্রহ্মচারী গৃহস্থঃ।
বনস্থোঽপি নাহং ন সংন্যস্তধর্মা
জগজ্জন্মনাশৈকহেতুঃ শিবোঽহম্ ॥২

অহং নৈব মেয়স্তিরোভূতমায়া
তথৈবেক্ষিতুং মাং পৃথঙ্ নাস্ত্যুপায়ঃ।
সমাশ্লিষ্টকায়ত্রয়োঽপ্যদ্বিতীয়ঃ
সদাতীন্দ্রিয়ঃ সর্বরূপঃ শিবোঽহম্ ॥৩

আমি দেবতা নহি; মানুষ, দৈত্য, গন্ধর্ব্ব, যক্ষ, পিশাচ নহি; আমি পুরুষ, স্ত্রী অথবা ক্লীব নহি; আমি প্রকৃষ্টপ্রকাশস্বরূপ শিব ॥ ১

আমি বালক, যুবক বা বৃদ্ধ নহি; আমি ব্রাহ্মণাদি বর্ণ, ব্রহ্মচারী, গৃহস্থ, বাণপ্রস্থাশ্রমী বা সন্ন্যাসী নহি, আমি জগতের উৎপত্তি, স্থিতি ও লয়ের একমাত্র কারণস্বরূপ শিব ॥ ২

আমি কোন প্রমাণের বিষয় নহি, মায়া আমাতে তিরোহিত

(৩) শ্লোক পুণা সংস্করণে নাই।

অহং নৈব মন্তা ন গন্তা ন বক্তা,
ন কর্তা ন ভোক্তা ন মুক্তাশ্রমস্থঃ।
যথাহহং মনোবৃত্তিভেদস্বরূপ,
স্তথা সর্ববৃত্তিপ্রদীপঃ শিবোহহম্ ॥৪

ন মে লোকযাত্রাপ্রবাহপ্রবৃত্তি,
র্ন মে বন্ধবুদ্ধ্যা দুরীহানিবৃত্তিঃ।
প্রবৃত্তের্নিবৃত্ত্যাস্য চিত্তস্য বৃত্তিঃ
যতস্ত্বহং তৎস্বরূপঃ শিবোহহম্ ॥৫

নিদানং যদজ্ঞানকার্য্যস্য কার্য্যং
বিনা যস্য সত্ত্বং স্বতো নৈব ভাতি।
যদাদ্যন্তমধ্যান্তরালান্তরাল-
প্রকাশাত্মকং স্যাৎ তদেবাহমস্মি ॥৬

হইয়াছে, তথাপি আমাকে দর্শন করিবার অন্য কোন উপায় নাই, আমি স্থূল, সূক্ষ্ম ও কারণশরীরযুক্ত হইয়াও অদ্বিতীয়, আমি সর্ব্বদা ইন্দ্রিয়ের অতীত, সর্ব্বস্বরূপ শিব॥ ৩

আমি মননকর্ত্তা বা গমনকারী নহি; আমি বক্তা, কর্ত্তা, ভোক্তা কিংবা মুক্তগণের আশ্রমে অবস্থিত নহি; আমি যেমন অন্তঃকরণের বৃত্তি-বিশেষরূপ, সেইরূপ আমি অন্তঃকরণের সকল বৃত্তির প্রকাশক শিব॥ ৪

আমার সংসারযাত্রাপ্রবাহে প্রবৃত্তি নাই, নিজেকে বদ্ধ মনে করিয়া দুরাকাঙ্ক্ষা নিবৃত্তির প্রবৃত্তি নাই; কারণ, আমার চিত্তের বৃত্তির নিবৃত্তি হওয়াতে আমি চিত্তবৃত্তির প্রকাশস্বরূপ শিব॥ ৫

অজ্ঞানের কার্য্য যে সংসার তাহার যাহা কারণ, কার্য্য ব্যতীত যে

(৫,৬) শ্লোক দুইটী পুণা সংস্করণে নাই।

যতোঽহং ন বুদ্ধি র্ন মে কার্য্যসিদ্ধিঃ
যতো নাহমঙ্গং ন মে লিঙ্গভঙ্গম্।
হৃদাকাশবর্ত্তী গতাঙ্গত্রয়ার্ত্তিঃ
সদা সচ্চিদানন্দমূর্ত্তিঃ শিবোঽহম্ ॥৭

যদাসীদ্বিলাসাদ্ বিকারং জগদ্ যদ্
বিকারাশ্রয়ং নাদ্বিতীয়ত্বতঃ স্যাৎ।
মনোবুদ্ধিচিত্তাহমাকারবৃত্তি-
প্রবৃত্তি র্যতঃ স্যাৎ তদেবাহমস্মি ॥৮

যদন্তর্বহির্ব্যাপকং নিত্যশুদ্ধং
যদেকং সদা সচ্চিদানন্দকন্দম্।

অজ্ঞানের সত্তা স্বতঃ প্রকাশিত হয় না, যাহা আদি, অন্ত, মধ্য, অন্তরাল (মধ্যবর্ত্তী) অবস্থার অন্তরাল প্রকাশস্বরূপ, আমি সেই শিব ॥ ৬

যেহেতু আমি বুদ্ধি নহি, আমার কার্য্যসিদ্ধি নাই; কারণ, আমি অঙ্গ নহি এবং আমার চিত্তের হানি হয় না, আমি হৃদয়াকাশে বিদ্যমান, আমার শরীর ত্রয় এবং দুঃখ নাই, সেই হেতু আমি সর্ব্বদা সচ্চিদানন্দরূপ শিব ॥ ৭

যখন অবিদ্যার বিলাস অর্থাৎ কার্য্যরূপে পরিণামবশতঃ বিকারভূত জগৎ ছিল, কিন্তু অদ্বিতীয়ত্বহেতু বিকারের আশ্রয় কোন বস্তু ছিল না। যাহা হইতে মনঃ, বুদ্ধি, চিত্ত ও অহঙ্কার প্রবৃত্ত হইয়াছে, আমি সেই ব্রহ্মস্বরূপ ॥ ৮

যিনি অন্তরে ও বাহিরে ব্যাপকভাবে বিরাজমান, যিনি নিত্যশুদ্ধ, যিনি এক এবং সর্ব্বদা সচ্চিদানন্দস্বরূপ, যাহা হইতে স্থূল ও সূক্ষ্ম

---

( ৭ ৮ ) শ্লোক দুইটী পুণা সংস্করণে নাই।

যতঃ স্থূলসূক্ষ্মপ্রপঞ্চস্য ভানং
যতস্তৎপ্রসূতিস্তদেবাহমস্মি ॥৯

যদর্কেন্দুবিদ্যুৎপ্রভাজালমালা
বিলাসাস্পদং যৎ স্বভেদাদিশূন্যম্।
সমস্তং জগদ্ যস্য পাদাত্মকং স্যাদ্
যতঃ শক্তিভানং তদেবাহমস্মি ॥১০

যতঃ কালমৃত্যুর্বিভেতি প্রকামং
যতশ্চিত্তবুদ্ধীন্দ্রিয়াণাং বিলাসঃ।
হরিব্রহ্মরুদ্রেন্দ্রচন্দ্রাদিনাম-
প্রকাশো যতঃ স্যাৎ তদেবাহমস্মি ॥১১

যদাকাশবৎ সর্বগং শান্তরূপং
পরং জ্যোতিরাকারশূন্যং বরেণ্যম্।

জগতের প্রকাশ হয় এবং যিনি তাহার উৎপত্তিকারণ, আমি সেই ব্রহ্মস্বরূপ ॥ ৯

যিনি সূর্য্য, চন্দ্র, বিদ্যুৎপ্রভাসমূহের বিলাসের আশ্রয়, যিনি স্বগতাদি-ভেদশূন্য, সমস্ত জগৎ যাঁহার একচতুর্থাংশস্বরূপ, যাঁহা হইতে সমস্ত শক্তির প্রকাশ হয়, আমি সেই ব্রহ্মস্বরূপ ॥ ১০

যাঁহা হইতে কালরূপ মৃত্যু অতীব ভীত হয়, যাঁহা হইতে চিত্ত, বুদ্ধি ও ইন্দ্রিয়সমূহের বিকাশ হয়, যাঁহা হইতে হরি, ব্রহ্মা, রুদ্র, ইন্দ্র, চন্দ্র প্রভৃতি নামের প্রকাশ হয়, আমি সেই ব্রহ্মস্বরূপ ॥ ১১

যিনি আকাশের ন্যায় সর্ব্বব্যাপী, শান্তরূপ, পরজ্যোতিঃস্বরূপ,

(১০) শ্লোক পুণা সংস্করণে নাই।

যদাদ্যন্তশূন্যং পরং শঙ্করাখ্যং
যদন্তর্বিভাব্যং তদেবাহমস্মি ॥১২

ইতি শ্রীমদ্ভগবৎপূজ্যপাদগোবিন্দপাদাচার্য্যশিষ্য-পরমহংসপরিব্রাজকাচার্য্য-
শ্রীশঙ্করভগবৎপূজ্যপাদ--বিরচিত-নির্বাণমঞ্জরী।

নিরাকার, পূজ্য, যিনি আদি ও অন্তরহিত, শ্রেষ্ঠ শঙ্কররূপ, যিনি অন্তরে ও বাহিরে চিন্তনীয়, আমি সেই ব্রহ্মস্বরূপ ॥ ১২

নির্বাণমঞ্জরীর বঙ্গানুবাদ সম্পূর্ণ।

---

# নির্গুণমানসপূজা। ( ১৬ )

—০*০—

শিষ্য উবাচ --

অখণ্ডে সচ্চিদানন্দে নির্বিকল্পৈকরূপিণি।
স্থিতেঽদ্বিতীয়ভাবেঽপি কথং পূজা বিধীয়তে॥ ১
পূর্ণস্যাবাহনং কুত্র সর্বাধারস্য চাসনম্।
স্বচ্ছস্য পাদ্যমর্ঘ্যং চ শুদ্ধস্যাচমনং কুতঃ ॥ ২

শিষ্য কহিলেন, হে গুরো! অখণ্ড, সচ্চিদানন্দস্বরূপ, নির্বিকল্পরূপ অদ্বৈতভাবে অবস্থান করিলে কিরূপে পূজার বিধান করা যাইবে? ॥ ১

পরিপূর্ণ বস্তুর আবাহন কিরূপে সম্ভবে? যিনি সকলের আধার,

নির্মলস্য কুতঃ স্নানং বাসো বিশ্বোদরস্য চ।
অগোত্রস্য ত্ববর্ণস্য কুতস্তস্যোপবীতকম্॥ ৩
নির্লেপস্য কুতো গন্ধঃ পুষ্পং নির্বাসনস্য চ।
নির্বিশেষস্য কা ভূষা কোঽলঙ্কারো নিরাকৃতেঃ॥ ৪
নিরঞ্জনস্য কিং ধূপৈ র্দীপৈ র্বা সর্বসাক্ষিণঃ।
নিজানন্দৈকতৃপ্তস্য নৈবেদ্যং কিং ভবেদিহ॥ ৫
বিশ্বানন্দয়িতুস্তস্য কি তাম্বূলং প্রকল্প্যতে।
স্বয়ংপ্রকাশচিদ্রূপো যোঽসাবর্কাদিভাসকঃ॥ ৬

তাঁহার আবার আসন কোথায়? স্বচ্ছ পদার্থের অর্ঘ্য ও শুদ্ধ বস্তুর আচমন কিরূপে সম্ভবে?॥ ২

নির্মল বস্তুর স্নানের কি প্রয়োজন? বিশ্ব যাঁহার উদর, তাঁহার বস্ত্র কোথায় পাওয়া যাইবে? যাঁহার গোত্র নাই এবং যিনি ব্রাহ্মণাদি-বর্ণহীন, তাঁহার উপবীত কোথায়?॥ ৩

নির্লেপ পদার্থের গন্ধ কোথায়? বাসনা (সংস্কার) বিহীন বস্তুর পুষ্পের কি প্রয়োজন? নির্বিশেষ বস্তুর ভূষণের প্রয়োজন কি? আকৃতিবিহীন বস্তুর অলঙ্কারে কি হইবে?॥ ৪

মালিন্যরহিত বস্তুর ধূপের কি প্রয়োজন? যিনি সকলের সাক্ষী অর্থাৎ দ্রষ্টা, তাঁহার দীপের আবশ্যকতা কি? যিনি স্বরূপানন্দের দ্বারা পরিতৃপ্ত, তাঁহার আবার নৈবেদ্যের কি প্রয়োজন?॥ ৫

যিনি বিশ্বের আনন্দ সম্পাদন করেন, তাঁহার নিমিত্ত তাম্বূল (পান)

---

এই কবিতাগুলির মধ্যে শিষ্যবাক্যগুলি পুণাসংস্করণে পরাপূজা এবং কলিকাতা-সংস্করণে আত্মপূজা বা পরাপূজা বলিয়া প্রসিদ্ধ। পাঠান্তর ও শ্লোকসংখ্যার অনৈক্যও আছে। আত্মপূজা দ্রষ্টব্য। ৭ম ও ৮ম শ্লোকব্যতীত অনৈক্য নাই। পুণাসংস্করণে ৩য় শ্লোক হইতে সুতরাং নির্গুণমানসপূজা আরম্ভ।

গীয়তে শ্রুতিভিস্তস্য নীরাজনবিধিঃ কুতঃ।
প্রদক্ষিণমনন্তস্য প্রণামোঽদ্বয়বস্তুনঃ ॥ ৭
বেদবাচামবেদস্য কিং বা স্তোত্রং বিধীয়তে।
অন্তর্বহিঃসংস্থিতস্যোদ্বাসনবিধিঃ কুতঃ ॥ ৮

শ্রীগুরুরুবাচ—

আরাধয়ামি মণিসন্নিভমাত্মলিঙ্গং
মায়াপুরীহৃদয়পঙ্কজসন্নিবিষ্টম্। *
শ্রদ্ধানদীবিমলচিত্তজলাভিষেকৈঃ
নিত্যং সমাধিকুসুমৈরপুনর্ভবায় ॥ ৯
অয়মেকোঽবশিষ্টোঽস্মীত্যেবমাবাহয়েচ্ছিবম্।

কল্পনা করিয়া কি হইবে? যিনি স্বয়ংপ্রকাশ চৈতন্যস্বরূপ, যিনি সূর্য্যাদিরও প্রকাশক বলিয়া শ্রুতিসমূহে উক্ত হইয়াছেন, তাঁহার নিমিত্ত নীরাজন ( আরাত্রিক ) বিধির প্রয়োজন কি? অসীম বস্তুর প্রদক্ষিণ ও অদ্বিতীয় বস্তুর প্রণাম কিরূপে হইবে? ॥ ৬—৭

যাঁহাকে বেদবাক্যের দ্বারা জানা যায় না, তাঁহার জন্য কি স্তব বিহিত হইবে? যিনি ভিতরে ও বাহিরে আছেন, তাঁহার আবার উদ্বাসন ( বিসর্জ্জন ) কিরূপে হইবে? ॥ ৮

শ্রীগুরুদেব প্রত্যুত্তর দিলেন—যিনি মণিসদৃশ স্বচ্ছ, যিনি মায়াপুরী-রূপ হৃদয়পদ্মে অবস্থিত, সেই আত্মলিঙ্গকে আমি পুনর্জন্মনিবারণের নিমিত্ত শ্রদ্ধারূপ নদীর নির্ম্মল চিত্তরূপ জলসেচনের দ্বারা এবং সমাধিরূপ পুষ্পের দ্বারা সর্ব্বদা আরাধনা করি ॥ ৯

* পুরী—পুরীং—ইতি পাঠান্তরম্।

আসনং কল্পয়েৎ পশ্চাৎ স্বপ্রতিষ্ঠাত্মচিন্তনম্ ॥ ১০
পুণ্যপাপরজঃসঙ্গো মম নাস্তীতি বেদনম্।
পাদ্যং সমর্পয়েদ্ বিদ্বান্ সর্বকল্মষনাশনম্ ॥ ১১
অনাদিকল্পবিধৃত-মূলাজ্ঞানজলাঞ্জলিম্। *
বিসৃজেদাত্মলিঙ্গস্য তদেবার্ঘ্যসমর্পণম্ ॥ ১২
ব্রহ্মানন্দাব্ধিকল্লোলকণকোট্যংশলেশকম্।
পিবন্তীন্দ্রাদয় ইতি ধ্যানমাচমনং মতম্ ॥ ১৩
ব্রহ্মানন্দজলেনৈব লোকাঃ সর্বে পরিপ্লুতাঃ।
অচ্ছেদ্যোঽয়মিতি ধ্যানমভিষেচনমাত্মনঃ ॥ ১৪

একমাত্র আমি অবশিষ্ট আছি—এইরূপে শিবের আবাহন করিবে, অনন্তর আসন কল্পনা করিবে, এবং স্বরূপপ্রতিষ্ঠ আত্মার ধ্যান করিবে ॥ ১০

আমার পুণ্য ও পাপরূপ রজঃ অর্থাৎ মালিন্যের সঙ্গ নাই—এইরূপ জ্ঞানকে বিদ্বান্ সকল পাপনাশক পাদ্য বিবেচনা করিয়া তাহার সমর্পণ করিবেন ॥ ১১

অনাদি কল্প হইতে যে মূলাজ্ঞান সঞ্চিত রহিয়াছে, তাহার জলাঞ্জলি অর্থাৎ সমর্পণ হইতেছে আত্মরূপ লিঙ্গের উদ্দেশ্যে অর্ঘ্যসমর্পণ ॥ ১২

ইন্দ্রাদি দেবগণও ব্রহ্মানন্দরূপ কল্লোলের (তরঙ্গের) যে কণা তাহার কোটিভাগেরও অংশ পান করিয়া থাকেন—এইরূপ ধ্যানকে আচমন বলা যায় ॥ ১৩

সকল লোক ব্রহ্মানন্দরূপ জলের দ্বারা পরিপ্লুত আছে, 'আত্মা অচ্ছেদ্য'—ইত্যাদিরূপ ধ্যান আত্মার অভিষেচন ॥ ১৪

* বিধৃত=সংবৃদ্ধ —ইতি পাঠান্তরম্।

নিরাবরণচৈতন্যং প্রকাশোঽস্মীতি চিন্তনম্।
আত্মলিঙ্গস্য সদ্‌বস্ত্রমিত্যেবং চিন্তয়েন্মুনিঃ ॥ ১৫
ত্রিগুণাত্মাশেষলোকমালিকাসূত্রমস্ম্যহম্।
ইতি নিশ্চয়মেবাত্র হ্যুপবীতং পরং মতম্ ॥ ১৬
অনেকবাসনামিশ্র-প্রপঞ্চোঽয়ং ধৃতো ময়া।
নান্যেনেত্যনুসন্ধানমাত্মনশ্চন্দনং ভবেৎ ॥ ১৭
রজঃসত্ত্বতমোবৃত্তি-ত্যাগরূপৈস্তিলাক্ষতৈঃ।
আত্মলিঙ্গং যজেন্নিত্যং জীবন্মুক্তিপ্রসিদ্ধয়ে ॥ ১৮
ঈশ্বরো গুরুরাত্মেতি ভেদত্রয়বিবর্জিতৈঃ।
বিল্বপত্রৈরদ্বিতীয়ৈরাত্মলিঙ্গং যজেচ্ছিবম্ ॥ ১৯

আমি আবরণবিহীন চৈতন্য, প্রকাশস্বরূপ—এইরূপ চিন্তাই আত্মরূপ লিঙ্গের উৎকৃষ্ট বস্ত্র। মুনি অর্থাৎ মননশীল ব্যক্তি এইরূপে ধ্যান করিবেন ॥ ১৫

সত্ত্ব, রজঃ ও তমঃ—এই গুণত্রয়স্বরূপ সমস্ত ভুবনরূপ মালার আমি সূত্র—এইরূপ নিশ্চয়কে উৎকৃষ্ট উপবীত বলা হয় ॥ ১৬

আমি অনেক বাসনা ( সংস্কার ) যুক্ত প্রপঞ্চ ( জগৎ ) ধারণ করিয়াছি, আর কেহ ধারণ করে নাই—এইরূপ অনুসন্ধান আত্মপূজার চন্দন হইবে ॥ ১৭

রজঃ, সত্ত্ব ও তমোগুণের বৃত্তি-ত্যাগরূপ তিল ও অক্ষত ( তণ্ডুল ) দ্বারা জীবন্মুক্তিলাভের নিমিত্ত আত্মলিঙ্গের সর্ব্বদা পূজা করিবে ॥ ১৮

ঈশ্বর, গুরু ও আত্মা—এই তিনটী বস্তুর ভেদ নাই—এইরূপ অদ্বিতীয় বিল্বপত্রের দ্বারা শিবস্বরূপ অথবা মঙ্গলময় আত্মলিঙ্গের পূজা করিবে ॥ ১৯

সমস্তবাসনাত্যাগং ধূপং তস্য বিচিন্তয়েৎ।
জ্যোতির্ময়াত্মবিজ্ঞানং দীপং সন্দর্শয়েদ্ বুধঃ ॥ ২০
নৈবেদ্যমাত্মলিঙ্গস্য ব্রহ্মাণ্ডাখ্যং মহোদনম্।
পিবানন্দরসং স্বাদু মৃত্যুরস্যোপসেচনম্ ॥ ২১
অজ্ঞানোচ্ছিষ্টহস্তস্য * ক্ষালনং জ্ঞানবারিণা।
বিশুদ্ধস্যাত্মলিঙ্গস্য হস্তপ্রক্ষালনং ভবেৎ † ॥ ২২
রাগাদিগুণশূন্যস্য শিবস্য পরমাত্মনঃ।
সরাগবিষয়াভ্যাসত্যাগস্তাম্বূলচর্বণম্ ॥ ২৩
অজ্ঞানধ্বান্তবিধ্বংসপ্রচণ্ডমতিভাস্করম্।
আত্মনো ব্রহ্মতাজ্ঞানং নীরাজনমিহাত্মনঃ ॥ ২৪
বিবিধব্রহ্মসংদৃষ্টি র্মালিকাভিরলঙ্কৃতম্।

প্রাজ্ঞ ব্যক্তি সমস্ত বাসনাত্যাগকে ধূপ বলিয়া ভাবনা করিবেন, জ্যোতির্ম্ময় আত্মজ্ঞানকে দীপরূপে প্রদর্শন করিবেন ॥ ২০

ব্রহ্মাণ্ডরূপ উৎকৃষ্ট অন্নই আত্মলিঙ্গের নৈবেদ্য, মৃত্যু যাঁহার সুস্বাদু ঘৃতাদি উপকরণ অথবা ব্যঞ্জন, সেই আনন্দরস পান কর ॥ ২১

জ্ঞানরূপ জলের দ্বারা অজ্ঞানরূপ উচ্ছিষ্টযুক্ত হস্তপ্রক্ষালন করিতে হইবে, ইহাই হইতেছে আত্মলিঙ্গের হস্তপ্রক্ষালন ॥ ২২

অনুরাগসহকারে যে বিষয়াভ্যাস, তাহার ত্যাগ হইতেছে রাগাদি-গুণরহিত শিবস্বরূপ পরমাত্মার তাম্বূল-চর্ব্বণ ॥ ২৩

অজ্ঞানরূপ অন্ধকারের বিনাশে প্রবল বুদ্ধিরূপ সূর্য্যস্বরূপ যে আত্মার ব্রহ্মত্বজ্ঞান, তাহাই এখানে আত্মার নীরাজন ( আরাত্রিক ) জানিবে ॥ ২৪

---

* হস্তস্য = করস্য। † ভবেৎ = স্মরেৎ।—ইতি পাঠান্তরম্।

পূর্ণানন্দাত্মতাদৃষ্টিং পুষ্পাঞ্জলিমনুস্মরেৎ ॥ ২৫
পরিভ্রমন্তি ব্রহ্মাণ্ডসহস্রাণি ময়ীশ্বরে।
কূটস্থাচলরূপোঽহমিতি ধ্যানং প্রদক্ষিণম্ ॥ ২৬
বিশ্ববন্দ্যোঽহমেবাস্মি নাস্তি বন্দ্যো মদন্যতঃ।
ইত্যালোচনমেবাত্র স্বাত্মলিঙ্গস্য বন্দনম্ ॥ ২৭
আত্মনঃ সৎক্রিয়া প্রোক্তা কর্ত্তব্যাভাবভাবনা।
নামরূপব্যতীতাত্মচিন্তনং নামকীর্ত্তনম্ ॥ ২৮
শ্রবণং তস্য দেবস্য শ্রোতব্যাভাবচিন্তনম্।
মননং ত্বাত্মলিঙ্গস্য মন্তব্যাভাবচিন্তনম্ ॥ ২৯
ধ্যাতব্যাভাববিজ্ঞানং নিদিধ্যাসনমাত্মনঃ।

বিবিধ বস্তুতে ব্রহ্মদর্শনরূপ মালার দ্বারা অলঙ্কৃত বলিয়া চিন্তা করিবে। পূর্ণানন্দস্বরূপ আত্মদর্শনকে পুষ্পাঞ্জলি বলিয়া চিন্তা করিবে ॥ ২৫

ঈশ্বরস্বরূপ আমাতে সহস্র সহস্র ব্রহ্মাণ্ড পরিভ্রমণ করিতেছে, আমি কূটস্থ স্থিররূপ—এইরূপ ধ্যানের নাম প্রদক্ষিণ ॥ ২৬

আমি বিশ্বের পূজ্য, আমা অপেক্ষা অন্য পূজ্য নাই—এইরূপ চিন্তাই আত্মস্বরূপ লিঙ্গের প্রণাম ॥ ২৭

আত্মার কোনরূপ কর্ত্তব্য নাই—এইরূপ চিন্তাকে আত্মার সৎকার বলিয়া কথিত হয়। নাম ও রূপরহিত আত্মার চিন্তাকে নামকীর্ত্তন কহে ॥ ২৮

আত্মভিন্ন শ্রোতব্য কোন বস্তু নাই—এইরূপ চিন্তাকে আত্ম-দেবতার শ্রবণ কহে। আত্মভিন্ন মন্তব্য নাই—এইরূপ মননকে আত্ম-লিঙ্গের মনন কহে ॥ ২৯

সমস্তভ্রান্তিবিক্ষেপরাহিত্যেনাত্মনিষ্ঠতা॥ ৩০

সমাধিরাত্মনো নাম নান্যচ্ছিত্তস্য বিভ্রমঃ।

তত্রৈব ব্রহ্মণি সদা চিত্তবিশ্রান্তিরিষ্যতে॥ ৩১

এবং বেদান্তকল্পোক্তস্বাত্মলিঙ্গপ্রপূজনম্।

কুর্বন্নামরণং বাপি ক্ষণং বা সুসমাহিতঃ॥ ৩২

সর্বদুর্বাসনাজালং পদপাংসুমিব ত্যজেৎ।

বিধূয়াজ্ঞানদুঃখৌঘং মোক্ষানন্দং সমশ্নুতে॥ ৩৩

ইতি শ্রীমদ্ভগবৎ পূজ্যপাদগোবিন্দপাদাচার্য্যশিষ্য-পরমহংসপরিব্রাজকাচার্য্য শ্রীশঙ্করভগবৎপূজ্যপাদ-বিরচিত-নির্গুণমানসপূজা।

আত্মভিন্ন ধ্যানযোগ্য অন্য কোন বস্তু নাই—এইরূপ চিন্তাকে আত্মার নিদিধ্যাসন ( ধ্যান ) কহে॥ ৩০

ভ্রান্তিজনিত চিত্তের সমস্ত বিক্ষেপশূন্যতাবশতঃ যে আত্মনিষ্ঠতা, তাহাকে আত্মার সমাধি বলে, এতদ্ভিন্ন অন্যরূপ চিত্তবিভ্রম নাই। ব্রহ্মেতে চিত্তের বিশ্রান্তি পণ্ডিতগণের অভিলষিত॥ ৩১

এইরূপে বেদান্তশাস্ত্রকথিত আত্মলিঙ্গের পূজা মরণকালপর্য্যন্ত অথবা ক্ষণকাল করিয়া উত্তমরূপে সমাহিতচিত্তে পদধূলির ন্যায় সমস্ত দুর্বাসনা ত্যাগ করিবে, অনন্তর অজ্ঞানসমুত্থিত দুঃখরাশি ত্যাগ করিয়া মোক্ষানন্দ লাভ করিবে॥ ৩২—৩৩

নির্গুণমানসপূজার বঙ্গানুবাদ সম্পূর্ণ।

---

# প্রশ্নোত্তররত্নমালিকা। (১৭)

কঃ খলু নালংক্রিয়তে দৃষ্টাদৃষ্টার্থসাধনপটীয়ান্।
অমুয়া * কণ্ঠস্থিতয়া প্রশ্নোত্তররত্নমালিকয়া ॥ ১
ভগবন্! কিমুপাদেয়ং গুরুবচনং, হেয়মপি চ কিমকার্য্যম্।
কো গুরুরধিগততত্ত্বঃ শিষ্যহিতায়োদ্যতঃ সততম্ ॥ ২
ত্বরিতং কিং কর্ত্তব্যং সুধিয়া † সংসারসন্ততিচ্ছেদঃ।
কিং মোক্ষতরোর্বীজং সম্যক্ জ্ঞানং ক্রিয়াসিদ্ধম্ ‡ ॥ ৩

এই প্রশ্নোত্তররূপ রত্নমালা কণ্ঠে ধারণ করিলে দৃষ্ট ও অদৃষ্ট অর্থ-সাধনে সমর্থ কোন্ ব্যক্তি অলঙ্কৃত না হন? যদি প্রশ্নোত্তররূপ রত্নমালা কণ্ঠে ধারণ করা যায়, তাহা হইলে লোকের নিকটে সমাদরলাভরূপ দৃষ্ট প্রয়োজন সাধিত হয়। আর প্রশ্নোত্তররত্নমালিকানামক গ্রন্থ কণ্ঠস্থ করিলে অদৃষ্ট অর্থাৎ অলৌকিক তত্ত্বজ্ঞান উদিত হয়; যদ্যপি তত্ত্বজ্ঞান দৃষ্টফল, তথাপি লোকসিদ্ধ নহে বলিয়া অদৃষ্টফল বলা হইয়াছে ॥ ১

শিষ্য গুরুকে জিজ্ঞাসা করিলেন—"ভগবন্! উপাদেয় কি? অর্থাৎ কোন্ বস্তু গ্রহণযোগ্য?" গুরু বলিলেন—"গুরুর বাক্য। শিষ্য—হেয় অর্থাৎ ত্যাজ্য কি? গুরু—অসৎকার্য্য। শিষ্য—গুরু কে? গুরু—যিনি ব্রহ্মতত্ত্ব লাভ করিয়াছেন এবং যিনি সর্ব্বদা শিষ্যের হিতে নিরত ॥২

শিষ্য—সুধী ব্যক্তির অথবা বিদ্বদ্ব্যক্তির কোন্ কার্য্য শীঘ্র করণীয়? গুরু—অবিচ্ছিন্ন সংসারের বিনাশ। শিষ্য—মুক্তিবৃক্ষের কারণ কি?

* অময়া—ইতি ক্বচিৎ পাঠঃ। † বিদুষাং—ইতি ক্বচিৎ পাঠঃ। ‡ সিদ্ধম্= সহিতম্—ইতি বা পাঠঃ। ২২ সংখ্যক মণিরত্নমালা গ্রন্থখানি অনেকটা এইরূপ।

কঃ পথ্যতরো ধর্মঃ, কঃ শুচিরিহ যস্য মানসং শুদ্ধম্।
কঃ পণ্ডিতো বিবেকী, কিং বিষমবধীরণা গুরুষু ॥ ৪
কিং সংসারে সারং বহুশোঽপি * বিচিন্ত্যমানমিদমেব।
কিং মনুজেষ্বিষ্টতমং † স্বপরহিতায়োদ্যতং জন্ম ॥ ৫
মদিরেব মোহজনকঃ কঃ স্নেহঃ, কে চ দস্যবো বিষয়াঃ।
কা ভববল্লী তৃষ্ণা, কো বৈরী যস্ত্বনুদ্যোগঃ ॥ ৬
কস্মাদ্ ভয়মিহ মরণাদ্, অন্ধাদিহ ‡ কো বিশিষ্যতে রাগী §।
কঃ শূরো যো ললনা-লোচনবাণৈর্ন চ ব্যথিতঃ ¶ ॥ ৭

গুরু—সম্যক্ জ্ঞান অর্থাৎ তত্ত্বজ্ঞান, যে জ্ঞান বর্ণাশ্রমোচিত কর্ম্মানুষ্ঠান করিতে করিতে নিষ্পন্ন হয় ॥ ৩

শিষ্য—অতিশয় হিতকর বস্তু কি? গুরু—ধর্ম্ম। শিষ্য—এই সংসারে শুচি কে? গুরু—যাঁহার চিত্ত শুদ্ধ। শিষ্য—পণ্ডিত কে? গুরু—বিবেকী অর্থাৎ যিনি আত্মা ও অনাত্মার বিবেক করিয়াছেন। শিষ্য—বিষ কি? গুরু—গুরুর প্রতি অবজ্ঞা ॥ ৪

শিষ্য—সংসারে সার কি? গুরু—যাহা অনেকবার চিন্তার দ্বারা নির্ণীত হইয়াছে। শিষ্য—মনুষ্যের নিরতিশয় অভিলষিত বস্তু কি? গুরু—যিনি নিজ ও পরের হিতে রত তাদৃশ ব্যক্তির জন্ম লাভ ॥ ৫

শিষ্য—মদিরার ন্যায় মোহজনক বস্তু কি? গুরু—স্নেহ। শিষ্য—দস্যু কাহারা? গুরু—বিষয়সমূহ। শিষ্য—সংসারলতা অর্থাৎ সংসারবন্ধনের রজ্জু কি? গুরু—বিষয়তৃষ্ণা। শিষ্য—শত্রু কে? গুরু—যাহার কোনরূপ উদ্যোগ নাই অর্থাৎ যাহার কোন চেষ্টা নাই ॥ ৬

* বহুশঃ—ইতি বা পাঠঃ। † মনুজেষু দৃষ্টতত্ত্বং—ইত্যপি পাঠঃ। ‡ দিহ—দপি—ইতি বা পাঠঃ। § রোগী—ইতি ক্বচিৎ পাঠঃ। ¶ বাধিতঃ—ইতি পাঠান্তরম্।

পাতুং কর্ণাঞ্জলিভিঃ কিমমৃতমিহ * যুজ্যতে সদুপদেশঃ।
কিং গুরুতায়া মূলং যদেতদপ্রার্থনং নাম ॥ ৮
কিং গহনং স্ত্রীচরিতং, কশ্চতুরো যো ন খণ্ডিতস্তেন।
কিং দুঃখমসন্তোষঃ, কিং লাঘবমধমতো যাচ্ঞা † ॥ ৯
কিং জীবিতমনবদ্যং, কিং জাড্যং পাঠতোঽপ্যনভ্যাসঃ ‡।
কো জাগর্ত্তি বিবেকী, কা নিদ্রা মূঢ়তা জন্তোঃ ॥ ১০

শিষ্য—এই সংসারে জীব কোন্ বস্তু হইতে ভীত হয়? গুরু—মরণ হইতে। শিষ্য—অন্ধ হইতে বিশিষ্ট অর্থাৎ অত্যন্ত অন্ধ কে? গুরু—সংসারে যাহার অনুরাগ অথবা যে রোগী। শিষ্য—শূর কে? গুরু—যিনি রমণীগণের নয়নবাণের দ্বারা ব্যথিত বা বিদ্ধ হন না ॥ ৭

শিষ্য—এই সংসারে কোন্ অমৃত কর্ণরূপ অঞ্জলির দ্বারা পান করা যুক্তিসঙ্গত? গুরু—সদুপদেশ। শিষ্য—গৌরবের কারণ কি? গুরু—কাহারও নিকট প্রার্থনা না করা ॥ ৮

শিষ্য—গহন অর্থাৎ দুর্বোধ বস্তু কি? গুরু—স্ত্রীচরিত্র। শিষ্য—চতুর কে? গুরু—যিনি স্ত্রীজিত নহেন অথবা স্ত্রীচরিত্রে মুগ্ধ নহেন। শিষ্য—দুঃখ বা দারিদ্র্য কাহাকে বলে? গুরু—অসন্তোষ। শিষ্য—লঘুতা কাহাকে বলে? গুরু—অধমের নিকট প্রার্থনা ॥ ৯

শিষ্য—প্রাণিগণের জীবন অর্থাৎ বেঁচে থাকা কাহাকে বলে? গুরু—দোষশূন্যতা। শিষ্য—জড়তা কাহাকে বলে? গুরু—শরীরের সামর্থ্য থাকিলেও বিষয় প্রকাশ না হওয়া অথবা অধ্যয়ন করিলেও অভ্যাস না হওয়া। শিষ্য—কে জাগরিত থাকেন? গুরু—বিবেকী। শিষ্য—নিদ্রা কাহাকে বলে? গুরু—মূঢ়তা ॥ ১০

---

* ইহ = মিথ—ইত্যপি পাঠঃ। † দারিদ্র্যমসংতোষঃ—ইতি বা পাঠঃ; মধমতো যাচ্ঞা = মত্তধনপরা বাঞ্ছা—ইতি কচিৎ পাঠঃ। ‡ পাটবেঽপ্যনবভ্যাসঃ—ইতি পাঠান্তরম্।

নলিনীদলগতজলবৎ তরলং কিং যৌবনং ধনং চায়ুঃ।
কথয় পুনঃ কে শশিনঃ কিরণসমা * সজ্জনাঃ এব ॥ ১১
কো নরকঃ পরবশতা, কিং সৌখ্যং সর্ব্বসঙ্গবিরতির্যা।
কিং সত্যং † ভূতহিতং, প্রিয়ং চ কিং প্রাণিনামসবঃ ‡ ॥ ১২
কোঽনর্থফলো মানঃ, কা সুখদা সাধুজনমৈত্রী §।
সর্বব্যসনবিনাশে কো দক্ষঃ সর্বথা ত্যাগী ¶ ॥ ১৩
কিং মরণং মূর্খত্বং, কিং চানর্ঘং যদবসরে দত্তম্ **।
আমরণাৎ কিং শল্যং, প্রচ্ছন্নং যৎ কৃতং পাপম্ ॥ ১৪
কুত্র বিধেয়ো যত্নো বিদ্যাভ্যাসে সদৌষধে দানে।

শিষ্য—পদ্মপত্রস্থ জলের ন্যায় চঞ্চল কি? গুরু—যৌবন, ধন ও আয়ুঃ। শিষ্য—চন্দ্রকিরণের তুল্য নির্ম্মলচরিত্র কাহারা? গুরু—সজ্জনগণ ॥ ১১

শিষ্য—নরক কাহাকে বলে? গুরু—পরাধীনতা। শিষ্য—সুখ কি? গুরু—সমস্তসঙ্গ-নিবৃত্তি। শিষ্য—সত্য বা সাধ্য কি? গুরু—প্রাণিগণের কল্যাণসাধন। শিষ্য—প্রাণিগণের প্রিয় কি? গুরু—প্রাণ ॥ ১২

শিষ্য—যাহার ফল অনর্থ এমন বস্তু কি? গুরু—মান। শিষ্য—সুখপ্রদ বস্তু কি? গুরু—সাধু ব্যক্তির সহিত মিত্রতা। শিষ্য—কোন্ ব্যক্তি সর্ব্বপ্রকার ব্যসন দূরীভূত করিতে সমর্থ? গুরু—যিনি ত্যাগী ॥ ১৩

শিষ্য—মরণ কাহাকে বলে? গুরু—মূর্খতা। শিষ্য—অনর্ঘ অর্থাৎ অমূল্য বস্তু কে? গুরু—যথাসময়ে দান। শিষ্য—মরণকাল পর্য্যন্ত শল্য অর্থাৎ শল্যের ন্যায় ব্যথাপ্রদ কি? গুরু—গোপনীয় পাপ ॥ ১৪

* কে শশধরকরনিকরানুকারিণঃ—ইতি কচিৎ পাঠঃ। † সাধ্যং ইতি. সংখ্যং—ইতি পাঠান্তরে। ‡ কিমু প্রিয়ং প্রাণিনামশবঃ—ইতি বা পাঠঃ। § কিমনর্থফলং মানঃ সুসজ্জতিঃ কা সুখাবহা মৈত্রী—ইতি বা পাঠঃ। ¶ ত্যাগী=পরিত্যাগী—ইতি বা পাঠঃ। ** কিমনর্ঘ্যং দত্তমবসরে যচ্চ—ইতি পাঠান্তরম্।

অবধীরণা ক কার্য্যা, খল-পরযোষিৎ-পরধনেষু ॥ ১৫
কাঽহর্নিশমনুচিন্ত্যা সংসারাসারতা ন তু প্রমদা ।
কা প্রেয়সী বিধেয়া করুণা দীনেষু সজ্জনে মৈত্রী ॥ ১৬
কণ্ঠগতৈরপ্যসুভিঃ কস্য হ্যাত্মা ন শক্যতে জেতুম্ * ।
মূর্খস্য শঙ্কিতস্য চ বিষাদিনো বা † কৃতঘ্নস্য ॥ ১৭
কঃ সাধুঃ সদ্বৃত্তঃ, কমধমমাচক্ষতে ত্বসদ্বৃত্তম্ ‡ ।
কেন জিতং জগদেতৎ সত্যতিতিক্ষাবতা পুংসা ॥ ১৮
কস্মৈ নমাংসি দেবাঃ কুর্বন্তি দয়াপ্রধানায় § ।
কস্মাদ্ উদ্বেগঃ স্যাৎ ¶ সংসারারণ্যতঃ সুধিয়ঃ ॥ ১৯

শিষ্য—কোন্ বিষয়ে যত্ন করা উচিত ? গুরু—সর্ব্বদা বিদ্যার্জ্জনে ঔষধসেবনে ও দানে। শিষ্য—কোন্ বস্তুতে অবজ্ঞা প্রদর্শন করা কর্ত্তব্য ? গুরু—খল, পরস্ত্রী ও পরধনে ॥ ১৫

শিষ্য—দিবারাত্রি কোন্ বিষয়ের চিন্তা করা উচিত ? গুরু—সংসারের অসারতা, কিন্তু স্ত্রীবিষয়ে চিন্তা করা উচিত নহে। শিষ্য—প্রিয়তর বস্তু বলিয়া কি চিন্তনীয় ? গুরু—দীনে দয়া ও সজ্জনের সহিত মিত্রতা ॥ ১৬

শিষ্য—প্রাণ কণ্ঠাগত হইলেও কাহার চিত্ত জয় করিতে পারা যায় না। গুরু—মূর্খের, শঙ্কিত ব্যক্তির, বিষাদগ্রস্ত ও কৃতঘ্ন ব্যক্তির ॥১৭

শিষ্য—সাধু কে ? গুরু—যিনি সচ্চরিত্র। শিষ্য—কাহাকে অধম বলা যায় ? গুরু—যে অসচ্চরিত্র। শিষ্য—কে এই জগৎকে জয় করিয়াছেন ? গুরু—সত্যনিষ্ঠ ও শীতোষ্ণাদি দ্বন্দ্বসহিষ্ণু ব্যক্তি ॥১৮

শিষ্য—দেবগণ কাহাকে নমস্কার করিয়া থাকেন ? গুরু—

* কস্যাত্মা ন বশমুপযাতি—ইতি বা পাঠঃ। † বিষাদবতো গর্ব্ববতোঽপি চ—ইত্যপি পাঠঃ। ‡ সাধুঃ=পূজ্যঃ; ত্বসদ্বৃত্তম্=চলিতবৃত্তম্—ইতি পাঠান্তরম্। § কস্মৈ নমস্ক্রিয়া স্যাদ্দেবানামপি দয়াপ্রধানস্য—ইতি বা পাঠঃ। ¶ কস্মাদুদ্বেজিতব্যং ইত্যপি পাঠঃ।

কস্য বশে প্রাণিগণঃ, সত্যপ্রিয়ভাষিণো বিনীতস্য।
ক স্থাতব্যং ন্যায্যে পথি দৃষ্টাদৃষ্টলাভাঢ্যে * ॥ ২০
কোঽন্ধো যোঽকার্য্যরতঃ, কো বধিরো যো হিতানি ন শৃণোতি†।
কো মূকো যঃ কালে প্রিয়াণি বক্তুং ন জানাতি ॥ ২১
কিং দানমনাকাঙ্ক্ষং, কিং মিত্রং যো নিবারয়তি পাপাৎ।
কোঽলঙ্কারঃ শীলং, কিং বাচাং মণ্ডনং সত্যম্ ॥ ২২
বিদ্যুদ্বিলসিতচপলং কিং দুর্জনসঙ্গতি র্যুবতয়শ্চ।
কুলশীলনিষ্প্রকম্পাঃ কে কলিকালেঽপি সজ্জনা এব ‡ ॥ ২৩

দয়াপ্রধান ব্যক্তিকে। শিষ্য—সংসারারণ্য হইতে কাহাদের উদ্বেগ উপস্থিত হয়? গুরু—সুধী ব্যক্তির ॥ ১৯

শিষ্য—প্রাণিগণ কাহার বশীভূত? গুরু—সত্য ও প্রিয়ভাষী বিনীত ব্যক্তির। শিষ্য—কোথায় স্থাতব্য? গুরু—দৃষ্টাদৃষ্ট লাভযুক্ত ন্যায্য পথে ॥২০

শিষ্য—অন্ধ কে? গুরু—যিনি অসৎকার্য্যে নিরত। শিষ্য—বধির কে? গুরু—যে হিতোপদেশ শ্রবণ না করে। শিষ্য—মূক (বোবা) কে? গুরু—যে যথাকালে প্রিয়বাক্য বলিতে জানে না ॥২১

শিষ্য—দান কি? গুরু—যাহাতে আকাঙ্ক্ষা নাই। শিষ্য—মিত্র কে? গুরু—যিনি পাপ হইতে নিবারণ করেন। শিষ্য—অলঙ্কার কি? গুরু—চরিত্র। শিষ্য—বাক্যের ভূষণ কি? গুরু—সত্য ॥ ২২

শিষ্য—বিদ্যুৎপ্রভার ন্যায় চঞ্চল বস্তু কি? গুরু—দুর্জ্জনসঙ্গ ও যুবতীগণ। শিষ্য—কুল ও চরিত্রের দ্বারা অটল অর্থাৎ কুলশীলবান্ কাহারা? গুরু—যাঁহারা কলিকালেও সজ্জন ॥ ২৩

---

* দৃষ্টার্থলাভায়—ইতি বা পাঠঃ। † ন শৃণোতি হিতানি—ইত্যপি পাঠঃ।
‡ সৎ পুরুষাঃ—ইতি কচিৎ পাঠঃ।

চিন্তামণিরিব দুর্লভমিহ কিং কথয়ামি তচ্চতুর্ভদ্রম্।
কিং তদ্ বদন্তি * ভূয়ো বিধূততমসো বিশেষেণ ॥ ২৪
দানং প্রিয়বাক্যসহিতং জ্ঞানমগর্বং ক্ষমান্বিতং শৌর্য্যম্ †।
বিত্তং ত্যাগসমেতং দুর্লভমেতচ্চতুর্ভদ্রম্ ॥ ২৫
কিং শোচ্যং কার্পণ্যং সতি বিভবে কিং প্রশস্তমৌদার্য্যম্ ‡।
কঃ পূজ্যো বিদ্বদ্ভিঃ স্বভাবতঃ সর্বদা বিনীতো যঃ § ॥ ২৬
কঃ কুলকমলদিনেশঃ সতি গুণবিভবেঽপি যো নম্রঃ।
কস্য বশে জগদেতৎ প্রিয়হিতবচনস্য ধর্মনিরতস্য ॥ ২৭
বিদ্বন্মনোহরা কা সৎকবিতা বোধবনিতা চ।

শিষ্য—এই সংসারে চিন্তামণির ন্যায় দুর্ল্লভ কি? গুরু—বলিতেছি, তাহা 'চতুর্ভদ্র' অর্থাৎ চারিটী কল্যাণপ্রদ বস্তু। শিষ্য—অজ্ঞানশূন্য ব্যক্তিরা তাহাকে আবার বিশেষভাবে কি বলেন? ॥ ২৪

গুরু—প্রিয়বাক্যসহিত দান, গর্ব্ববিহীন জ্ঞান, ক্ষমাযুক্ত শৌর্য্য, ত্যাগ সহিত ধন—এই চতুর্ভদ্র জগতে দুর্ল্লভ ॥ ২৫

শিষ্য—শোচ্য অর্থাৎ দুঃখের বিষয় কি? গুরু—ঐশ্বর্য্য থাকিতে কৃপণতা। শিষ্য—প্রশংসনীয় বস্তু কি? গুরু—উদারতা। শিষ্য—বিদ্বদ্গণেরও পূজ্য কে? গুরু—যিনি স্বভাবতঃ বিনীত ॥ ২৬

শিষ্য—কুলরূপ পদ্মের সূর্য্যস্বরূপ কে অর্থাৎ কে কুলের গৌরব বর্দ্ধিত করে? গুরু—গুণ থাকিতেও যিনি নম্র। শিষ্য—জগৎ কাহার বশীভূত? গুরু—যাঁহার বাক্য প্রিয় ও হিতকর এবং যিনি ধর্ম্মপরায়ণ ॥ ২৭

* তদ বদন্তি = তদেবেতি—ইতি বা পাঠঃ। † ক্ষমান্বিতং শৌর্য্যম্ = শৌর্য্যম্—ইতি পাঠান্তরম্। ‡ প্রশস্ত = প্রশস্ত—ইত্যপি পাঠঃ। § তন্নুতরবিভবস্য প্রভবিষ্ণোর্বা, কিং যৎ সহিষ্ণুত্বম্ ইতি ক্বচিৎ পাঠঃ।

কং ন স্পৃশতি বিপত্তিঃ প্রবৃদ্ধবচনানুবর্ত্তিনং দান্তম্॥ ২৮
কস্মৈ স্পৃহয়তি কমলা ত্বনলসচিত্তায় নীতিবৃত্তায়।
ত্যজতি চ কং সহসা দ্বিজ-গুরুসুরনিন্দাকরং চ সালস্যম্॥ ২৯
কুত্র বিধেয়ো বাসঃ, সজ্জননিকটেঽথবা কাশ্যাম্।
কঃ পরিহার্য্যো দেশঃ পিশুনযুতো লুব্ধভূপশ্চ॥ ৩০
কেনাশোচ্যঃ পুরুষঃ প্রণতকলত্রেণ ধীরবিভবেন।
ইহ ভুবনে কঃ শোচ্যঃ সত্যপি বিভবে ন যো দাতা॥ ৩১
কিং লঘুতায়া মূলং প্রাকৃতপুরুষেষু যা যাচ্ঞা।
রামাদপি কঃ শূরঃ স্মরশরনিহতো ন যশ্চলতি॥ ৩২
কিমহর্নিশমনুচিন্ত্যং ভগবচ্চরণং ন সংসারঃ।

শিষ্য—কোন্ বস্তু বিদ্বদ্গণের চিত্তাকর্ষক? গুরু—উৎকৃষ্ট কবিতা ও বোধরূপ রমণী অর্থাৎ ভাল কবিতা ও জ্ঞান বিদ্বদ্গণের মনঃ হরণ করে। শিষ্য—বিপৎ কাহাকে স্পর্শ করে না? গুরু—যে ব্যক্তি বৃদ্ধবাক্যের অনুসরণ করেন এবং যিনি ইন্দ্রিয় নিগ্রহ করিয়াছেন॥ ২৮

শিষ্য—লক্ষ্মী কাহার প্রতি প্রসন্না হন? গুরু—যাঁহার চিত্তে আলস্য নাই এবং যিনি নীতিপথ অনুসরণ করেন। শিষ্য—লক্ষ্মী কাহাকে হঠাৎ পরিত্যাগ করেন? গুরু—যে ব্যক্তি ব্রাহ্মণ, গুরু ও দেবতার নিন্দা করে এবং যে আলস্যপরায়ণ॥ ২৯

শিষ্য—কোথায় বাস করা কর্ত্তব্য? গুরু—সাধুগণের নিকটে অথবা কাশীতে। শিষ্য—কোন্ দেশ পরিত্যাজ্য। গুরু—পিশুনযুক্ত অর্থাৎ খল বা ক্রূরজনযুক্ত স্থল এবং লোভী রাজা যেখানে আছে, সেই দেশ॥ ৩০

শিষ্য—কাহার দ্বারা লোক শোচ্য অর্থাৎ দুঃখভাগী হয় না। গুরু—

চক্ষুষ্মন্তোঽপ্যন্ধাঃ কে স্যু র্যে নাস্তিকা মনুজাঃ ॥ ৩৩
কঃ পঙ্গুরিহ প্রথিতো ব্রজতি চ * যো বার্ধকে তীর্থম্।
কিং তীর্থমপি চ মুখ্যং চিত্তমলং যন্নিবর্ত্তয়তি ॥ ৩৪
কিং স্মর্ত্তব্যং পুরুষৈঃ হরিনাম সদা ন যাবনী ভাষা।
কো হি ন বাচ্যঃ সুধিয়া পরদোষশ্চানৃতং তদ্বৎ ॥ ৩৫
কিং সম্পাদ্যং মনুজৈঃ বিদ্যা বিত্তং বলং যশঃ পুণ্যম্।
কঃ সর্বগুণবিনাশী লোভঃ, শত্রুশ্চ কঃ কামঃ ॥ ৩৬

প্রণত অর্থাৎ বশীভূত স্ত্রী এবং স্থিতিশীল সম্পদের দ্বারা পুরুষ দুঃখভাগী হয় না। শিষ্য—এই সংসারে কে দুঃখভাগী হয়? গুরু—অর্থ থাকিতে যে দান করে না ॥ ৩১

শিষ্য—লঘুতার কারণ কি? গুরু—সাধারণ লোকের নিকট প্রার্থনা। শিষ্য—রাম অপেক্ষা শূর কে? গুরু—কামবাণের আঘাতে যিনি চঞ্চল হন না ॥ ৩২

শিষ্য—সর্ব্বদা চিন্তনীয় বস্তু কি? গুরু—ভগবানের চরণ, সংসার নহে। শিষ্য—কাহারা চক্ষুঃ থাকিতেও অন্ধ? গুরু—যাহারা নাস্তিক মানব ॥৩৩

শিষ্য—এই সংসারে পঙ্গু বলিয়া প্রসিদ্ধ কে? গুরু—যে বৃদ্ধকালে তীর্থে গমন করে। শিষ্য—কোন্ তীর্থটী প্রধান? গুরু—যাহা চিত্তের মল দূরীভূত করে ॥ ৩৪

শিষ্য—মানবের কোন্‌টী স্মরণীয়? গুরু—হরিনাম স্মরণ করা কর্ত্তব্য, কিন্তু যবনের ভাষা নহে। শিষ্য—সুধী ব্যক্তির কোন্ বিষয় বক্তব্য নহে? গুরু—পরদোষ ও মিথ্যাবাক্য ॥ ৩৫

শিষ্য—মানবের কোন্‌টী সম্পাদনীয়? গুরু—বিদ্যা, ধন, বল, যশঃ

* 'ন' ইতি ক্বচিৎ পাঠঃ।

কা চ সভা পরিহার্য্যা হীনা যা বৃদ্ধসচিবেন।
ইহ কুত্রাবহিতঃ স্যাৎ মনুজঃ কিল রাজসেবায়াম্॥ ৩৭
প্রাণাদপি কো রম্যঃ কুলধর্ম্মঃ সাধুসঙ্গশ্চ।
কা সংরক্ষ্যা কীর্ত্তিঃ পতিব্রতা নৈজবুদ্ধিশ্চ॥ ৩৮
কা কল্পলতা লোকে সচ্ছিষ্যায়ার্পিতা বিদ্যা।
কোঽক্ষয়বটবৃক্ষঃ স্যাৎ বিধিবৎ সৎপাত্রদত্তদানং যৎ॥ ৩৯
কিং শস্ত্রং সর্ব্বেষাং যুক্তি, র্মাতা চ কা ধেনুঃ।
কিং নু বলং যদ্ ধৈর্য্যং কো মৃত্যুর্যদবধানরহিতত্বম্॥ ৪০
কুত্র বিষং দুষ্টজনে, কিমিহাশৌচং ভবেদৃণং নৃণাম্।

ও পুণ্য। শিষ্য—কোন্‌টী সকলগুণনাশক? গুরু—লোভ, শিষ্য—শত্রু কে? গুরু—কাম॥ ৩৬

শিষ্য—কোন্ সভা ত্যাজ্য? গুরু—বৃদ্ধমন্ত্রিবিহীন। শিষ্য—এই সংসারে মানবের কোন্ বিষয়ে সাবধান হওয়া উচিত? গুরু—রাজ-সেবাতে॥ ৩৭

শিষ্য—প্রাণ অপেক্ষা রমণীয় কি? গুরু—কুলধর্ম্ম ও সাধুসঙ্গ। শিষ্য—কোন্ কীর্ত্তি রক্ষা করা উচিত? গুরু—পতিব্রতা স্ত্রী ও নিজের বুদ্ধি॥ ৩৮

শিষ্য—সংসারে কল্পবৃক্ষ কাহাকে বলে? গুরু—সাধুশিষ্যে অর্পিত বিদ্যাকে। শিষ্য—অক্ষয়বটবৃক্ষ কি? গুরু—বিধিপূর্ব্বক সৎপাত্রে দান॥৩৯

শিষ্য—সকলের শস্ত্র কি? গুরু—যুক্তি। গুরু—মাতা কে? শিষ্য—ধেনু। শিষ্য—বল কি? গুরু—ধৈর্য্য। শিষ্য—মৃত্যু কি? গুরু—অসাবধানতা॥ ৪০

শিষ্য—বিষ কোথায় থাকে? গুরু—দুষ্ট মনুষ্যে। শিষ্য—সংসারে

কিমভয়মিহ বৈরাগ্যং, ভয়মপি কিং বিত্তমেব সর্বেষাম্ ॥ ৪১
কা দুর্লভা নরাণাং হরিভক্তিঃ, পাতকং চ কিং হিংসা।
কো হি ভগবৎপ্রিয়ঃ স্যাদ্ যোঽন্যং নোদ্বেজয়েদনুদ্বিগ্নঃ ॥ ৪২
কস্মাৎ সিদ্ধিস্তপসো, বুদ্ধিঃ ক নু ভূসুরে, কুতো বুদ্ধিঃ।
বৃদ্ধোপসেবয়া, কে বৃদ্ধা যে ধর্মতত্ত্বজ্ঞাঃ ॥ ৪৩
সম্ভাবিতস্য মরণাদধিকং কিং দুর্যশো ভবতি।
লোকে সুখী ভবেৎ কো ধনবান্, ধনমপি চ কিং যতশ্চেষ্টম্ ॥ ৪৪
সর্বসুখানাং বীজং কিং পুণ্যং, দুঃখমপি কুতঃ পাপাৎ।
কস্যৈশ্বর্য্যং যঃ কিল শঙ্করমারাধয়েদ্ ভক্ত্যা ॥ ৪৫

মানবের অশৌচ কি? গুরু—ঋণ। শিষ্য—অভয় কোন্টী? গুরু—বৈরাগ্য। শিষ্য—সকলের ভয় কোনটী? গুরু—ধন ॥ ৪১

শিষ্য—মানবের দুর্লভ কি? গুরু—হরিভক্তি। শিষ্য—পাপ কি? গুরু—হিংসা। শিষ্য—কে ভগবানের প্রিয়। গুরু—যিনি নিজে উদ্বেগশূন্য হইয়া অপরের উদ্বেগ জন্মান না ॥ ৪২

শিষ্য—কোথা হইতে সিদ্ধিলাভ কর্ত্তব্য? গুরু—তপস্যা হইতে। শিষ্য—কোথায় বুদ্ধি স্থাপনীয়? গুরু—ব্রাহ্মণে। শিষ্য—বুদ্ধি কোথা হইতে উৎপন্ন হয়? গুরু—বৃদ্ধসেবার দ্বারা। শিষ্য—বৃদ্ধ কে? গুরু—যাঁহারা ধর্ম্মতত্ত্ব জানেন ॥ ৪৩

শিষ্য—সম্মানিত ব্যক্তির মরণ অপেক্ষা অধিক কি? গুরু—নিন্দা। শিষ্য—এই সংসারে সুখী কে? গুরু—ধনবান্। শিষ্য—ধন কাহাকে বলে? গুরু—যাহা হইতে অভিলষিত ফল প্রাপ্ত হওয়া যায় ॥ ৪৪

শিষ্য—সকল সুখের কারণ কি? গুরু—পুণ্য। শিষ্য—কোথা হইতে দুঃখ উৎপন্ন হয়? গুরু—পাপ হইতে। শিষ্য—কাহার নিকট,

কো বর্দ্ধতে বিনীতঃ, কো বা হীয়েত যো দৃপ্তঃ।
কো ন প্রত্যেতব্যো ব্রূতে যশ্চানৃতং শশ্বৎ ॥ ৪৬
কুত্রানৃতেঽপ্যপাপং যচ্চোক্তং ধর্মরক্ষার্থম্।
কো ধর্মোঽভিমতো যঃ শিষ্টানাং নিজকুলীনানাম্ ॥ ৪৭
সাধুবলং কিং দৈবং, কঃ সাধুঃ সর্বদা তুষ্টঃ।
দৈবং কিং যৎ সুকৃতং, কঃ সুকৃতী শ্লাঘ্যতে চ যঃ সদ্ভিঃ ॥ ৪৮
গৃহমেধিনশ্চ মিত্রং কিং ভার্য্যা, কো গৃহী চ যো যজতে।
কো যজ্ঞো যঃ শ্রুত্যা বিহিতঃ শ্রেয়স্করো নৃণাম্ ॥ ৪৯
কস্য ক্রিয়া হি সফলা যঃ পুনরাচারবান্ শিষ্টঃ।

ঐশ্বর্য্য আছে? গুরু—যিনি ভক্তিসহকারে শিবের আরাধনা করেন ॥ ৪৫

শিষ্য—কাহার উন্নতি হয়? গুরু—বিনীত ব্যক্তির। শিষ্য—কে পরাভূত ও ক্ষতিগ্রস্ত হয়? গুরু—যে ব্যক্তি গর্ব্বিত। শিষ্য—কাহাকে বিশ্বাস করা উচিত নহে? গুরু—যে সর্ব্বদা মিথ্যা বলে ॥ ৪৬

শিষ্য—কিরূপ মিথ্যাবাক্যে পাপ নাই? গুরু—যাহা ধর্ম্মরক্ষার্থ কথিত হয়। শিষ্য—কোন্ ধর্ম্ম সকলের অভিমত। গুরু—যাহা শিষ্ট ব্যক্তিগণের নিজ নিজ কুলপরাপরাগত ॥ ৪৭

শিষ্য—সাধুর বল কি? গুরু—দৈব। শিষ্য—সাধু কে? গুরু—যিনি সর্ব্বদা সন্তুষ্ট। শিষ্য—দৈব কি? গুরু—পুণ্য। শিষ্য—পুণ্যবান্ কে? গুরু—সাধুরা যাঁহার প্রশংসা করেন ॥ ৪৮

শিষ্য—গৃহস্থের মিত্র কে? গুরু—স্ত্রী। শিষ্য—গৃহী কে? গুরু—যিনি যাগ করেন। শিষ্য—যজ্ঞ কাহাকে বলে? গুরু—যাহা বেদে বিহিত এবং যাহা মনুষ্যগণের শ্রেয়স্কর ॥ ৪৯

কঃ শিষ্টো যো বেদ-প্রমাণবান্, কো হতঃ ক্রিয়াভ্রষ্টঃ ॥ ৫০
কো ধন্যঃ সন্ন্যাসী, কো মান্যঃ পণ্ডিতঃ সাধুঃ।
কঃ সেব্যো যো দাতা, কো দাতা যোঽর্থিতৃপ্তিমাতনুতে ॥ ৫১
কিং ভাগ্যং দেহবতা-মারোগ্যং, কঃ ফলী কৃষিকৃৎ।
কস্য ন পাপং জপতঃ, কঃ পূর্ণো যঃ প্রজাবান্ স্যাৎ ॥৫২
কিং দুষ্করং নরাণাং যন্মনসো নিগ্রহঃ সততম্।
কো ব্রহ্মচর্য্যবান্ স্যাদ্ যশ্চাস্খলিতোর্দ্ধরেতস্কঃ ॥ ৫৩
কা চ পরদেবতোক্তা চিচ্ছক্তিঃ, কো জগৎভর্ত্তা।
সূর্য্যঃ, সর্বেষাং কো জীবনহেতুঃ স পর্জন্যঃ ॥ ৫৪

শিষ্য—কাহার ক্রিয়া ফলবতী হয়? গুরু—যে শিষ্ট ব্যক্তি আচারবান্। শিষ্য—শিষ্ট কে? গুরু—যিনি বেদরূপ প্রমাণে বিশ্বাসী। শিষ্য—হত কে? গুরু—যে ক্রিয়াভ্রষ্ট ॥ ৫০

শিষ্য—ধন্য কে? গুরু—সন্ন্যাসী। শিষ্য—মান্য কে? গুরু—যিনি পণ্ডিত ও সাধু। শিষ্য—কাহার সেবা করণীয়? গুরু—যিনি দাতা। শিষ্য—দাতা কে? গুরু—যিনি যাচকের তৃপ্তিসাধন করেন ॥ ৫১

শিষ্য—প্রাণিগণের ভাগ্য কি? গুরু—আরোগ্য। শিষ্য—সফল কে? গুরু—কৃষিকার্য্যকারী মানব। শিষ্য—কাহার পাপ নাই। গুরু—জপকারী পুরুষের। শিষ্য—পূর্ণ কে? গুরু—যিনি সন্ততিযুক্ত ॥ ৫২

শিষ্য—মানবগণের দুষ্কর কি? গুরু—সর্ব্বদা মনের নিগ্রহ। শিষ্য—কে ব্রহ্মচর্য্যবান্ অর্থাৎ ব্রহ্মচারী। গুরু—যিনি উর্দ্ধরেতাঃ হইতে স্খলিত হন নাই অর্থাৎ যিনি অস্খলিতবীর্য্য ॥ ৫৩

শিষ্য—শাস্ত্রে কাহাকে শ্রেষ্ঠ দেবতা বলিয়াছেন? গুরু—চিচ্ছক্তি

কঃ শূরো যো ভীত-ত্রাতা, ত্রাতা চ কঃ স গুরুঃ।
কো হি জগদ্‌গুরুরুক্তঃ শম্ভু র্জ্ঞানং কুতঃ শিবাদেব ॥ ৫৫
মুক্তিং লভেত কস্মাদ্ মুকুন্দভক্তে, র্মুকুন্দঃ কঃ।
যস্তারয়েদবিদ্যাং, কা চাবিদ্যা যদাত্মনোঽস্ফূর্ত্তিঃ ॥ ৫৬
কস্য ন শোকো যঃ স্যাদ্ অক্রোধঃ, কিং সুখং তুষ্টিঃ।
কো রাজা রঞ্জনকৃৎ, কশ্চ শ্বা নীচসেবকো যঃ স্যাৎ ॥ ৫৭
কো মায়ী পরমেশঃ, ক ইন্দ্রজালায়তে প্রপঞ্চোঽয়ম্।
কঃ স্বপ্ননিভো জাগ্রদ্-ব্যবহারঃ, সত্যমপি চ কিং ব্রহ্ম ॥ ৫৮

অর্থাৎ চৈতন্য। শিষ্য—কে জগৎ রক্ষা করেন? গুরু—সূর্য্য। শিষ্য—সকলের জীবনহেতু কে? গুরু—মেঘ ॥ ৫৪

শিষ্য—শূর কে? গুরু—যিনি ভয় হইতে রক্ষা করেন। শিষ্য—রক্ষক কে? গুরু—গুরু। শিষ্য—কাহাকে জগদ্‌গুরু বলা যায়? গুরু—মহাদেবকে। শিষ্য—জ্ঞান কোথা হইতে পাওয়া যায়? গুরু—শিব হইতে ॥ ৫৫

শিষ্য—কোথা হইতে মুক্তিলাভ হয়? গুরু—মুকুন্দভক্তি হইতে। শিষ্য—মুকুন্দ কে? গুরু—যিনি অবিদ্যার পরপারে লইয়া যান। শিষ্য—অবিদ্যা কাহাকে বলে? গুরু—যাহা আত্মপ্রকাশের প্রতিবন্ধক ॥ ৫৬

শিষ্য—কাহার শোক নাই? গুরু—যাঁহার ক্রোধ নাই। শিষ্য—সুখ কি? গুরু—সন্তোষ। শিষ্য—রাজা কে? গুরু—যিনি প্রজা-রঞ্জন করেন। শিষ্য—কুকুর কে? গুরু—যে নীচজনের সেবা করে ॥ ৫৭

শিষ্য—মায়াবী কে? গুরু—পরমেশ্বর। শিষ্য—ইন্দ্রজালতুল্য

কিং মিথ্যা যস্য বিদ্যানাশ্যং, তুচ্ছং তু শশবিষাণাদি।
কা চানির্বচনীয়া মায়া, কিং কল্পিতং দ্বৈতম্ ॥ ৫৯
কিং পারমার্থিকং স্যাদদ্বৈতং, চাজ্ঞতা কুতোঽনাদিঃ।
বপুষশ্চ পোষকং কিং প্রারব্ধং, চান্নদায়ি কিং চায়ুঃ ॥ ৬০
কো ব্রাহ্মণৈরুপাস্যো গায়ত্র্যর্কাগ্নিগোচরঃ শম্ভুঃ।
গায়ত্র্যামাদিত্যে চাগ্নৌ শম্ভৌ চ কিং নু তৎ তত্ত্বম্ ॥ ৬১
প্রত্যক্ষদেবতা কা মাতা, পূজ্যো গুরুশ্চ কস্তাতঃ।
কঃ সর্বদেবতাত্মা বিদ্যাকর্মান্বিতো বিপ্রঃ ॥ ৬২

কে? গুরু—এই সংসার। শিষ্য—স্বপ্নসদৃশ কি? গুরু—জাগ্রৎকালিক ব্যবহার। শিষ্য—সত্য কি? গুরু—ব্রহ্ম ॥ ৫৮

শিষ্য—মিথ্যা কি? গুরু—যাহা জ্ঞানের দ্বারা নাশ্য হয়। শিষ্য—তুচ্ছ কি? গুরু—শশশৃঙ্গ, আকাশকুসুম, বন্ধ্যাপুত্র, কূর্ম্মলোম প্রভৃতি। শিষ্য—অনির্ব্বচনীয় কি? গুরু—মায়া। শিষ্য—কল্পিত পদার্থ কি? গুরু—দ্বৈত ॥৫

শিষ্য—পারমার্থিক অর্থাৎ যথার্থ বস্তু কি? গুরু—অদ্বৈত। শিষ্য—অজ্ঞান কোথা হইতে উৎপন্ন হয়? গুরু—অজ্ঞান অনাদিকাল হইতে আছে। শিষ্য—শরীরের পোষক অর্থাৎ রক্ষক কি? গুরু—প্রারব্ধ-কর্ম্ম। শিষ্য—অন্নদাতা কে? গুরু—আয়ুঃ ॥ ৬০

শিষ্য—ব্রাহ্মণের উপাস্য কি? গুরু—গায়ত্রী, সূর্য্য ও অগ্নির দ্বারা ভগবান্ শম্ভুই উপাস্য। শিষ্য—গায়ত্রী, সূর্য্য, অগ্নি ও শম্ভু উপাস্য কেন? গুরু—তাহা তত্ত্ব অর্থাৎ সত্য বস্তু ॥ ৬১

শিষ্য—প্রত্যক্ষদেবতা কে? গুরু—মাতা। শিষ্য—পূজ্য ও গুরু কে? গুরু—পিতা। শিষ্য—সর্ব্বদেবতাস্বরূপ কে? গুরু—জ্ঞান-কর্ম্ম-বিশিষ্ট ব্রাহ্মণ ॥ ৬২

কশ্চ কুলক্ষয়হেতুঃ সন্তাপঃ সজ্জনেষু যোঽকারি।
কেষামমোঘবচনং যে চ পুনঃ সত্যমৌনশমশীলাঃ॥ ৬৩
কিং জন্ম বিষয়সঙ্গঃ, কিমুত্তরং জন্ম পুত্রঃ স্যাৎ।
কোঽপরিহার্য্যো মৃত্যুঃ, কুত্র পদং বিন্যসেচ্চ দৃক্‌পূতে॥ ৬৪
পাত্রং কিমন্নদানে ক্ষুধিতং, কোঽর্চ্চ্যো হি ভগবদবতারঃ।
কশ্চ ভগবান্ মহেশঃ শঙ্করনারায়ণাত্মৈকঃ॥ ৬৫
ফলমপি ভগবদ্‌ভক্তেঃ কিং তল্লোকস্বরূপসাক্ষাত্ত্বম্।
মোক্ষশ্চ কো হ্যবিদ্যাস্তময়ঃ, কঃ সর্ববেদভূরথ চোম্॥ ৬৬

শিষ্য—কুলক্ষয়ের কারণ কি? গুরু—সজ্জনগণের প্রতি যিনি সন্তাপ অর্থাৎ দুঃখোৎপাদন করেন। শিষ্য—কাহাদের বাক্য অমোঘ অর্থাৎ সফল? গুরু—যাঁহাদের সত্য, মৌন ও শম অর্থাৎ ইন্দ্রিয় সংযম করিবার সামর্থ্য আছে॥ ৬৩

শিষ্য—জন্ম কি? গুরু—বিষয়সঙ্গ। শিষ্য—মানবের পরবর্ত্তী জন্ম কি? গুরু—পুত্র। শিষ্য—কোন্ বস্তুকে ত্যাগ করা যায় না? গুরু—মৃত্যু। শিষ্য—কোথায় পাদবিন্যাস করা কর্ত্তব্য। গুরু—নয়নের দ্বারা প্রত্যক্ষীকৃত স্থানে॥ ৬৪

শিষ্য—অন্নদানের পাত্র কে? গুরু—ক্ষুধার্ত্ত ব্যক্তি। শিষ্য—কাহার অর্চ্চনা করা উচিত? গুরু—ভগবানের অবতারের। শিষ্য—ভগবান্ কে? গুরু—শঙ্কর ও নারায়ণের ঐক্যরূপ মহেশ্বর॥ ৬৫

শিষ্য—ভগবদ্‌ভক্তির ফল কি? গুরু—সেই সেই লোকের স্বরূপ-সাক্ষাৎকার। শিষ্য—মোক্ষ কি? গুরু—অবিদ্যানাশ। শিষ্য—সকল বেদের উৎপত্তিস্থান কি? গুরু—ওঁকার॥ ৬৬

ইত্যেষা কণ্ঠস্থাঃ প্রশ্নোত্তররত্নমালিকা যেষাম্।
তে মুক্তাভরণা ইব বিমলাশ্চাভান্তি সৎসমাজেষু * ॥ ৬৭

ইতি শ্রীমদ্ভগবৎপূজ্যপাদ-গোবিন্দপাদাচার্য্যশিষ্য-পরমহংসপরিব্রাজকাচার্য্য-শ্রীশঙ্করভগবৎপূজ্যপাদ-বিরচিত-প্রশ্নোত্তররত্নমালিকা।

এই প্রশ্নোত্তরমালিকা যাঁহাদের কণ্ঠস্থ থাকে, তাঁহারা মুক্তাভরণপরিহিত ব্যক্তিগণের ন্যায় নির্ম্মল হইয়া সমস্ত সাধুসমাজে শোভা পাইয়া থাকেন ॥ ৬৭

প্রশ্নোত্তররত্নমালিকার বঙ্গানুবাদ সম্পূর্ণ।

---

# প্রাতঃস্মরণ-স্তোত্রম্। ( ১৮ )

—:*:—

প্রাতঃ স্মরামি হৃদি সংস্ফুরদাত্মতত্ত্বং
সচ্চিৎসুখং পরমহংসগতিং তুরীয়ম্।
যৎ স্বপ্নজাগরসুষুপ্তমবৈতি নিত্যং †
তদ্ ব্রহ্ম নিষ্কলমহং ন চ ভূতসঙ্ঘঃ ॥ ১
প্রাত র্ভজামি মনসাং বচসামগম্যং
বাচো বিভান্তি নিখিলা যদনুগ্রহেণ।

যে আত্মস্বরূপ হৃদয়ে প্রকাশমান, যাহা সচ্চিদানন্দস্বরূপ এবং পরমহংসগণের আশ্রয়, যিনি তুরীয় অর্থাৎ জাগ্রৎ, স্বপ্ন ও সুষুপ্তি অথবা বিরাট্, হিরণ্যগর্ভ ও ঈশ্বর হইতে চতুর্থ, আমি প্রাতঃকালে সেই আত্মতত্ত্ব স্মরণ করি। যিনি জাগ্রৎ, স্বপ্ন ও সুষুপ্তি এই তিনটী অবস্থাকে জানেন, আমি সেই নিত্য, নিরবয়ব ব্রহ্ম-স্বরূপ, আমি পঞ্চভূত নহি ॥ ১

---

* ইতি কণ্ঠগতা বিমলপ্রশ্নোত্তররত্নমালিকা যেষাম্।
তেঽমুক্তাভরণা অপি বিভান্তি বিদ্বৎসমাজেষু ॥ ইতি কচিৎ পাঠঃ।
বঙ্গদেশে ইহার ২৮টী মাত্র শ্লোক দেখা যায়। † যত্ত প্রজাগরসুষুপ্তমবৈতি—ইতি পাঠান্তরম্।

৯

যন্নেতি নেতি বচনৈর্নিগমা অবোচং-
স্তং দেবদেবমজমচ্যুতমাহুরগ্র্যম্ ॥ ২
প্রাতর্নমামি তমসঃ পরমর্কবর্ণং
পূর্ণং সনাতনপদং পুরুষোত্তমাখ্যম্।
যস্মিন্নিদং জগদশেষমশেষমূর্ত্তৌ
রজ্জ্বাং ভুজঙ্গম ইব প্রতিভাসিতং বৈ ॥ ৩
শ্লোকত্রয়মিদং পুণ্যং লোকত্রয়বিভূষণম্।
প্রাতঃকালে পঠেদ্ যস্তু স গচ্ছেৎ পরমং পদম্ ॥ ৪

ইতি শ্রীমদ্ভগবৎপূজ্যপাদ-গোবিন্দপাদাচার্য্যশিষ্য-পরমহংসপরিব্রাজকাচার্য্য-শ্রীশঙ্করভগবৎপূজ্যপাদ-বিরচিত-প্রাতঃস্মরণ-স্তোত্রম্।

যাহা মনঃ ও বাক্যের অগোচর, যাঁহার অনুগ্রহে সমস্ত বাক্য প্রকাশিত হইতেছে, সমস্ত বেদ যাঁহাকে 'নেতি, নেতি' অর্থাৎ ইহা নহে, ইহা নহে—ইত্যাদি বাক্যের দ্বারা বলিয়াছেন, যাঁহাকে পণ্ডিতগণ সকল দেবের শ্রেষ্ঠ, জন্মরহিত, অচ্যুত ও আদিপুরুষ বলিয়া থাকেন, আমি প্রাতঃকালে সেই পর ব্রহ্মের ভজনা করি ॥ ২

যিনি তমোগুণের অথবা অজ্ঞানের অতীত, যাঁহার বর্ণ সূর্য্যসদৃশ, যিনি পূর্ণ, সনাতনপদ; পুরুষোত্তম যাঁহার নাম, অশেষমূর্ত্তি অর্থাৎ সকল মূর্ত্তিস্বরূপ, যাঁহাতে এই সমস্ত জগৎ রজ্জুতে সর্পের ন্যায় প্রকাশ পাইতেছে, আমি প্রাতঃকালে সেই পর ব্রহ্মকে নমস্কার করি ॥ ৩

যিনি প্রাতঃকালে স্বর্গ, মর্ত্ত্য ও পাতাল—এই তিনটী লোকের ভূষণস্বরূপ পবিত্র এই শ্লোকত্রয় পাঠ করেন, তিনি পরম পদে গমন অর্থাৎ মুক্তি লাভ করেন ॥ ৪

প্রাতঃস্মরণস্তোত্রের বঙ্গানুবাদ সম্পূর্ণ।

---

# প্রৌঢ়ানুভূতিঃ। ( ১৯ )

—:*:—

প্রৌঢ়-প্রৌঢ়নিজানুভূতিগলিতদ্বৈতেন্দ্রজালো গুরু-
র্গূঢ়ং গূঢ়মঘৌঘদুষ্টকুধিয়াং স্পষ্টং সুধীশালিনাম্।
স্বান্তে সম্যগ্ ইহানুভূতমপি সচ্ছিষ্যাববোধায় তৎ
সত্যং সংস্মৃতবান্ সমস্তজগতাং নৈজং নিজালোকনাৎ॥ ১

দ্বৈতং ময্যখিলং সমুত্থিতমিদং মিথ্যা মনঃকল্পিতং
তোয়ং তোয়বিবর্জিতে মরুতলে ভ্রান্ত্যৈব সিদ্ধং ন হি।
যদ্যেবং খলু দৃশ্যমেতদখিলং নাহং ন বা তন্মম
প্রৌঢ়ানন্দচিদেকসন্ময়বপুঃ শুদ্ধোঽস্ম্যখণ্ডোঽস্ম্যহম্॥ ২

অন্বয়ঃ। প্রৌঢপ্রৌঢ়নিজানুভূতিগলিতদ্বৈতেন্দ্রজালঃ, গুরুঃ, অঘৌঘদুষ্টকুধিয়াং গূঢ়ং গূঢ়ং, সুধীশালিনাং স্পষ্টম্, নিজালোকনাৎ সমস্তজগতাং নৈজং সত্যম্ ইহ স্বান্তে সম্যক্ অনুভূতম্ অপি সচ্ছিষ্যাববোধায় সংস্মৃতবান্॥ ১

অন্বয়ঃ। ইদং মনঃকল্পিতং মিথ্যা অখিলং দ্বৈতং ময়ি সমুত্থিতং, তোয়বিবর্জিতে মরুতলে ভ্রান্ত্যা এব অখিলং তোয়ং ন হি সিদ্ধম্। যদি এবং খলু এতৎ অখিলং দৃশ্যং ন অহং ন বা তৎ মম, অহং প্রৌঢ়ানন্দচিদেকসন্ময়বপুঃ শুদ্ধঃ অস্মি, অখণ্ডঃ অস্মি॥ ২

যে সত্য আত্মস্বরূপ পাপরাশির দ্বারা কলুষিতবুদ্ধি ব্যক্তিগণের নিকট অত্যন্ত আবৃত, সুধীব্যক্তিদিগের নিকট স্পষ্ট প্রতিভাত, অতি সুদৃঢ়ভাবে নিজস্বরূপের অনুভবের দ্বারা যাঁহার দ্বৈতরূপ ইন্দ্রজাল বিগলিত হইয়াছে এবংবিধ গুরু, আত্মসাক্ষাৎকারপ্রভাবে সমস্ত জগতের নিজ পারমার্থিকস্বরূপ সেই সত্য অন্তঃকরণে সম্যক্ অনুভব করিলেও সৎ-শিষ্যগণের অববোধের নিমিত্ত স্মরণ করিয়াছিলেন॥ ১

মনের দ্বারা কল্পিত এই মিথ্যা সমস্ত দ্বৈত, আমাতে আবির্ভূত হইয়াছে। জলবিহীন মরুভূমিতে ভ্রমবশতঃ কখন জল নিষ্পন্ন হয় না।

দেহো নাহমচেতনোঽয়মনিশং কুড্যাদিবন্নিশ্চিতো
নাহং প্রাণময়োঽপি বা দৃতিধৃতো বায়ুর্যথা নিশ্চিতঃ।
সোঽহং নাপি মনোময়ঃ কপিচলঃ কার্পণ্যদুষ্টো ন বা
বুদ্ধির্বুদ্ধকুবৃত্তিকেব কুহনা নাজ্ঞানমন্ধংতমঃ॥ ৩
নাহং খাদিরপি স্ফুটং মরুতলভ্রাজৎপয়ঃসাম্যত-
স্তেভ্যো নিত্যবিলক্ষণোঽখিলদৃশিঃ সৌরপ্রকাশো যথা।
দৃশ্যৈঃ সঙ্গবিবর্জিতো গগনবৎ সম্পূর্ণরূপোঽস্ম্যহং
বস্তুস্থিত্যনুরোধতস্ত্বহমিদং বীচ্যাদি সিন্ধুর্যথা॥ ৪

অন্বয়ঃ। অহং কুড্যাদিবৎ অনিশম্ অচেতনঃ অয়ং দেহঃ ন [ইতি] নিশ্চিতঃ, অহং যথা দৃতিধৃতঃ বায়ুঃ বা প্রাণময়ঃ ন [ইতি] অপি নিশ্চিতঃ, সঃ অহং কপিচলঃ কার্পণ্যদুষ্টঃ মনোময়ঃ অপি ন, বুদ্ধকুবৃত্তিকা কুহনা বুদ্ধিঃ ন বা, ন অজ্ঞানম্ অন্ধংতমঃ॥ ৩

অন্বয়ঃ। অহং মরুতলভ্রাজৎপয়ঃসাম্যতঃ স্ফুটং খাদি অপি ন, তেভ্যঃ নিত্যবিলক্ষণঃ অখিলদৃশিঃ যথা সৌরপ্রকাশঃ। অহং গগনবৎ দৃশ্যৈঃ সঙ্গবিবর্জিতঃ সম্পূর্ণরূপঃ অস্মি। বস্তুস্থিত্যনুরোধতঃ তু ইদং বীচ্যাদি অহং, যথা সিন্ধুঃ॥ ৪

যদি এই সমস্ত দৃশ্য বস্তু আমি নহি, অথবা সেই সকল দৃশ্য আমার নহে; তথাপি আমি একমাত্র সৎ-চিৎ-আনন্দ অখণ্ড ব্রহ্মস্বরূপ॥ ২

আমি কুড্য ( স্তম্ভ ) প্রভৃতির ন্যায় সর্ব্বদা অচেতন দেহ নহি, ইহা নিশ্চিত, আমি কর্ম্মকারের ভস্ত্রার (হাপরের) দ্বারা ধৃত (বদ্ধ) বায়ুর ন্যায় প্রাণময় নহি, ইহাও নিশ্চিত। আমি বানরের ন্যায় চঞ্চল কার্পণ্যদুষ্ট মনোময় নহি, কিংবা বুদ্ধের কুৎসিতবৃত্তির ন্যায় কুহকময়ী বুদ্ধি (বিজ্ঞানময়-কোষ) নহি, এবং আমি অন্ধকার-সদৃশ অজ্ঞানও (আনন্দময়কোষও) নহি॥৩

স্ফুটরূপে মরুভূমিতে প্রকাশমান জলের তুল্য আকাশাদি আমি নহি, অর্থাৎ যেমন মরুভূমিতে জল বলিয়া যাহা লোকের ধারণা হয়, বাস্তবিক তাহা জল নহে, কিন্তু মিথ্যা, সেইরূপ আকাশাদিও মিথ্যা, আমি সেই আকাশাদিরূপ নহি; কারণ, আমি সৎস্বরূপ ব্রহ্ম। কিন্তু আমি আকাশাদি

নির্দ্বৈতোঽস্ম্যহমস্মি নির্মলচিদাকাশোঽস্মি পূর্ণোঽস্ম্যহং
নির্দেহোঽস্মি নিরিন্দ্রিয়োঽস্মি নিতরাং নিষ্প্রাণবর্গোঽস্ম্যহম্।
নির্মুক্তাশুভমানসোঽস্মি বিগলদ্বিজ্ঞানকোশোঽস্ম্যহং
নির্মায়োঽস্মি নিরন্তরোঽস্মি বিপুলপ্রৌঢ়প্রকাশোঽস্ম্যহম্ ॥৫
মত্তোঽন্যন্ন হি কিঞ্চিদস্তি যদি চিদ্ভাস্যং ততস্তন্মৃষা,
গুঞ্জাবহ্নিবদেব সর্বকলনাধিষ্ঠানভূতোঽস্ম্যহম্।
সর্বস্যাপি দৃগস্ম্যহং সমরসঃ শান্তোঽস্ম্যপাপোঽস্ম্যহং
পূর্ণোঽস্মি দ্বয়বর্জিতোঽস্মি বিপুলাকাশোঽস্মি নিত্যোঽস্ম্যহম্॥৬

অন্বয়ঃ। অহং নির্দ্বৈতঃ অস্মি, অস্মি ( অহং ) নির্মলচিদাকাশঃ অস্মি, অহং পূর্ণঃ অস্মি, অহং নির্দেহঃ অস্মি, নিরিন্দ্রিয়ঃ অস্মি, নিতরাং নিষ্প্রাণবর্গঃ অস্মি, অহং নির্মুক্তা-শুভমানসঃ অস্মি, বিগলদ্বিজ্ঞানকোশঃ অস্মি, অহং নির্মায়ঃ অস্মি, নিরন্তরঃ অস্মি, বিপুল-প্রৌঢপ্রকাশঃ অস্মি ॥ ৫

অন্বয়ঃ। মত্তঃ অন্যৎ কিঞ্চিৎ ন হি অস্তি, যদি [অস্তি] তৎ চিদ্ভাস্যং ততঃ গুঞ্জাবহ্নিবৎ এব মৃষা, অহং সর্বকলনাধিষ্ঠানভূতঃ অস্মি। অহং সর্বস্য অপি দৃক্ অস্মি, সমরসঃ শান্তঃ অস্মি, অহম্ অপাপঃ অস্মি, অহং পূর্ণঃ অস্মি, দ্বয়বর্জিতঃ অস্মি, বিপুলাকাশঃ অস্মি, নিত্যঃ অস্মি॥৬

হইতে সতত বিলক্ষণস্বভাব সমস্ত বস্তুর দর্শনস্বরূপ ; যেমন সূর্য্যের প্রকাশ, প্রকাশ্য ঘটাটি হইতে বিলক্ষণ। আমি আকাশের ন্যায় সঙ্গবিহীন ও সম্পূর্ণ–স্বরূপ, বাস্তবিকপক্ষে এই সমস্ত বস্তু আমি অর্থাৎ আমাতে আরোপিত ; যেমন সমুদ্রে তরঙ্গ, ফেন, বুদ্বুদপ্রভৃতি আরোপিত ॥ ৪

আমি অদ্বৈতস্বরূপ, আমি নির্মলচিদাকাশ, আমি পরিপূর্ণস্বভাব, আমি দেহ, ইন্দ্রিয় ও প্রাণপঞ্চক হইতে অত্যন্ত ভিন্ন, আমি অশুভ-মনোবিহীন, বিজ্ঞানময়কোশশূন্য, মায়াবিরহিত, আমার কোন অন্তর নাই, আমি বিশালগাঢ়প্রকাশস্বরূপ ॥ ৫

আমি ভিন্ন অপর কোন বস্তু নাই, যদি থাকে তবে তাহা চৈতন্য–

ময্যস্মিন্ পরমার্থকে শ্রুতিশিরোবেদ্যে স্বতো-ভাসনে
কা বা বিপ্রতিপত্তিরেতদখিলং ভাত্যেব যৎসন্নিধেঃ।
সৌরালোকবশাৎ প্রতীতমখিলং পশ্যন্ন তস্মিন্ জনঃ
সন্দিগ্ধোঽস্ত্যত এব কেবলশিবঃ কোঽপি প্রকাশোঽস্ম্যহম্ ॥৭

নিত্যস্ফূর্ত্তিময়োঽস্মি নির্মলসদাকাশোঽস্মি শান্তোঽস্ম্যহম্
নিত্যানন্দময়োঽস্মি নির্গতমহামোহান্ধকারোঽস্ম্যহম্।
বিজ্ঞাতং পরমার্থতত্ত্বমখিলং নৈজং নিরস্তাশুভং
মুক্তপ্রাপ্যমপাস্তভেদকলনাকৈবল্যসংজ্ঞোঽস্ম্যহম্ ॥৮

অন্বয়ঃ। এতৎ অখিলং যৎসন্নিধেঃ ভাতি এব, অস্মিন্ পরমার্থকে শ্রুতিশিরোবেদ্যে স্বতো ভাসনে কা বা বিপ্রতিপত্তিঃ? জনঃ সৌরালোকবশাৎ প্রতীতম্ অখিলং পশ্যন্ তস্মিন্ [সৌরালোকে] ন সন্দিগ্ধঃ অস্তি, অতএব অহং কেবলশিবঃ কঃ অপি প্রকাশঃ অস্মি ॥৭

অন্বয়ঃ। অহং নিত্যস্ফূর্ত্তিময়ঃ অস্মি, নির্মলসদাকাশঃ অস্মি, শান্তঃ অস্মি, অহং নিত্যানন্দময়ঃ অস্মি, নির্গতমহামোহান্ধকারঃ অস্মি, নিরস্তাশুভং মুক্তপ্রাপ্যম্ অখিলং নৈজং পরমার্থতত্ত্বং বিজ্ঞাতম্, অহম্ অভেদকলনাকৈবল্যসংজ্ঞঃ অস্মি ॥ ৮

প্রকাশ্য, অতএব তাহা গুঞ্জাতে ( কুঁচ ) আরোপিত অগ্নির ন্যায় মিথ্যা, আমি সমস্ত বস্তুর কল্পনার অধিষ্ঠানরূপ। আমি সমস্ত বস্তুর দ্রষ্টা, সমরস ( একরূপসার ) ও শান্ত, আমার কোন পাপ নাই, আমি পূর্ণ, দ্বৈত-রহিত, বিশাল আকাশস্বরূপ ও নিত্য ॥ ৬

যাঁহার সন্নিধানবশতঃ এই সমুদায় বস্তু প্রকাশ পাইয়া থাকে। সেই পরমার্থভূত, বেদান্তবেদ্য, স্বতঃপ্রকাশ আমাতে বিপ্রতিপত্তি ( বিরুদ্ধ জ্ঞান ) কিরূপে থাকিবে? লোক সূর্য্যালোকে দীপ্ত সমস্ত বস্তু দেখিয়া সেই সূর্য্যলোকে কখনও সন্দিগ্ধ হয় না। অতএব আমি কেবল শিব, কোন এক প্রকাশস্বরূপ ॥ ৭

আমি সতত প্রকাশস্বরূপ, নির্মলসদাকাশরূপ, শান্ত ও নিত্য আনন্দ-

স্বাপ্নদ্বৈতবদেব জাগ্রতমপি দ্বৈতং মনোমাত্রকং
মিথ্যেত্যেব বিহায় সচ্চিদমলং স্বাত্মৈকরূপোঽস্ম্যহম্।
যদ্বা বেদ্যমশেষমেতদনিশং মদ্রূপমেবেত্যপি
জ্ঞাত্বা ত্যক্তমরুন্মহোদধিরিব প্রৌঢ়ো গভীরোঽস্ম্যহম্॥৯

গন্তব্যং কিমিহাস্তি সর্বপরিপূর্ণস্যাপ্যখণ্ডাকৃতেঃ
কর্তব্যং কিমিহাস্তি নিষ্ক্রিয়তনোর্মোক্ষৈকরূপস্য মে।
নির্দ্বৈতস্য ন হেয়মন্যদপি বা নো বাপ্যুপেয়ান্তরং
শান্তোঽহ্যাস্মি বিমুক্ততোয়বিমলো মেঘো যথা নির্মলঃ॥১০

অন্বয়ঃ। অহং স্বাপ্নদ্বৈতবৎ এব জাগ্রতম্ অপি দ্বৈতং মনোমাত্রকং মিথ্যা ইতি এব বিহায় সচ্চিদমলস্বাত্মৈকরূপঃ অস্মি। যদ্বা অশেষম্ এতদ্ বেদ্যম্ অনিশং মদ্রূপম্ এব ইতি অপি জ্ঞাত্বা অহং ত্যক্তমরুন্মহোদধিঃ ইব প্রৌঢ়ঃ গভীরঃ অস্মি॥ ৯

অন্বয়ঃ। সর্বপরিপূর্ণস্য অখণ্ডাকৃতেঃ অপি মে কিম্ ইহ গন্তব্যম্ অস্তি? নিষ্ক্রিয়তনোঃ মোক্ষৈকরূপস্য কিম্ ইহ কর্তব্যম্ অস্তি? নির্দ্বৈতস্য অন্যৎ হেয়ং অপি ন বা অস্তি. উপেয়ান্তরং বা অপি নো, যথা বিমুক্ততোয়বিমলঃ নির্মলঃ মেঘঃ যথা অদ্য শান্তঃ অস্মি॥ ১০

স্বরূপ, আমা হইতে মহামোহরূপ অন্ধকার দূরীভূত হইয়াছে; যেখানে সমস্ত অমঙ্গল অপহৃত, যাহা মুক্তগণের প্রাপ্ত ঈদৃশ নিজের সম্পূর্ণ পরমার্থস্বরূপ অবগত হইয়াছি। অতএব আমি অভেদজ্ঞানলাভ করায় কেবলস্বরূপ॥ ৮

আমি স্বপ্নাবস্থায় অনুভূত দ্বৈতের ন্যায় জাগ্রদবস্থার দ্বৈত মনঃ-কল্পিত অতএব মিথ্যা জানিয়া সচ্চিদানন্দস্বরূপে অবস্থান করি। অথবা এই সমুদায় জ্ঞেয় বস্তু সর্ব্বদা মৎস্বরূপ—ইহা জানিয়া আমি বায়ুবিহীন মহাসমুদ্রের ন্যায় অচল ও গম্ভীর আছি॥ ৯

আমি সকল বস্তুতে পরিপূর্ণভাবে বিরাজমান আছি ও অখণ্ডস্বরূপ, আমার এই সংসারে গন্তব্য কি কিছু আছে? আমি নিষ্ক্রিয়মূর্ত্তি ও

কিন্নু * প্রাপ্তমিতঃ পুরা কিমধুনা লব্ধং বিচারাদিনা
যস্মাৎ তৎসুখরূপমেব সততং জাজ্বল্যমানোঽস্ম্যহম্।
কিং বাপেক্ষ্যমিহাপি ময্যতিতরাং মিথ্যাবিচারাদিকং
দ্বৈতাদ্বৈতবিবর্জিতে সমরসে মৌনং পরং সম্মতম্ ॥১১

শ্রোতব্যং চ কিমস্তি পূর্ণসুদৃশো মিথ্যাপরোক্ষস্য মে
মন্তব্যং চ ন মেঽস্তি কিঞ্চিদপি বা নিঃসংশয়জ্যোতিষঃ।
ধ্যাতৃধ্যেয়বিভেদহানিবপুষো ন ধ্যেয়মস্ত্যেব মে
সর্বাত্মৈকমহারসস্য সততং নো বা সমাধি র্মম ॥১২

অন্বয়ঃ। ইতঃ পুরা নু প্রাপ্তং কিম্, অধুনা বিচারাদিনা লব্ধং কিম্? যস্মাৎ অহং সুখরূপম্ এব সততং জাজ্বল্যমানঃ অস্মি, ইহ দ্বৈতাদ্বৈতবিবর্জিতে সমরসে ময়ি অতিতরাম্ অপেক্ষ্যম্, মিথ্যাবিচারাদিকম্ অপি কিংবা পরং মৌনং সম্মতম্ ॥ ১১

অন্বয়ঃ। পূর্ণসুদৃশঃ মিথ্যাপরোক্ষস্য মে শ্রোতব্যং চ কিম্ অস্তি? নিঃসংশয়জ্যোতিষঃ মে বা কিঞ্চিৎ অপি মন্তব্যং চ অস্তি। ধ্যাতৃধ্যেয়বিভেদহানিবপুষঃ মে ধ্যেয়ং ন অস্তি এব, সর্বাত্মৈকমহারসস্য মম সততং নো বা সমাধিঃ ॥ ১২

একমাত্র মোক্ষস্বরূপ, আমার এখানে কি কোনরূপ কর্ত্তব্য আছে? আমি অদ্বৈত, আমার ত্যাজ্য বা গ্রাহ্য কোন বস্তু নাই? আমি এখন জলনির্ম্মুক্ত নির্ম্মল মেঘের ন্যায় শান্তস্বভাব ॥ ১০

ইতঃ পূর্ব্বে আমি বিচারাদির দ্বারা কোন্ বস্তু প্রাপ্ত হইয়াছি? আর অধুনাই বা কি প্রাপ্ত হইতেছি? যেহেতু আমি সুখস্বরূপ এবং সর্ব্বদা প্রকাশ-স্বরূপ। দ্বৈত ও অদ্বৈতবিহীন সমরস (তুল্যরূপ) আমাতে অতিশয় অপে-ক্ষিত মিথ্যা বিচারাদিই বা কি হইবে? সুতরাং মৌনই একমাত্র সম্মত ॥১১

পরিপূর্ণ দ্রষ্টৃস্বরূপ ব্রহ্ম ভিন্ন বস্তুর মিথ্যাত্বদ্রষ্টা আমার কি শ্রোতব্য আছে? নিঃসন্দিগ্ধপ্রকাশস্বরূপ আমার কিছু মননের বিষয় নাই। আমি ধ্যাতৃ, ধ্যেয়প্রভৃতিবিহীন, আমার কোন ধ্যানের বস্তু নাই।

* কিং নঃ—ইতি ক্বচিৎ পাঠঃ।

আত্মানাত্মবিবেচনাপি মম নো বিদ্বৎকৃতা রোচতে
হ্যনাত্মা নাস্তি যদস্তি গোচরবপুঃ কো বা বিবেক্তুং ক্ষমী।
মিথ্যাবাদবিচারচিন্তনমহো কুর্বন্ত্যদৃষ্টাত্মকা
ভ্রান্তা এব ন পারগা দৃঢ়ধিয়স্তূষ্ণীং শিলাবৎ স্থিতাঃ ॥১৩
বস্তুস্থিত্যনুরোধতস্ত্বহমহো কশ্চিৎ পদার্থো ন চা-
প্যেবং কোঽপি বিভামি সন্ততদৃশী বাঙ্মানসাগোচরঃ।
নিষ্পাপোঽস্ম্যভয়োঽস্ম্যহং বিগতদুঃশঙ্কাকলঙ্কোঽস্ম্যহং
সংশান্তানুপমানশীতলমহঃ প্রৌঢ়প্রকাশোঽস্ম্যহম্ ॥ ১৪

অন্বয়ঃ। মম বিদ্বৎকৃতা আত্মানাত্মবিবেচনা অপি নো রোচতে, অনাত্মা ন অস্তি, যৎ গোচরবপুঃ অস্তি [তৎ] বিবেক্তুং কঃ বা ক্ষমী, অহো অদৃষ্টাত্মকা মিথ্যাবাদবিচারচিন্তনং কুর্বন্তি, [তে] ভ্রান্তা এব ন পারগাঃ, দৃঢ়ধিয়ঃ শিলাবৎ তূষ্ণীং স্থিতাঃ ॥ ১৩

অন্বয়ঃ। অহো! বস্তুস্থিত্যনুরোধতঃ তু অহং কশ্চিৎ পদার্থঃ ন চ অপি. এবং কঃ অপি সন্ততদৃশী বাঙ্মানসাগোচরঃ বিভামি। অহং নিষ্পাপঃ অস্মি. অভয়ঃ অস্মি, অহং বিগতদুঃখাশঙ্কাকলঙ্কঃ অস্মি. অহং সংশান্তানুপমানশীতলমহঃ প্রৌঢ়প্রকাশঃ অস্মি ॥ ১৪

সর্ব্বদা সমস্ত বস্তুই আত্মার স্বরূপ ইহা যিনি সার ভাবিয়াছেন, এবংবিধ আমার কোন সমাধি নাই ॥ ১২

বিদ্বদ্গণ যে আত্মা ও অনাত্মার বিবেক করিয়াছেন, তাহাতে আমার রুচি নাই, অনাত্মা বলিয়া কোন বস্তু নাই, যাহা আছে তাহা প্রত্যক্ষশরীর আত্মাই। সুতরাং আত্মা ও অনাত্মার বিবেক করিতে কে সমর্থ? যাহারা আত্মদর্শন করে নাই, হায়! তাহারা মিথ্যা বাদবিচার চিন্তা করিয়া থাকে। তাহারা ভ্রান্তই, সংসারপরগামী নহে, এজন্য দৃঢ়চিত্ত ব্যক্তিগণ প্রস্তরের ন্যায় নীরবে অবস্থান করিয়া থাকেন ॥ ১৩

বাস্তবিকপক্ষে আমি—এইরূপ কোন পদার্থ নাই, কিন্তু আমি সর্ব্বদা দৃক্স্বরূপ, বাক্ ও মনের অবিষয় হইয়া প্রকাশ পাইতেছি। আমি

যোঽহং পূর্বমিতঃ প্রশান্তকলনাশুদ্ধোঽস্মি বুদ্ধোঽস্ম্যহং
যস্মান্মত্ত ইদং সমুত্থিতমভূদেতন্ময়া ধার্য্যতে।
ময্যেব প্রলয়ং প্রয়াতি নিরধিষ্ঠানায় তস্মৈ সদা
সত্যানন্দচিদাত্মকায় বিপুলপ্রজ্ঞায় মহ্যং নমঃ॥ ১৫

সত্তাচিৎসুখরূপমস্তি সততং নাহং চ ন ত্বং মৃষা
নেদং বাপি জগৎ প্রদৃষ্টমখিলং নাস্তীতি জানীহি ভো।
যৎপ্রোক্তং করুণাবশাৎ ত্বয়ি ময়া তৎসত্যমেতৎ স্ফুটং
শ্রদ্ধৎস্বানঘ শুদ্ধবুদ্ধিরসি চেন্মাত্রাস্তু তে সংশয়ঃ॥ ১৬

অন্বয়ঃ। যং অহম্ ইতঃ পূর্বং প্রশান্তকলনাশুদ্ধঃ অস্মি, অহং বুদ্ধঃ অস্মি, যস্মাৎ মত্তঃ ইদং সমুত্থিতম্ অভূৎ এতৎ ময়া ধার্য্যতে। ময়ি এব প্রলয়ং প্রযাতি, নিরধিষ্ঠানায় সত্যানন্দচিদাত্মকায় বিপুলপ্রজ্ঞায় তস্মৈ মহ্যং সদা নমঃ॥ ১৫

অন্বয়ঃ। সততং সত্তাচিৎসুখরূপম্ অস্তি, ন অহং ন চ ত্বং [ যতঃ ] মৃষা ইদং বা অপি অখিলং প্রদৃষ্টং জগৎ ন, ভো নাস্তি ইতি জানীহি। ময়া ত্বয়ি করুণাবশাৎ যৎ প্রোক্তং তৎ এতৎ স্ফুটং সত্যং. হে অনঘ। শ্রদ্ধৎস্ব শুদ্ধবুদ্ধিঃ চেৎ অসি, তে অত্র সংশয়ঃ মা অস্তু॥ ১৬

পাপরহিত, অভয়, আমাতে দুঃখশঙ্কারূপ কলঙ্ক দূরীভূত হইয়াছে। আমি সম্যক্‌শান্তস্বরূপ উপমারহিত শীতলতেজের (চন্দ্রের) ন্যায় প্রবুদ্ধ-প্রকাশস্বরূপ॥ ১৪

যে আমি ইহার পূর্ব্বে ভেদজ্ঞান দূর হওয়ায় শুদ্ধ, বুদ্ধস্বরূপ হইয়াছি, যেহেতু এই সমস্ত জগৎ আমা হইতে উত্থিত হইয়াছে, এই জগৎ আমা-কর্ত্তৃক ধৃত হইতেছে, আমাতে লয় প্রাপ্ত হয়। সেই অধিষ্ঠানশূন্য বিপুল জ্ঞানরূপ সচ্চিদানন্দস্বরূপ আমার (আত্মার) উদ্দেশে সর্ব্বদা নমস্কার॥ ১৫

আমি সতত সচ্চিদানন্দস্বরূপ, আমি, তুমি এইরূপ ভেদ নাই, কারণ—ইহা মিথ্যা। প্রত্যক্ষদৃষ্ট এই সমস্ত জগৎ মিথ্যা, হে বৎস! এই

স্বারস্যৈকসুবোধচারুমনসে প্রৌঢ়ানুভূতিস্ত্বিয়ং
দাতব্যা ন তু মোহমুগ্ধকুধিয়ে দুষ্টান্তরঙ্গায় চ।
যেয়ং রম্যবিদর্পিতোত্তমশিরঃ প্রাপ্তা চকাস্তি স্বয়ং
সা চেন্মর্কটহস্তদেশপতিতা কিং রাজতে কেতকী ॥ ১৭

ইতি শ্রীভগবৎপূজ্যপাদশ্রীগোবিন্দপাদ-শিষ্য-পরমহংসপরিব্রাজকার্য্য-
শ্রীমচ্ছঙ্কর-ভগবৎপূজ্যপাদবিরচিত-প্রৌঢ়ানুভূতিঃ।

অন্বয়ঃ। ইয়ং তু প্রৌঢ়ানুভূতিঃ স্বারস্যৈকসুবোধচারুমনসে দাতব্যা, মোহমুগ্ধকুধিয়ে দুষ্টান্তরঙ্গায় চ ন তু। যা ইয়ং কেতকী রম্যবিদর্পিতোত্তমশিরঃপ্রাপ্তা স্বয়ং চকাস্তি, সা চেৎ মর্কটহস্তদেশপতিতা কিং রাজতে ॥ ১৭

জগৎ স্বরূপতঃ নাই বলিয়া জানিও। হে নিষ্পাপ! আমার উপদেশে শ্রদ্ধাবান্ হও, যদি তোমার বুদ্ধি নির্ম্মল হইয়া থাকে, তাহা হইলে এ বিষয়ে তোমার সন্দেহ হইবে না ॥ ১৬

এই প্রৌঢ় অনুভূতি ( পরাকাষ্ঠাপ্রাপ্ত আত্মজ্ঞান ) স্বভাবতঃ তত্ত্বজ্ঞানের দ্বারা শুদ্ধচিত্ত ব্যক্তিকে প্রদান করিবে, মোহকলুষিতচিত্ত, দুষ্টসঙ্গ ব্যক্তিকে দিবে না। কেতকীপুষ্প, রমণীয়তাজ্ঞ ব্যক্তি মস্তকে ধারণ করিলে যেরূপ শোভা পায়, তাহা যদি বানরের হস্তে পতিত হয়, তাহা হইলে কি সেইরূপ শোভা পায় ॥ ১৭

প্রৌঢ়ানুভূতির বঙ্গানুবাদ সম্পূর্ণ।

---

# ব্রহ্মজ্ঞানাবলী-মালা। ( ২০ )

( ব্রহ্মনামাবলীমালা। )

—০*০—

সকৃৎ শ্রবণমাত্রেণ ব্রহ্মজ্ঞানং যতো * ভবেৎ।
ব্রহ্মজ্ঞানাবলীমালা † সর্বেষাং মুক্তিসিদ্ধয়ে ॥ ১
অসঙ্গোঽহমসঙ্গোঽহমসঙ্গোঽহং ‡ পুনঃ পুনঃ।
সচ্চিদানন্দরূপোঽহমহমেবাহমব্যয়ঃ ॥ ২
নিত্যশুদ্ধবিমুক্তোঽহং নিরাকারোঽহমক্ষরঃ §।
ভূমানন্দস্বরূপোঽহমহমেবাহমব্যয়ঃ ॥ ৩
নিত্যোঽহং নিরবদ্যোঽহং নিরাকারোঽহমক্ষরঃ ¶।
পরমানন্দরূপোঽহমহমেবাহমব্যয়ঃ॥ ৪
শুদ্ধচৈতন্যরূপোঽহমাত্মারামোঽহমেব চ।
অখণ্ডানন্দরূপোঽহমহমেবাহমব্যয়ঃ ॥ ৫

একবার মাত্র শ্রবণ করিলে যাহার দ্বারা ব্রহ্মজ্ঞান উৎপন্ন হয়, সকলের মুক্তিলাভের নিমিত্ত সেই ব্রহ্মজ্ঞানাবলী কথিত হইতেছে ॥ ১

আমি সঙ্গরহিত, আমি নির্লিপ্ত, আমি সর্ব্বদাই অসঙ্গ, আমি অবিনাশী সচ্চিদানন্দস্বরূপ ॥ ২

আমি নিত্যশুদ্ধ ও নিত্যমুক্ত, নিরাকার ও অক্ষর, আমি বিভু ও আনন্দস্বরূপ, আমি অবিনাশী ॥ ৩

আমি নিত্য; নির্দ্দোষ, নিরাকার ও অক্ষর, আমি পরমানন্দস্বরূপ এবং অবিনাশী ॥ ৪

আমি শুদ্ধ চৈতন্যস্বরূপ, আমি আত্মারাম অর্থাৎ যিনি আত্মাতে

---

* ততো—ইতি পাঠান্তরম্। † ব্রহ্মনামাবলীমালা—ইতি কচিৎ পুস্তকে পাঠঃ।
‡ অসন্দেহঃ—ইতি পাঠান্তরম্। § অব্যয়ঃ—ইতি পাঠান্তরম্।
¶ অচ্যুতঃ—ইতি কচিৎ পাঠঃ।

স্বয়ংপ্রকাশরূপোঽহং চিন্ময়োঽহং পরোঽস্ম্যহম্।
অদ্বৈতানন্দরূপোঽহমহমেবাহমব্যয়ঃ * ॥ ৬
প্রত্যক্‌চৈতন্যরূপোঽহং শান্তোঽহং প্রকৃতেঃ পরঃ।
শাশ্বতানন্দরূপোঽহমহমেবাহমব্যয়ঃ † ॥ ৭
তত্ত্বাতীতঃ পরাত্মাহং মধ্যাতীতঃ পরঃ শিবঃ।
মায়াতীতঃ পরং জ্যোতিরহমেবাহমব্যয়ঃ ॥ ৮
নামরূপব্যতীতোঽহং ‡ চিদাকারোঽহমচ্যুতঃ।
সুখপ্রকাশরূপোঽহমহমেবাহমব্যয়ঃ § ॥ ৯
মায়া-তৎকার্য্যদেহাদি মম ¶ নাস্ত্যেব সর্বদা।

ক্রীড়া করেন, অন্য বস্তুতে নহে—সেই আত্মারাম আমি, আমি অখণ্ড আনন্দস্বরূপ এবং আমিই অব্যয় ॥ ৫

আমি স্বয়ংপ্রকাশস্বরূপ, চিদ্রূপ, পরমাত্মা, আমি অদ্বৈতানন্দস্বরূপ, আমিই অব্যয় ॥ ৬

আমি প্রত্যক্‌চৈতন্যস্বরূপ, আমি শান্ত ও প্রকৃতির অতীত, আমি নিত্যানন্দস্বরূপ ও অবিনাশী ॥ ৭

আমি প্রকৃত্যাদি চতুর্বিংশতি তত্ত্বের অতীত, পরমাত্মা, মধ্যাবস্থার অতীত বা দেহের অতীত, আমি শ্রেষ্ঠ ও শিবস্বরূপ, আমি মায়াতীত ও কেবল প্রকাশস্বরূপ এবং অবিনাশী ॥ ৮

আমি নাম ও রূপের অতীত, আমি জ্ঞানমূর্ত্তি ও অচ্যুত, আমি সুখস্বরূপ ও প্রকাশস্বরূপ, আমিই অবিনাশী ॥ ৯

---

* শ্লোকোঽয়ং সর্বত্র নোপলভ্যতে। † শাশ্বতানন্দরূপোঽহং শান্তোঽহং প্রকৃতেঃ পরঃ। প্রত্যক্‌চৈতন্যরূপোঽহমহমেবাহমব্যয়ঃ॥ ৭ ঈদৃশঃ শ্লোকঃ কুত্রচিদ্দৃশ্যতে। ‡ নানারূপব্যতীতোঽহম্—ইতি পাঠান্তরম্। § সুখরূপস্বরূপোঽহম্—ইত্যপি পাঠঃ। ¶ মম—ইত্যপি পাঠঃ।

স্বপ্রকাশৈকরূপোঽহমহমেবাহমব্যয়ঃ ॥ ১০
গুণত্রয়ব্যতীতোঽহং ব্রহ্মাদীনাঞ্চ সাক্ষ্যহম্।
অনন্তানন্দরূপোঽহমহমেবাহমব্যয়ঃ * ॥ ১১
অন্তর্যামিস্বরূপোঽহং কূটস্থঃ সর্বগোঽস্ম্যহম্।
পরমানন্দরূপোঽহমহমেবাহমব্যয়ঃ † ॥ ১২
দ্বন্দ্বাদিসাক্ষিরূপোঽহমচলোঽহং সনাতনঃ ‡।
সর্বসাক্ষিস্বরূপোঽহমেবাহমব্যয়ঃ ॥ ১৩
নিষ্কলোঽহং নিষ্ক্রিয়োঽহং সর্বাত্মা চ § সনাতনঃ।
অক্ষরস্বরূপশ্চাহমহমেবাহমব্যয়ঃ ¶ ॥ ১৪

আমার সর্ব্বকালে মায়া নাই ও মায়ার কার্য্য দেহাদিও নাই, আমি স্বয়ংপ্রকাশস্বরূপ ও অবিনাশী ॥ ১০

আমি সত্ত্ব, রজঃ ও তমঃ—এই তিন গুণের অতীত, আমি ব্রহ্মরুদ্র-প্রভৃতির সাক্ষিস্বরূপ, আমি অনন্ত ও আনন্দস্বরূপ অথবা অসীম আনন্দ-স্বরূপ, আমি অবিনাশী ॥ ১১

আমি সকল প্রাণীর অন্তর্য্যামিস্বরূপ, আমি কূটস্থ ও সর্ব্বব্যাপক, আমি পরমানন্দস্বরূপ ও অব্যয় ॥ ১২

আমি সুখ ও দুঃখ, শীত ও উষ্ণ প্রভৃতি দ্বন্দ্ব পদার্থের সাক্ষিস্বরূপ, আমি অচল ও সনাতন, আমি সকলের সাক্ষিস্বরূপ ও অব্যয় ॥ ১৩

আমি নিষ্কল (নিরবয়ব), নিষ্ক্রিয়, সকল জীবের মূল অথবা সকলের স্বরূপ, নিত্য, সকলের সাক্ষিস্বরূপ অথবা অক্ষরস্বরূপ ও অব্যয় ॥ ১৪

---

* অনন্তানন্তরূপোঽহম্—ইত্যপি পাঠঃ। † পরমাত্মস্বরূপোঽহম্—ইতি পাঠান্তরম্। ‡ সদোদিতঃ—ইত্যপি পাঠঃ। § সর্বাত্মাঽঃ—ইতিপাঠান্তরম্। ¶ অপরোক্ষ স্বরূপোঽহম্—ইতি বা পাঠঃ।

প্রজ্ঞানঘন এবাহং বিজ্ঞানঘন এব চ।
অকর্ত্তাহমভোক্তাহমহমেবাহমব্যয়ঃ ॥ ১৫
নিরাধারস্বরূপোঽহং সর্বাধারোঽহমেব চ।
আপ্তকামস্বরূপোঽহমহমেবাহমব্যয়ঃ * ॥ ১৬
তাপত্রয়বিমুক্তোঽহং + দেহত্রয়বিলক্ষণঃ।
অবস্থাত্রয়সাক্ষ্যস্মি চাহমেবাহমব্যয়ঃ ‡ ॥ ১৭
দৃগ্‌দৃশ্যৌ দ্বৌ পদার্থৌ স্তঃ ‡+ পরস্পরবিলক্ষণঃ।
দৃগ্‌ ব্রহ্ম দৃশ্যা মায়েতি সর্ববেদান্তডিণ্ডিমঃ ॥ ১৮
অহং সাক্ষীতি যো বিদ্যাদ্ বিবিচ্যৈব § পুনঃ পুনঃ।
স এব মুক্তো বিদ্বান্ ¶ স ইতি বেদান্তডিণ্ডিমঃ ॥ ১৯

আমি প্রকৃষ্টজ্ঞানমূর্ত্তি ও বিজ্ঞানস্বরূপ, অকর্ত্তা, অভোক্তা ও অব্যয় ॥ ১৫

আমি নিরাধারস্বরূপ অর্থাৎ আমার কোন আধার নাই, আমি সর্ব্বাধার অর্থাৎ সকলের আধার, আমি আপ্তকাম অর্থাৎ সমস্ত কাম আমি প্রাপ্ত হইয়াছি, আমি অব্যয় ॥ ১৬

আমি আধ্যাত্মিক, আধিভৌতিক ও আধিদৈবিক—এই ত্রিবিধ দুঃখ হইতে বিমুক্ত, আমি স্থূল, সূক্ষ্ম ও কারণশরীর হইতে ভিন্ন, আমি জাগ্রৎ, স্বপ্ন ও সুষুপ্তি—এই তিনটী অবস্থার সাক্ষী এবং আমি অব্যয় ॥ ১৭

দৃক্ অর্থাৎ দ্রষ্টা এবং দৃশ্য এই দুইটী পদার্থ আছে, ইহারা পরস্পর বিসদৃশ, তন্মধ্যে দৃক্ ব্রহ্ম এবং দৃশ্য মায়া, ইহা সমস্ত বেদান্তের ঘোষণা ॥ ১৮

যিনি দেহ, ইন্দ্রিয়প্রভৃতি অনাত্মা হইতে আত্মাকে পৃথক্

* আত্মকামস্বরূপোহম্—ইতি পাঠান্তরম্। + তাপত্রয়বিনির্মুক্তো—ইতি ক্বচিৎ পাঠঃ। ‡ চাহ=অহ—ইত্যপি পাঠঃ। ‡+ দৃগ্‌দৃশ্যাদিপদার্থোঽস্তি পরস্পরবিলক্ষণঃ—ইতি পাঠান্তরম্। § বিবিচ্যৈবং—ইতি ক্বচিৎ পাঠঃ। ¶ স এব মুক্তঃ স বিদ্বান্—ইত্যপি পাঠঃ।

ঘটকুড্যাদিকং সর্বং মৃত্তিকামাত্রমেব হি।
তদ্বদ্ ব্রহ্ম জগৎ সর্বমিতি বেদান্তডিণ্ডিমঃ ॥২০
ব্রহ্ম সত্যং জগন্মিথ্যা জীবো ব্রহ্মৈব নাপরঃ।
ইদমেব তু * সচ্ছাস্ত্রমিতি বেদান্তডিণ্ডিমঃ ॥ ২১
অন্তর্জ্যোতির্বহির্জ্যোতিঃ প্রত্যগ্ জ্যোতিঃ পরাৎ পরঃ।
জ্যোতির্জ্যোতিঃ স্বয়ং-জ্যোতিরাত্মজ্যোতিঃ শিবোঽস্ম্যহম্ † ॥ ২২

ইতি শ্রীমদ্ভগবৎপূজ্যপাদগোবিন্দপাদাচার্য্যশিষ্য-পরহংসপরিব্রাজকাচার্য্য-
শ্রীশঙ্করভগবৎপূজ্যপাদ-বিরচিত-ব্রহ্মজ্ঞানাবলীমালা।

করিয়া 'আমি সাক্ষিস্বরূপ'—এইরূপে আত্মাকে জানেন, তিনি বিদ্বান্, তিনিই মুক্ত—ইহা বেদান্তরূপ জয়ঢাকের বাদ্য ॥ ১৯

যেমন ঘট ও ভিত্তিপ্রভৃতি সমস্ত মৃত্তিকাস্বরূপ, মৃত্তিকাভিন্ন ইহাদের পৃথক্ অস্তিত্ব নাই, সেইরূপ এই সমস্ত জগতই ব্রহ্মস্বরূপ, ব্রহ্ম ভিন্ন ইহাদের পৃথক্ সত্তা নাই---ইহাই সমস্ত বেদান্তের ঘোষণা ॥ ২০

ব্রহ্ম সত্য, জগৎ মিথ্যা, জীব ব্রহ্মস্বরূপ, ব্রহ্ম হইতে ভিন্ন নহে—ইহাই হইতেছে উৎকৃষ্ট শাস্ত্রসিদ্ধান্ত, ইহা সমস্ত বেদান্তের উচ্চ নিনাদ ॥২১

আমি সকলের অন্তঃকরণে প্রকাশস্বরূপ, বহিঃস্থিত তেজঃস্বরূপ, আমি প্রত্যগ্ জ্যোতিঃস্বরূপ, আমি ব্রহ্মাদি হইতে উৎকৃষ্ট অথবা প্রকৃতির অতীত, আমি সূর্য্যাদি জ্যোতিসমূহের ও প্রকাশক, স্বয়ংপ্রকাশ, আত্মজ্যোতিঃ শিবস্বরূপ ॥ ২২

ব্রহ্মজ্ঞানাবলীর বঙ্গানুবাদ সম্পূর্ণ।

---

* অনেন বেদ্যং—ইতি কচিৎ পাঠঃ। † শ্লোকোঽয়ং সর্বত্র নোপলভ্যতে।

# ব্রহ্মানুচিন্তনম্। ( ২১ )

( আত্মানুচিন্তনম্। )

—০*০—

অহমেব পরং ব্রহ্ম বাসুদেবাখ্যমব্যয়ম্।
ইতি স্যান্নিশ্চিতো মুক্তো বদ্ধ এবান্যথা ভবেৎ ॥ ১
অহমেব পরং ব্রহ্ম নিশ্চিতং চিত্ত! চিন্ত্যতাম্।
চিদ্রূপত্বাদসঙ্গত্বাদবাধ্যত্বাৎ প্রযত্নতঃ ॥ ২
অহমেব পরং ব্রহ্ম ন চাহং ব্রহ্মণঃ পৃথক্।
ইত্যেবং সমুপাসীত ব্রাহ্মণো ব্রহ্মণি স্থিতঃ ॥ ৩
সর্বোপাধিবিনির্মুক্তং চৈতন্যং চ নিরন্তরম্।
তদ্ ব্রহ্মাহমিতি জ্ঞাত্বা কথং বর্ণাশ্রমী ভবেৎ ॥ ৪

আমিই বাসুদেবাখ্য অব্যয় পরব্রহ্ম—যাঁহার এইরূপ নিশ্চিত বুদ্ধি উৎপন্ন হইয়াছে, তিনিই মুক্ত; এইরূপ দৃঢ়মতি যাহার হয় নাই, সে বদ্ধ ॥১

আমি চিৎস্বরূপ, অসঙ্গ ও আমার স্বরূপ কালত্রয়ে বাধিত হয় না বলিয়া যত্নসহকারে 'আমিই পরব্রহ্ম'—এইরূপ হে চিত্ত! নিশ্চিতভাবে চিন্তা কর ॥২

ব্রাহ্মণ ব্রহ্মে অবস্থিত থাকিয়া 'আমিই পর ব্রহ্ম, আমি ব্রহ্ম হইতে পৃথক্ নহি'—এইরূপ উপাসনা করিবেন ॥৩

দেহ, ইন্দ্রিয় ও বুদ্ধি প্রভৃতি সমস্ত উপাধিবিরহিত, সর্ব্বদা চৈতন্য-

অহং ব্রহ্মাস্মি যো বেদ স সর্বং ভবতি হ্বিদম্।
নাভূত্যা ঈশতে দেবাস্তেষামাত্মা ভবেদ্ধি সঃ ॥ ৫
অন্যোঽসাবহমন্যোঽস্মীত্যুপাস্তে যোঽন্যদেবতাম্।
ন স বেদ নরো ব্রহ্ম স দেবানাং যথা পশুঃ ॥ ৬
অহমাত্মা ন চান্যোঽস্মি ব্রহ্মৈবাহং ন শোকভাক্।
সচ্চিদানন্দরূপোঽহং নিত্যমুক্তস্বভাববান্ ॥ ৭
আত্মানং সততং ব্রহ্ম সংভাব্য বিহরন্তি যে।
ন তেষাং দুষ্কৃতং কিঞ্চিদ্ দুষ্কৃতোত্থা ন চাপদঃ ॥ ৮

স্বরূপ ব্রহ্মই যে আমি, এইরূপে আত্মাকে জানিয়া ব্রাহ্মণ কিরূপে নিজেকে অমুক বর্ণ, অমুক আশ্রমী বিবেচনা করিবেন! ॥৪

'আমি ব্রহ্ম' এইরূপে যিনি আত্মাকে জানেন, তিনি এই সমস্তের স্বরূপ হইয়া থাকেন। তখন দেবগণ তাঁহার বিঘ্নাচরণ করিতে সমর্থ হন না; কারণ, তিনি দেবগণের আত্মা ॥৫

যে ব্যক্তি উপাস্যদেবতা আত্মব্যতিরিক্ত, অর্থাৎ আমি তাহা হইতে পৃথক্—এইরূপে অন্য দেবতার উপাসনা করে, সে ব্রহ্মকে জানে না, সে দেবগণের নিকট পশুসদৃশ। যেমন পশু মনুষ্যের ভোগ্য পদার্থ, সেইরূপ অজ্ঞ ব্যক্তি পশুর ন্যায় দেবতাগণের জন্য সমস্ত কর্ম্মে অধিকারী হইয়া থাকে ॥৬

আমি আত্মা, দেহাদি অন্য বস্তু আমি নহি, আমি ব্রহ্মই, আমার শোক নাই, আমি সচ্চিদানন্দস্বরূপ, নিত্যমুক্তস্বভাব ॥৭

যাঁহারা আত্মাকে সর্ব্বদা ব্রহ্ম বিবেচনা করিয়া সুখে বিহার করেন, তাঁহাদের কোনরূপ পাপ থাকে না এবং পাপজনিত বিপৎও হয় না ॥৮

আত্মানং সততং ব্রহ্ম সংভাব্য বিহরেৎ সুখম্।
ক্ষণং ব্রহ্মাহমস্মীতি যঃ কুর্য্যাদাত্মচিন্তনম্॥ ৯
তন্মহাপাতকং হন্তি তমঃ সূর্য্যোদয়ো যথা।
অজ্ঞানাদ্ ব্রহ্মণো জাতমাকাশং বুদ্‌বুদোপমম্॥ ১০
আকাশাদ্ বায়ুরুৎপন্নো বায়োস্তেজস্ততঃ পয়ঃ।
অদ্ভ্যশ্চ পৃথিবী জাতা ততো ব্রীহিযবাদিকম্॥ ১১
পৃথিব্যপ্সু পয়ো বহ্নৌ বহ্নির্বায়ৌ নভস্যসৌ।
নভোঽপ্যব্যাকৃতে তচ্চ শুদ্ধে শুদ্ধোঽস্ম্যহং হরিঃ॥ ১২
অহং বিষ্ণুরহং বিষ্ণুরহং বিষ্ণুরহং হরিঃ।
কর্ত্তৃভোক্ত্রাদিকং সর্বং তদবিদ্যোত্থমেব চ॥ ১৩

মানব সর্ব্বদা আত্মাকে ব্রহ্ম মনে করিয়া সুখে বিহার করিবেন, 'আমি ব্রহ্ম'—এইরূপে যিনি ক্ষণকাল আত্ম-ধ্যান করেন, সূর্য্য উদিত হইলে যেমন অন্ধকার দূরীভূত হয়, সেইরূপ তাঁহার মহাপাতক নাশ প্রাপ্ত হয়। ব্রহ্মবিষয়ক অজ্ঞান হইতেই বুদ্‌বুদসদৃশ আকাশ উৎপন্ন হইয়াছে॥৯—১০

আকাশ হইতে বায়ু উৎপন্ন হইয়াছে, অনন্তর তাহা হইতে তেজঃ, তেজঃ হইতে জল, জল হইতে পৃথিবী, পরে তাহা হইতে ধান্য, যব প্রভৃতি শস্য উৎপন্ন হইয়াছে॥১১

পৃথিবী জলে, জল অগ্নিতে, তেজঃ বায়ুতে, বায়ু আকাশে, আকাশ অব্যাকৃতে অর্থাৎ মায়াতে, মায়া শুদ্ধ ব্রহ্মে অবস্থিত আছে; আমি হইতেছি সেই শুদ্ধ হরি॥১২

আমি বিষ্ণু, আমি বিষ্ণু, আমি বিষ্ণু, আমি হরি; কর্ত্তৃত্ব, ভোক্তৃত্ব-প্রভৃতি সেই ব্রহ্মের অবিদ্যার দ্বারা উৎপন্ন হইয়াছে॥১৩

অচ্যুতোঽহমনন্তোঽহং গোবিন্দোঽহমহং হরিঃ।
আনন্দোঽহমশেষোঽহমজোঽহমমৃতোঽস্ম্যহম্॥ ১৪
নিত্যোঽহং নির্বিকল্পোঽহং নিরাকারোঽহমব্যয়ঃ।
সচ্চিদানন্দরূপোঽহং পঞ্চকোশাতিগোঽস্ম্যহম্॥ ১৫
অকর্ত্তাহমভোক্তাহমসঙ্গঃ পরমেশ্বরঃ।
সদা মৎসন্নিধানেন চেষ্টতে সর্বমিন্দ্রিয়ম্॥ ১৬
আদিমধ্যান্তমুক্তোঽহং ন বদ্ধোঽহং কদাচন।
স্বভাবনির্মলঃ শুদ্ধঃ স এবাহং ন সংশয়ঃ॥ ১৭
ব্রহ্মৈবাহং ন সংসারী মুক্তোঽহমিতি ভাবয়েৎ।
অশক্নুবন্ ভাবয়িতুং বাক্যমেতৎ সদাভ্যসেৎ॥ ১৮

আমি অচ্যুত—একরূপে অবস্থিত, আমি অনন্ত, আমি গোবিন্দ, আমি হরি, আমি আনন্দস্বরূপ, আমি অশেষ অর্থাৎ সমস্ত, আমি জন্মরহিত এবং অমৃত ॥১৪

আমি নিত্য, আমি বিকল্পশূন্য, আমি নিরাকার ও অব্যয়, আমি সচ্চিদানন্দস্বরূপ এবং এবং অন্নময়, প্রাণময়, মনোময়, বিজ্ঞানময় ও আনন্দময়—এই পাঁচটী কোশেরও অতীত ॥১৫

আমি অকর্ত্তা, অভোক্তা, অসঙ্গ ও পরমেশ্বর; আমার সান্নিধ্যবশতঃ ইন্দ্রিয়গণ সর্ব্বদা চেষ্টা করিয়া থাকে ॥১৬

আমি আদি, মধ্য ও অন্ত অবস্থা হইতে বিমুক্ত, আমি কখনও বদ্ধ নহি, আমি স্বভাবতঃ নির্ম্মল ও শুদ্ধ, ইহাতে সংশয় নাই ॥১৭

আমি ব্রহ্মস্বরূপ, সংসারী নহি, আমি মুক্ত—এইরূপ চিন্তা করিবে। যে ব্যক্তি এইরূপ চিন্তা করিতে অসমর্থ, সে সর্ব্বদা এই বাক্য উচ্চারণ করিবে ॥১৮

যদভ্যাসেন তদ্ভাবো ভবেদ্ ভ্রমরকীটবৎ।
অত্রাপহায় সন্দেহমভ্যসেৎ কৃতনিশ্চয়ঃ॥ ১৯
ধ্যানযোগেন মাসৈকাদ্ ব্রহ্মহত্যাং ব্যপোহতি।
সংবৎসরং সদাভ্যাসাৎ সিদ্ধ্যষ্টকমবাপ্নুয়াৎ॥ ২০
যাবজ্জীবং সদাভ্যাসাজ্জীবন্মুক্তো ভবেদ্ যতিঃ।
নাহং দেহো ন চ প্রাণো নেন্দ্রিয়াণি তথৈব চ॥ ২১
ন মনোঽহং ন বুদ্ধিশ্চ নৈব চিত্তমহংকৃতিঃ।
নাহং পৃথ্বী ন সলিলং ন চ বহ্নিস্তথাঽনিলঃ॥ ২২
ন চাকাশো ন শব্দশ্চ ন চ স্পর্শস্তথা রসঃ।
নাহং গন্ধো ন রূপং চ ন মায়াহং ন সংসৃতিঃ॥ ২৩

যেমন ভ্রমরকীট ( কাচপোকা ), তেলাপোকা বা আর্সলাকে ধরিলে সে তাহাকে চিন্তা করিতে করিতে তাহার স্বরূপ প্রাপ্ত হয়, সেইরূপ জীব পুনঃ পুনঃ 'আমি ব্রহ্ম'—এইরূপ উচ্চারণ করিতে করিতে ব্রহ্মস্বরূপ হন। এই বিষয়ে সন্দেহ দূর করিয়া দৃঢ়চিত্তে পুনঃ পুনঃ ব্রহ্মাভ্যাস করিবে ॥১৯

এইরূপে একমাস ধ্যানযোগের অনুষ্ঠান করিলে ব্রহ্মহত্যাজনিত পাপ দূরীভূত হয়, সর্ব্বদা এক বৎসর এইরূপ ধ্যানযোগের অভ্যাস করিলে অণিমাদি অষ্টসিদ্ধি লাভ ঘটে ॥২০

যে সন্ন্যাসী যাবজ্জীবন সর্ব্বদা ব্রহ্মাভ্যাস করেন, তিনি জীবন্মুক্ত হন,—আমি দেহ, প্রাণ, ইন্দ্রিয়, মনঃ, বুদ্ধি, চিত্ত ও অহঙ্কার নহি, আমি পৃথিবী, জল, অগ্নি, বায়ু ও আকাশ নহি। আমি আকাশ, শব্দ, স্পর্শ, রস, গন্ধ, রূপ ও মায়া নহি এবং আমায় সংসারও নাই ॥২১—২৩

সদা সাক্ষিস্বরূপত্বাৎ শিব এবাস্মি কেবলঃ।
ময্যেব সকলং জাতং ময়ি সর্বং প্রতিষ্ঠিতম্ ॥ ২৪
ময়ি সর্বং লয়ং যাতি তদ্ ব্রহ্মাস্ম্যহমদ্বয়ম্।
সর্বজ্ঞোঽহমনন্তোঽহং সর্বেশঃ সর্বশক্তিমান্ ॥ ২৫
আনন্দঃ সত্যবোধোঽহমিতি ব্রহ্মানুচিন্তনম্।
অয়ং প্রপঞ্চো মিথ্যৈব সত্যং ব্রহ্মাহমব্যয়ম্ ॥ ২৬
অত্র প্রমাণং বেদান্তা গুরবোঽনুভবস্তথা।
ব্রহ্মৈবাহং ন সংসারী ন চাহং ব্রহ্মণঃ পৃথক্ ॥ ২৭
নাহং দেহো ন মে দেহঃ কেবলোঽহং সনাতনঃ।
একমেবাদ্বিতীয়ং বৈ ব্রহ্মণো নেহ কিঞ্চন ॥ ২৮
হৃদয়কুমলমধ্যে দীপবদ্ বেদসারং
প্রণবময়মতর্ক্যং যোগিভির্ধ্যানগম্যম্।

আমি সর্ব্বদা সাক্ষিস্বরূপ এবং কেবল শিব, সমস্ত বস্তু আমা হইতে উৎপন্ন হইয়াছে এবং সকলই আমাতে প্রতিষ্ঠিত আছে ॥২৪

সমস্ত বস্তু আমাতে লয় প্রাপ্ত হয়, আমি সেই অদ্বিতীয় ব্রহ্মস্বরূপ, আমি সর্ব্বগত, অনন্ত, সর্ব্বজ্ঞ ও সর্ব্বশক্তিমান্ ॥ ২৫

আমি আনন্দ ; সত্য ও জ্ঞানস্বরূপ—এইরূপে ব্রহ্মের ধ্যান করিবে ; এই সংসার মিথ্যা, আমি সত্য অব্যয় ব্রহ্ম ॥ ২৬

এই বিষয়ে সমস্ত বেদান্ত, গুরু ও অনুভবই প্রমাণ। আমি ব্রহ্ম-স্বরূপ, সংসারী নহি, আমি ব্রহ্ম হইতে পৃথক্ নহি ॥ ২৭

আমি দেহ নহি এবং আমার দেহ নাই, আমি শুদ্ধ সনাতন, এক অদ্বিতীয়, এই সংসারে ব্রহ্ম হইতে অন্য কোন পদার্থ নাই ॥ ২৮

হরিগুরুশিবযোগং সর্বভূতস্থমেকং
সকৃদপি মনসা বৈ চিন্তয়েদ্ যঃ স মুক্তঃ ॥ ২৯

ইতি শ্রীমদ্ভগবৎপূজ্যপাদগোবিন্দপাদাচার্য্যশিষ্য-পরমহংসপরিব্রাজকাচার্য্য-শ্রীশঙ্করভগবৎপূজ্যপাদবিরচিত-ব্রহ্মানুচিন্তনম্।

যিনি হৃদয়পদ্মমধ্যে দীপের ন্যায় প্রকাশক, যাহা সমস্ত বেদের সার-তত্ত্ব, ওঁকারস্বরূপ, তর্কের অবিষয়, যোগিগণকর্ত্তৃক ধ্যানযোগগম্য, যাহা হরি, গুরু ও শিবের সম্মিলনরূপ, সকল প্রাণীতে বর্ত্তমান এক বস্তুকে একবারও মনের দ্বারা চিন্তা করেন, তিনি মুক্ত হইয়া থাকেন ॥ ২৯

ব্রহ্মানুচিন্তনের বঙ্গানুবাদ সম্পূর্ণ।

---

# মণিরত্ন-মালা। ( ২২ )

—০✻০—

অপার-সংসার-সমুদ্রমধ্যে
সম্মজ্জতো * মে শরণং কিমস্তি।
গুরো কৃপালো! কৃপয়া বদৈতদ্
বিশ্বেশপাদাম্বুজদীর্ঘনৌকা ॥ ১

শিষ্য গুরুর নিকট জিজ্ঞাসা করিলেন—হে কৃপাময় গুরো! আমি অপার-সংসার-সাগরমধ্যে নিমগ্ন হইয়াছি, আমার আশ্রয় কি? তাহা আমাকে কৃপাপূর্ব্বক বলুন। গুরু বলিলেন—বিশ্বেশ্বরের পাদপদ্মরূপ দীর্ঘ নৌকা তোমার আশ্রয় ॥ ১

---

* নিমজ্জতো—ইত্যপি পাঠঃ। এই গ্রন্থখানি ১৭সংখ্যক প্রশ্নোত্তররত্নমালিকার অনুরূপ।

বদ্ধো হি কো যো বিষয়ানুরাগী
কা বা বিমুক্তির্বিষয়ে বিরক্তিঃ।
কো বাস্তি ঘোরো * নরকঃ স্বদেহ-
স্তৃষ্ণাক্ষয়ঃ স্বর্গপদং কিমস্তি ॥ ২

সংসার-হৃৎ কঃ শ্রুতিজাত্মবোধঃ
কো মোক্ষহেতুঃ কথিতঃ স এব।
দ্বারং কিমেকং নরকস্য নারী
কা স্বর্গদা প্রাণভৃতামহিংসা ॥ ৩

শেতে সুখং কস্তু সমাধিনিষ্ঠো
জাগর্ত্তি কো বা সদসদ্‌বিবেকী।
কে শত্রবঃ সন্তি নিজেন্দ্রিয়াণি
তান্যেব মিত্রাণি জিতানি যানি ॥ ৪

শিষ্য—বদ্ধ কে? গুরু—যে ব্যক্তি বিষয়ে অনুরাগী। শিষ্য—মুক্তি কাহাকে বলে? গুরু—বিষয়ে বৈরাগ্য। শিষ্য—ঘোর নরক কি, অথবা ভীষণ নরক কি? গুরু—নিজদেহ। শিষ্য—স্বর্গস্থান কাহাকে বলে? গুরু—তৃষ্ণাক্ষয় ॥ ২

শিষ্য—সংসারনাশক কি? গুরু—বেদজন্য আত্মজ্ঞান। শিষ্য—কোন্‌টী মোক্ষের কারণ বলিয়া কথিত হয়? গুরু—সেই আত্মজ্ঞান। শিষ্য—একমাত্র নরকের দ্বার কি? গুরু—নারী। শিষ্য—প্রাণিগণের স্বর্গপ্রদ কি? গুরু—অহিংসা ॥ ৩

শিষ্য—কে সুখে শয়ন করে? গুরু—সমাধিনিষ্ঠ ব্যক্তি।

* ঘোরে—ইতি বা পাঠঃ।

কো বা দরিদ্রো হি বিশালতৃষ্ণঃ
শ্রীমাংশ্চ কো যস্য সমস্ততোষঃ।
জীবন্মৃতঃ কস্তু নিরুদ্যমো যঃ,
কো বাঽমৃতঃ স্যাৎ সুখদা নিরাশা ॥ ৫

পাশো হি কো যো মমতাভিমানঃ
সম্মোহয়ত্যেব সুরেব কা স্ত্রী।
কো বা মহান্ধো মদনাতুরো যো
মৃত্যুশ্চ কো বাঽপযশঃ স্বকীয়ম্ ॥ ৬

কো বা গুরু র্যো হি হিতোপদেষ্টা
শিষ্যস্তু কো যো গুরুভক্ত এব।

শিষ্য—কে জাগরিত থাকে? গুরু—সদসদ্‌বিবেকী অর্থাৎ যিনি ভাল, মন্দ পৃথক্‌ভাবে জানেন। শিষ্য—কাহারা শত্রু? গুরু—নিজের ইন্দ্রিয়গণ। শিষ্য—মিত্র কাহারা? গুরু—বশীভূত ইন্দ্রিয়গণ ॥ ৪

শিষ্য—দরিদ্র কে? গুরু—যাহার তৃষ্ণা বলবতী অর্থাৎ যে অতি-লোভী। শিষ্য—শ্রীমান্ কে? গুরু—যাঁহার সর্ব্বদা সন্তোষ। শিষ্য—জীবিত থাকিয়া মৃত কে? গুরু—যে ব্যক্তি উদ্যমবিহীন। শিষ্য—অমৃত কি? গুরু—সুখদায়িনী আশাশূন্যতা ॥ ৫

শিষ্য—পাশ অর্থাৎ বন্ধন কি? গুরু—মমতাভিমান। শিষ্য—মদিরার ন্যায় লোকের মোহ জন্মায় কি? গুরু—স্ত্রী। শিষ্য—মহান্ অন্ধ কে? গুরু—যে কামাতুর। শিষ্য—মৃত্যু কি? গুরু—স্বীয় অখ্যাতি ॥ ৬

কো দীর্ঘরোগো ভব এব সাধো !
কিমৌষধং তস্য বিচার এব ॥ ৭
কিং ভূষণাদ্ ভূষণমস্তি শীলং
তীর্থং পরং কিং স্বমনো বিশুদ্ধম্।
কিমত্র হেয়ং কনকঞ্চ কান্তা
শ্রাব্যং সদা কিং গুরুবেদবাক্যম্ ॥ ৮
কে হেতবো ব্রহ্মগতেস্তু সন্তি
সৎসঙ্গতিদানবিচারতোষাঃ।
কে সন্তি সন্তোঽখিলবীতরাগা
অপাস্তমোহাঃ শিবতত্ত্বনিষ্ঠাঃ ॥ ৯

শিষ্য—গুরু কে ? গুরু—যিনি হিতোপদেশ করেন। শিষ্য—শিষ্য কে ? গুরু—যিনি গুরুভক্ত। শিষ্য—দীর্ঘ রোগ কি ? গুরু—হে সাধো ! সংসারই হইতেছে প্রবলরোগস্বরূপ। শিষ্য—ঔষধ কি ? গুরু—সংসারের স্বরূপ বিচার ॥ ৭

শিষ্য—ভূষণ অপেক্ষা উৎকৃষ্ট ভূষণ কি ? গুরু—চরিত্র। শিষ্য—শ্রেষ্ঠ তীর্থ কি ? গুরু—বিশুদ্ধ স্বীয় মনঃ অর্থাৎ শুদ্ধচিত্ত। শিষ্য—এই সংসারে ত্যাজ্য কি ? গুরু—কামিনী ও কাঞ্চন। শিষ্য—সর্ব্বদা শ্রবণযোগ্য বস্তু কি ? গুরু—গুরুবাক্য ও বেদবাক্য ॥ ৮

শিষ্য—ব্রহ্মপ্রাপ্তির কারণ কি ? গুরু—সৎসঙ্গ, দান, বিচার ও সন্তোষ। শিষ্য—সজ্জন কাহারা ? গুরু—যাঁহারা সমস্ত বিষয়ে অনুরাগশূন্য, যাঁহাদের মোহদূরীভূত হইয়াছে এবং যাঁহারা শিবতত্ত্বপরায়ণ ॥ ৯

কো বা জ্বরঃ প্রাণভৃতাং হি চিন্তা
মূর্খোঽস্তি কো যস্তু বিবেকহীনঃ।
কার্য্যা প্রিয়া কা শিববিষ্ণুভক্তিঃ
কিং জীবনং দোষবিবর্জিতং যৎ ॥ ১০

বিদ্যা হি কা ব্রহ্মগতি-প্রদা যা
বোধো হি কো যস্তু বিমুক্তি-হেতুঃ।
কো লাভ আত্মাবগমো হি যো বৈ
জিতং জগৎ কেন মনো হি যেন ॥ ১১

শূরান্মহাশূরতমোঽস্তি কো বা
মনোজবাণৈর্ব্যথিতো ন যস্তু।
প্রাজ্ঞো হি ধীরশ্চ সমশ্চ কো বা
প্রাপ্তো ন মোহো ললনাকটাক্ষৈঃ ॥ ১২

শিষ্য—প্রাণিগণের জর কি? গুরু—চিন্তা। শিষ্য—মূর্খ কে? গুরু—বিবেকবিহীন ব্যক্তি। শিষ্য—কোন্ কার্য্য প্রিয়? গুরু—শিব ও বিষ্ণুতে ভক্তি। শিষ্য—জীবন কাহাকে বলে? গুরু—যে জীবন দোষশূন্য ॥ ১০

শিষ্য—বিদ্যা কি? গুরু—যাহা ব্রহ্মজ্ঞান প্রদান করে। শিষ্য—জ্ঞান কাহাকে বলে? গুরু—যাহা বিমুক্তির কারণ। শিষ্য—লাভ কাহাকে বলে? গুরু—আত্মাবগতি। শিষ্য—কে জগৎ জয় করিয়াছেন? গুরু—যিনি মনঃ জয় করিয়াছেন ॥ ১১

শিষ্য—শূর হইতে শ্রেষ্ঠ শূর কে? গুরু—যিনি মদনশরে ব্যথিত নহেন। শিষ্য—প্রাজ্ঞ, ধীর ও সমদৃষ্টি কে? গুরু—যিনি স্ত্রীর কটাক্ষ-পাতে মোহ প্রাপ্ত হন না ॥ ১২

বিষাদ্ বিষং কিং বিষয়াঃ সমস্তা
দুঃখী সদা কো বিষয়ানুরাগী।
ধন্যস্তু কো যস্তু পরোপকারী
কঃ পূজনীয়ঃ শিবতত্ত্ব-নিষ্ঠঃ ॥ ১৩

সর্বাস্ববস্থাস্বপি কিন্ন কার্য্যং
কিংবা বিধেয়ং বিদুষা প্রযত্নাৎ।
স্নেহশ্চ পাপং পঠনঞ্চ ধর্মাঃ
সংসারমূলং হি কিমস্তি চিন্তা ॥ ১৪

বিজ্ঞান্মহাবিজ্ঞতমোঽস্তি কো বা
নার্য্যা পিশাচ্যা ন চ বঞ্চিতো যঃ।
কা শৃঙ্খলা প্রাণভৃতাং হি নারী
দিব্যং ব্রতং কিঞ্চ সমস্তদৈন্যম্ ॥ ১৫

শিষ্য—বিষ হইতে বিষ কি? গুরু—সমস্ত বিষয়। শিষ্য—সর্ব্বদা দুঃখী কে? গুরু—যে ব্যক্তি সর্ব্বদা বিষয়ে আসক্ত। শিষ্য—ধন্য কে? গুরু—যিনি পরোপকারী। শিষ্য—পূজনীয় কে? গুরু—যিনি শিবতত্ত্বে নিষ্ঠাবান্ ॥ ১৩

শিষ্য—সকল অবস্থাতে কোন্ কার্য্য করা উচিত নহে এবং বিদ্বদ্ব্যক্তির কোন্ কার্য্য যত্নসহকারে কর্ত্তব্য? গুরু—স্নেহ ও পাপ করা উচিত নহে, শাস্ত্রাধ্যয়ন ও ধর্ম্মানুষ্ঠান কর্ত্তব্য। শিষ্য—সংসারের কারণ কি? গুরু—চিন্তা ॥ ১৪

শিষ্য—বিজ্ঞ হইতে বিজ্ঞতম কে? গুরু—যিনি পিশাচীরূপা নারী-কর্ত্তৃক প্রতারিত হন নাই। শিষ্য—প্রাণিগণের বন্ধনশৃঙ্খল কি? গুরু—নারী। শিষ্য—দিব্য ব্রত কি? গুরু—সম্পূর্ণদীনতা ॥ ১৫

জ্ঞাতুং ন শক্যং চ কিমস্তি সর্বৈ
র্যোষিন্মনো যচ্চরিতং তদীয়ম্।
কা দুস্ত্যজা সর্বজনৈ র্দুরাশা
বিদ্যাবিহীনঃ পশুরস্তি কো বা॥ ১৬

বাসো ন সঙ্গঃ সহ কৈ র্বিধেয়ো
মূর্খৈশ্চ নীচৈশ্চ খলৈশ্চ পাপৈঃ।
মুমুক্ষুণা কিং ত্বরিতং বিধেয়ং
সৎসঙ্গতির্নির্মমতেশভক্তিঃ॥ ১৭

লঘুত্বমূলঞ্চ কিমর্থিতৈব
গুরুত্বমূলং যদযাচনঞ্চ।
জাতো হি কো যস্য পুন র্ন জন্ম
কো বাঽমৃতো যস্য পুন র্ন মৃত্যুঃ॥ ১৮

শিষ্য—কোন্ বস্তু লোক জানিতে পারে না? গুরু—নারীর মনঃ ও নারীর চরিত্র। শিষ্য—কোন্‌টী সকল লোকের দুঃখে ত্যাজ্য? গুরু—দুরাশা। শিষ্য—পশু কে? গুরু—বিদ্যাবিহীন ব্যক্তি॥ ১৬

শিষ্য—কাহাদের সহিত বাস করা উচিত নহে? গুরু—মূর্খ, নীচ, খল ও পাপিগণের সহিত। শিষ্য—মুমুক্ষুগণের শীঘ্র কোন্ কার্য্য সম্পাদন করা উচিত? গুরু—সৎসঙ্গ, মমতাত্যাগ ও ঈশ্বরে ভক্তি॥১৭

শিষ্য—লঘুতার কারণ কি? গুরু—অর্থিতা অর্থাৎ প্রার্থনা। শিষ্য—গুরুত্বের কারণ কি? গুরু—প্রার্থনা না করা। শিষ্য—প্রকৃত পক্ষে জন্মিয়াছে কে? গুরু—যাঁহার আর জন্ম হইবে না। শিষ্য—কে অমর? গুরু—যাঁহার আর মৃত্যু হইবে না॥১৮

মূকোঽস্তি কো বা বধিরশ্চ কো বা
বক্তুং ন যুক্তং সময়ে সমর্থম্।
তথ্যং সুপথ্যং ন শৃণোতি বাক্যং
বিশ্বাসপাত্রং ন কিমস্তি নারী॥ ১৯

তত্ত্বং কিমেকং শিবমদ্বিতীয়ং
কিমুত্তমং সচ্চরিতং যদস্তি।
ত্যাজ্যং সুখং কিং স্ত্রিয়মেব সম্যক্
দেয়ং পরং কিং ত্বভয়ং সদৈব॥ ২০

শত্রোর্মহাশত্রুতমোঽস্তি কো বা
কামঃ সকোপোঽনৃতলোভতৃষ্ণাঃ।
ন পূর্য্যতে কো বিষয়ৈঃ স এব
কিং দুঃখমূলং মমতাভিধানম্॥ ২১

শিষ্য—মূক ( বোবা ), এবং বধির ( কালা ) বা কে? গুরু—যে যথাকালে যথার্থ বলিতে না পারে, সে বোবা এবং যে হিতকর বাক্য শ্রবণ না করে, সে কালা। শিষ্য—এ সংসারে কে বিশ্বাসভাজন নহে? গুরু—নারী ॥১৯

শিষ্য—একমাত্র তত্ত্ব কি? গুরু—অদ্বিতীয় শিবতত্ত্ব অর্থাৎ ব্রহ্ম-তত্ত্ব। শিষ্য—উত্তম বস্তু কি? গুরু—সচ্চরিত্রতা। শিষ্য—কোন্ সুখ সর্ব্বতোভাবে ত্যাজ্য? গুরু—স্ত্রীসঙ্গজনিত সুখ। শিষ্য—উৎকৃষ্ট দানযোগ্য বস্তু কি? গুরু—সর্ব্বদা অভয় ॥২০

শিষ্য—শত্রু হইতে মহাশত্রু কে? গুরু—কাম, ক্রোধ, মিথ্যা, লোভ ও তৃষ্ণা। শিষ্য—বিষয়সমূহের দ্বারা কোন্টী পূর্ণতা প্রাপ্ত হয় না, অর্থাৎ বিষয়সমূহের সেবার দ্বারা কাহার পরিতৃপ্তি হয় না। গুরু—

কিং মুণ্ডনং সাক্ষরতা মুখস্য
সত্যঞ্চ কিং ভূতহিতং সদৈব।
কিং কর্ম কৃত্বা ন হি শোচনীয়ং
কামারিকংসারিসমর্চনাখ্যম্॥ ২২

কস্যাস্তি নাশে মনসো হি মোক্ষঃ
ক সর্বথা নাস্তি ভয়ং বিমুক্তৌ।
শল্যং পরং কিং নিজমূর্খতৈব
কে কে হ্যুপাস্যা গুরুদেববৃদ্ধাঃ॥ ২৩

উপস্থিতে প্রাণহরে কৃতান্তে
কিমাশু কার্য্যং সুধিয়া প্রযত্নাৎ।
বাক্কায়চিত্তৈঃ সুখদং যমঘ্নং
মুরারিপাদাম্বুজচিন্তনঞ্চ॥ ২৪

বিষয়ই, অর্থাৎ বিষয়ভোগের দ্বারা বিষয়বাসনার নিবৃত্তি হয় না। শিষ্য—দুঃখের কারণ কি? গুরু—মমতা ॥২১

শিষ্য—মুখের ভূষণ কি? গুরু—অক্ষরজ্ঞান অর্থাৎ বিদ্যাবত্তা। শিষ্য—সদা প্রাণিগণের হিতকর কি? গুরু—সত্য। শিষ্য—কোন্ কর্ম্মের অনুষ্ঠান করিলে আর শোক করিতে হয় না? গুরু—কামশত্রু মহাদেবের এবং কংসশত্রু শ্রীকৃষ্ণের পূজা ॥২২

শিষ্য—কাহার বিনাশ হইলে মুক্তি হয়? গুরু—মনের। শিষ্য—কোথায় সর্ব্বপ্রকার ভয় থাকে না? গুরু—মুক্তিতে। শিষ্য—শল্য অর্থাৎ মর্ম্মভেদী দুঃখ কি? গুরু—স্বীয়মূর্খতা। শিষ্য—কাহাদের উপাসনা করা উচিত? গুরু—গুরু, দেবতা ও বৃদ্ধগণের ॥২৩

শিষ্য—প্রাণহরণকারী যম সমাগত হইলে অর্থাৎ মৃত্যুকাল উপস্থিত

কে দস্যবঃ সন্তি কুবাসনাখ্যাঃ
কঃ শোভতে যঃ সদসি প্রবিদ্যঃ।
মাতেব কা যা সুখদা সুবিদ্যা,
কিমেধতে দানবশাৎ সুবিদ্যা॥ ২৫
কুতো হি ভীতিঃ সততং বিধেয়া
লোকাপবাদাদ্ ভবকাননাচ্চ।
কো বাঽতিবন্ধুঃ পিতবশ্চ কে বা
বিপৎসহায়াঃ পরিপালকা যে॥ ২৬
বুদ্ধা ন বোধ্যং পরিশিষ্যতে কিং
শিবপ্রসাদাৎ সুখবোধরূপম্।

হইলে বুদ্ধিমান্ লোকের যত্নসহকারে শীঘ্র কোন্ কার্য্য করা উচিত? গুরু—বাক্, দেহ ও মনের দ্বারা সুখপ্রদ, যমভয়নিবারক শ্রীহরির পাদ-পদ্ম চিন্তা করা কর্ত্তব্য ॥২৪

শিষ্য—দস্যু কাহারা? গুরু—কুবাসনাসমূহ। শিষ্য—সভায় কে শোভা পাইয়া থাকেন? গুরু—যিনি প্রকৃষ্টবিদ্যাসম্পন্ন। শিষ্য—মাতার ন্যায় সুখদায়িনী কে? গুরু—উৎকৃষ্টবিদ্যা। শিষ্য—কোন্ বস্তু দানের দ্বারা ক্ষয়প্রাপ্ত হয় না বরং বৃদ্ধি পায়? গুরু—সুবিদ্যা ॥২৫

শিষ্য—কোন বস্তু হইতে সর্ব্বদা ভীত থাকা উচিত? গুরু—লোক-নিন্দা ও সংসার অরণ্য অর্থাৎ অরণ্যবৎ ভীষণ সংসার হইতে। শিষ্য—নিরতিশয় বন্ধু কে? গুরু—যিনি বিপদে সহায়। শিষ্য—পিতৃতুল্য কাহারা? গুরু—যাঁহারা পরিপালন করেন ॥২৬

শিষ্য—কোন্ বস্তুর জ্ঞান হইলে আর অন্য জ্ঞানের আবশ্যকতা নাই? গুরু—শিবের অনুগ্রহ হইতে সুখস্বরূপ ব্রহ্মজ্ঞান। শিষ্য—কোন্

জ্ঞাতে তু কস্মিন্ বিদিতং জগৎ স্যাৎ
সর্বাত্মকে ব্রহ্মণি পূর্ণরূপে ॥ ২৭
কিং দুর্লভং সদ্গুরুরস্তি লোকে
সৎসঙ্গতির্ব্রহ্মবিচারণা চ।
ত্যাগো হি সর্বস্য শিবাত্মবোধঃ
কো দুর্জয়ঃ সর্বজনৈর্মনোজঃ ॥ ২৮
পশোঃ পশুঃ কো ন করোতি ধর্মং
প্রাচীনশাস্ত্রেঽপি ন চাত্মবোধঃ।
কিং তদ্ বিষং ভাতি সুধোপমং স্ত্রী
কে শত্রবো মিত্রবদাত্মজাদ্যাঃ ॥ ২৯
বিদ্যুচ্চলং কিং ধনযৌবনায়ু-
র্দানং পরং কিং চ সুপাত্রদত্তম্।

বস্তু জ্ঞাত হইলে জগৎ জ্ঞাত হয়? গুরু—পূর্ণরূপ অর্থাৎ ব্যাপক সর্ব্বাত্মক ব্রহ্ম ॥২৭

শিষ্য—সংসারে কোন্ বস্তু দুর্লভ? গুরু—সদ্গুরু, সৎসঙ্গ ও ব্রহ্ম-বিচার। শিষ্য—সকল বস্তুর ত্যাগ কখন হয়? গুরু—আমি শিব-স্বরূপ এইরূপ আত্মজ্ঞান উদিত হইলে। শিষ্য—সকল লোকের দুর্জয় কি? গুরু—কাম ॥২৮

শিষ্য—পশু অপেক্ষা পশু কে? গুরু—যে ধর্ম্মানুষ্ঠান করে না, প্রাচীন শাস্ত্র দ্বারা যাহার আত্মজ্ঞান হয় না। শিষ্য—কোন বিষ সুখ-সদৃশ বোধ হয়? গুরু—স্ত্রী। শিষ্য—শত্রু কাহারা? গুরু—মিত্র-তুল্য পুত্র, কন্যা প্রভৃতি ॥২৯

শিষ্য—বিদ্যুতের ন্যায় চঞ্চল কি? গুরু—ধন, যৌবন ও আয়ুঃ।

কণ্ঠং গতৈরপ্যসুভির্ন কার্য্যং
কিং কিং বিধেয়ং মলিনং শিবার্চা ॥ ৩০
অহর্নিশং কিং পরিচিন্তনীয়ং
সংসারমিথ্যাত্বশিবাত্মতত্ত্বম্।
কিং কর্ম যৎ প্রীতিকরং মুরারেঃ
ক্বাস্থা ন কার্য্যা সততং ভবাব্ধৌ ॥ ৩১
কণ্ঠং গতা বা শ্রবণং গতা বা
প্রশ্নোত্তরাখ্যা মণিরত্নমালা।
তনোতু মোদং বিদুষাং সুরম্যং
রমেশগৌরীশকথেব সদ্যঃ ॥ ৩২ ॥

ইতি শ্রীমদ্ভগবৎপূজ্যপাদগোবিন্দপাদাচার্য্যশিষ্যস্য-পরমহংসপরিব্রাজকাচার্য্য-
শ্রীশঙ্করভগবৎপূজ্যপাদ-বিরচিত-মণিরত্নমালা।

শিষ্য—উৎকৃষ্ট দান কি? গুরু—সৎপাত্রে দান। শিষ্য—প্রাণ কণ্ঠগত হইলেও কি করা উচিত নহে? গুরু—মলিন কার্য্য অর্থাৎ পাপ। শিষ্য—তখন কি করা উচিত? গুরু—শিবের আরাধনা ।।৩০

শিষ্য—রাত্রি দিন কাহার চিন্তা করা উচিত? গুরু—সংসারের মিথ্যাত্ব ও শিবস্বরূপ আত্মতত্ত্ব। শিষ্য—কর্ম্ম কি? গুরু—যাহা ভগবান্ শ্রীহরির প্রীতিকর। শিষ্য—কোন্ কার্য্যে সতত আস্থা স্থাপন করা উচিত নহে? গুরু—সমুদ্রতুল্য অপার সংসারে ।।৩১

হরিকথা ও শিবকথা যেমন তৎক্ষণাৎ আনন্দ প্রদান করে, সেইরূপ এই প্রশ্নোত্তররূপ মণিরত্নমালা কণ্ঠস্থ অথবা শ্রুত হইয়া পণ্ডিতগণের চিত্তে অপার আনন্দ উৎপাদন করুক ।।৩২

মণিরত্নমালার বঙ্গানুবাদ সম্পূর্ণ।

# মনীষাপঞ্চকম্। (২৩)

—০✽০—

সত্যাচার্য্যস্য গমনে কদাচিন্মুক্তিদায়কম্।
কাশীক্ষেত্রং প্রতি সহ গৌর্য্যা মার্গে তু শঙ্করম্॥ ১
অন্ত্যবেশধরং দৃষ্ট্বা গচ্ছ গচ্ছেতি চাব্রবীৎ।
শঙ্করং সোঽপি চাণ্ডালস্তং পুনঃ প্রাহ শঙ্করম্॥ ২
অন্নময়াদন্নময়মথবা চৈতন্যমেব চৈতন্যাৎ।
দ্বিজবর! দূরীকর্ত্তুং বাঞ্ছসি কিং ব্রূহি গচ্ছ গচ্ছেতি॥৩
কিং গঙ্গাম্বুনি বিম্বিতেঽম্বরমণৌ চাণ্ডালবাটীপয়ঃ-
পূরে চান্তরমস্তি কাঞ্চনঘটীমৃৎকুম্ভয়োর্বাম্বরে।

একদা সত্যাচার্য্য শঙ্করাচার্য্য মুক্তিপ্রদ কাশীক্ষেত্রে গমন করিতেছিলেন, শঙ্করও গৌরীর সহিত সেই পথে যাইতেছিলেন। সত্যাচার্য্য চণ্ডালবেশধারী শঙ্করকে দেখিয়া বলিলেন—'সরিয়া যাও, সরিয়া যাও। সেই চণ্ডালও আবার শঙ্করাচার্য্যকে বলিলেন—হে দ্বিজশ্রেষ্ঠ! তুমি অন্নময় হইতে অন্নময়কে অথবা চৈতন্য হইতে চৈতন্যকে দূরীভূত করিতে ইচ্ছা করিতেছ? তাহা না হইলে আমাকে 'সরিয়া যাও, সরিয়া যাও'—একথা বলিতেছ কেন? ইহার তাৎপর্য্য এই যে, তোমার শরীরও অন্নের বিকার এবং আমারও শরীর অন্নময়, তাহা হইলে তোমার অন্নময় দেহ হইতে আমার অন্নময় দেহের কি পার্থক্য আছে, যাহাতে আমি সরিয়া যাইব, আর যদি দেহ ছাড়িয়া

প্রত্যগ্‌বস্তুনি নিস্তরঙ্গসহজানন্দাববোধাম্বুধৌ
বিপ্রোঽয়ং শ্বপচোঽয়মিত্যপি মহান্ কোঽয়ং বিভেদভ্রমঃ * ॥ ৪
জাগ্রৎস্বপ্নসুষুপ্তিষু স্ফুটতরা যা সংবিদুজ্জৃম্ভতে
যা ব্রহ্মাদিপিপীলিকান্ততনুষু প্রোতা জগৎসাক্ষিণী।
সৈবাহং ন চ দৃশ্যবস্ত্বিতি দৃঢ়প্রজ্ঞাপি যস্যাস্তি চেৎ
চাণ্ডালোঽস্তু স তু দ্বিজোঽস্তু গুরুরিত্যেষা মনীষা মম ॥ ৫
ব্রহ্মৈবাহমিদং জগচ্চ সকলং চিন্মাত্রবিস্তারিতং
সর্বং চৈতদবিদ্যয়া ত্রিগুণয়াশেষং ময়া কল্পিতম্।

দিয়া চৈতন্যকে ধর, তাহা হইলে বা আমি সরিয়া যাইব কেন? কারণ, তোমার চৈতন্যে আর আমার চৈতন্যে কি পার্থক্য আছে? ॥১-৩

গঙ্গাজলে কিংবা চণ্ডালভবনস্থিত জলাশয়ে প্রতিবিম্বিত সূর্য্যের কি কোনরূপ পার্থক্য আছে? নিশ্চল স্বাভাবিক আনন্দজ্ঞান সমুদ্ররূপ প্রত্যগ্‌বস্তুতে (আত্মাতে) এই ব্যক্তি ব্রাহ্মণ, এই ব্যক্তি চণ্ডাল—এইরূপ ভেদরূপ গুরুতর ভ্রম করিতেছ কেন? ॥ ৪

জাগ্রৎ, স্বপ্ন ও সুষুপ্তি এই তিন অবস্থাতে যে সংবিৎ (জ্ঞান বা চৈতন্য) অতিশয় স্পষ্টরূপে প্রকাশ পাইতেছেন, যাহা ব্রহ্মা হইতে পিপীলিকাপর্য্যন্ত সকল দেহে সাক্ষিস্বরূপে অবস্থান করিতেছেন, আমি সেই চৈতন্যস্বরূপ, আমি (ঘটাদির ন্যায়) জড় দৃশ্য বস্তু নহি—যাহার এইরূপ দৃঢ় জ্ঞান আছে, তিনি চণ্ডালই হউন অথবা ব্রাহ্মণই হউন, তিনি আমার গুরু, এইরূপ আমার মনীষা অর্থাৎ নিশ্চয় ॥৫

আমি ব্রহ্মস্বরূপ, এই সমস্ত জগৎ কেবলমাত্র চৈতন্যদ্বারা অবভাসিত হইতেছে, এই সমস্ত জগৎ ত্রিগুণাত্মক অবিদ্যাদ্বারা আমাকর্ত্তৃক অথবা

* এতৎশ্লোকচতুষ্টয়ং পুস্তকান্তরে ন দৃশ্যতে।

ইত্থং যস্য দৃঢ়া মতিঃ সুখতরে নিত্যে পরে নির্মলে
চাণ্ডালোঽস্তু স তু দ্বিজোঽস্তু গুরুরিত্যেষা মনীষা মম ॥ ৬
শশ্বন্নশ্বরমেব বিশ্বমখিলং নিশ্চিত্য বাচা গুরো-
র্নিত্যং ব্রহ্ম নিরন্তরং বিমৃশতা নির্ব্যাজশান্তাত্মনা।
ভূতং ভাবি * চ দুষ্কৃতং প্রদহতা সংবিন্ময়ে পাবকে
প্রারব্ধায় সমর্পিতং স্ববপুরিত্যেষা মনীষা মম ॥ ৭
যা তির্য্যঙ্নরদেবতাভিরহমিত্যন্তঃ স্ফুটা গৃহ্যতে
যদ্ভাসা হৃদয়াক্ষদেহবিষয়া ভান্তি স্বতোঽচেতনাঃ।
তাং ভাস্যৈঃ পিহিতার্কমণ্ডলনিভাং স্ফূর্ত্তিং সদা ভাবয়ন্
যোগী নির্বৃতমানসো হি গুরুরিত্যেষা মনীষা মম ॥ ৮

আমাতে কল্পিত, যাঁহার সচ্চিদানন্দরূপ নিষ্কলঙ্ক পরমাত্মাতে এইরূপ দৃঢ়বুদ্ধি জন্মিয়াছে, তিনি চণ্ডাল হউন অথবা ব্রাহ্মণ হউন, তিনি আমার গুরু—এইরূপ আমার মনীষা ॥ ৬

গুরুর বাক্যের দ্বারা এই সমুদায় জগৎকে সতত অনিত্য নিশ্চয় করিয়া, অকপট শান্তচিত্তে নিরন্তর নিত্য ব্রহ্মের বিচার বা ধ্যান করিয়া এবং অতীত, বর্ত্তমান ও ভবিষ্যৎ সমস্ত পাপ দগ্ধ করিয়া জ্ঞানময় অগ্নিতে প্রারব্ধভোগের নিমিত্ত নিজ দেহ অর্পিত হইয়াছে, ইহাই আমার মনীষা ॥ ৭

তির্য্যক্, মনুষ্য ও দেবতাগণ যে আত্মপ্রকাশকে 'আমি' এইরূপে অন্তঃকরণে পরিস্ফুটরূপে জানিয়া থাকে, হৃদয়, ইন্দ্রিয়, দেহ ও বিষয়সমূহ স্বভাবতঃ অচেতন হইলেও যাহার প্রকাশের দ্বারা প্রকাশিত হইয়া থাকে, যে যোগী সূর্য্যপ্রকাশ্য মেঘের দ্বারা আবৃত সূর্য্যমণ্ডলসদৃশ স্বয়ং-

* ভ্রান্তি—ইতি কচিৎ পাঠঃ।

যৎসৌখ্যাম্বুধিলেশলেশত ইমে শক্রাদয়ো নির্বৃতা
যচ্চিত্তে নিতরাং প্রশান্তকলনে লব্ধ্বা মুনির্নির্বৃতঃ।
যস্মিন্নিত্যসুখাম্বুধৌ গলিতধীর্ব্রহ্মৈব ন ব্রহ্মবিদ্
যঃ কশ্চিৎ স সুরেন্দ্রবন্দিতপদো নূনং মনীষা মম॥ ৯

ইতি শ্রীমদ্ভগবৎপূজ্যপাদগোবিন্দপাদাচার্য্যশিষ্য-পরমহংসপরিব্রাজকাচার্য্য-
শ্রীশঙ্করভগবৎপূজ্যপাদ-বিরচিত-মনীষাপঞ্চকম্।

প্রকাশ সংবিৎকে সর্ব্বদা চিন্তা করিয়া শান্তচিত্ত হইয়া থাকেন, তিনিই গুরু—এইরূপ আমার মনীষা॥৮

যে সুখসমুদ্রের কণারও কণা প্রাপ্ত হইয়া এই ইন্দ্রপ্রভৃতি দেবগণ শান্তি লাভ করিয়াছেন, যে মুনি প্রশান্তচিত্তে যাহা লাভ করিয়া নিরতিশয় শান্তি লাভ করিয়াছেন, সেই নিত্য সুখসমুদ্রে যাহার চিত্ত বিগলিত হইয়াছে, তিনি ব্রহ্মবিৎ নহেন, কিন্তু ব্রহ্মই, তাঁহার চরণ দেবরাজও বন্দনা করেন—ইহাই আমার নিশ্চিত মতি॥৯

মনীষাপঞ্চকের বঙ্গানুবাদ সম্পূর্ণ।

---

# মায়াপঞ্চকম্। (২৪)

—০✽০—

নিরুপমনিত্যনিরংশকেঽপ্যখণ্ডে
মযি চিতি সর্ববিকল্পনাদিশূন্যে।
ঘটয়তি জগদীশজীবভেদং
ত্বঘটিতঘটনাপটীয়সী মায়া ॥ ১

শ্রুতিশতনিগমান্তশোধকান-
প্যহহ ধনাদিনিদর্শনেন সদ্যঃ।
কলুষয়তি চতুষ্পদাদ্যভিন্নান্
ত্বঘটিতঘটনাপটীয়সী মায়া ॥ ২

সুখচিদখণ্ডবিবোধমদ্বিতীয়ং
বিয়দনলাদিবিনির্মিতে নিযোজ্য।

অন্বয়ঃ। অঘটিতঘটনাপটীয়সী মায়া তু নিরুপমনিত্যনিরংশকে অপি অখণ্ডে সর্ববিকল্পনাদিশূন্যে চিতি মযি জগদীশজীবভেদং ঘটয়তি ॥ ১

অন্বয়ঃ। অঘটিতঘটনাপটীয়সী মায়া চতুষ্পদাদ্যভিন্নান্ [ জনান্ ] শ্রুতিশতনিগমান্তশোধকান্ অপি ধনাদিনিদর্শনেন অহহ সদ্যঃ কলুষয়তি ॥ ২

যাহা পূর্ব্বে ঘটে নাই, এইরূপ বস্তুর নির্ম্মাণে নিপুণতরা মায়া উপমাবিহীন, নিত্য, নিরবয়ব, অখণ্ড, সমস্ত কল্পনাশূন্য, জ্ঞানস্বরূপ আত্মাতে জগৎ, ঈশ্বর ও জীববিশেষ অথবা জীবভেদ সৃষ্টি করে ॥ ১

অঘটিত বস্তুর উৎপাদনে পটীয়সী মায়া চতুষ্পদ-পশ্বাদিতুল্য জনগণকে শত শত শ্রুতিবাক্য ও বেদান্তদ্বারা শোধিত করিলেও হায়! সর্ব্বদা ধনাদিপ্রদর্শনের দ্বারা তাহাদিগকে সদ্যঃ কলুষিত করে ॥ ২

ভ্রময়তি ভবসাগরে নিতান্তং
অঘটিত-ঘটনাপটীয়সী মায়া ॥ ৩

অপগতগুণবর্ণজাতিভেদে
সুখচিতি বিপ্রবিড়াদ্যহঙ্কৃতিং চ।
স্ফুটয়তি সুতদারগেহমোহং
অঘটিত-ঘটনাপটীয়সী মায়া ॥ ৪

বিধিহরিহরবিভেদমপ্যখণ্ডে,
বত বিরচয্য বুধানপি প্রকামম্।
ভ্রময়তি হরিহরভেদভাবা-
নঘটিতঘটনাপটীয়সী মায়া ॥ ৫

ইতি শ্রীমদ্ভগবৎপূজ্যপাদগোবিন্দপাদাচার্য্যশিষ্য-পরমহংসপরিব্রাজকাচার্য্য-
শ্রীশঙ্করভগবৎপূজ্যপাদ-বিরচিত-মায়াপঞ্চকম্।

অন্বয়ঃ। অঘটিতঘটনপটীয়সী মায়া তু সুখচিদখণ্ডবিবোধম্ অদ্বিতীয়ং বিয়দনলাদি-বিনির্মিতে ভবসাগরে নিয়োজ্য নিতান্তং ভ্রময়তি ॥৩

অন্বয়ঃ। অঘটিতঘটনাপটীয়সী মায়া তু অপগতগুণবর্ণজাতিভেদে সুখচিতি বিপ্রবি-ড়াদ্যহঙ্কৃতিং সুতদারগেহমোহং চ স্ফুটয়তি ॥৪

অন্বয়ঃ। অঘটিতঘটনাপটীয়সী মায়া বত অখণ্ডে অপি বিধিহরিহরবিভেদং বিরচয্য হরিহরভেদভাবান্ বুধান্ অপি প্রকামং ভ্রময়তি ॥৫

অঘটিত বস্তুর উৎপাদনে পটুতরা মায়া, আনন্দ, জ্ঞান ও অখণ্ড অববোধস্বরূপ অদ্বিতীয় আত্মাকে আকাশ, বহ্নি ইত্যাদি দ্বারা নির্ম্মিত সংসারসাগরে প্রেরণ করিয়া তাহাতে সর্ব্বদা ভ্রমণ করাইতেছে ॥৩

অঘটিত বস্তুর নির্ম্মাণে নিপুণতরা মায়া, গুণ, বর্ণ, জাতিভেদ-রহিত আনন্দ ও জ্ঞানস্বরূপ আত্মাতে ব্রাহ্মণ, বৈশ্য ইত্যাদি অহঙ্কার এবং পুত্র, কলত্র ও গৃহবিষয়ে মোহ উৎপাদন করে ॥৪

অনুৎপাদিত পদার্থের উৎপাদনে পটীয়সী মায়া হায় অখণ্ড ব্রহ্ম-

স্বরূপে ব্রহ্মা, বিষ্ণু, শিব ইত্যাদি ভেদ নির্ম্মাণ করিয়া পণ্ডিতগণকেও ব্রহ্মা, বিষ্ণু ও শিবের ভেদ বুদ্ধিতে ভাবিত করিয়া তাঁহাদিগকে সংসারে ভ্রমণ করাইতেছে।

মায়াপঞ্চকের বঙ্গানুবাদ সম্পূর্ণ।

---

# মোহমুদ্গরঃ। (২৫)

(চর্পটপঞ্জরিকা ও দ্বাদশপঞ্জরিকা)

—০*০—

ভজ গোবিন্দং ভজ গোবিন্দং, ভজ গোবিন্দং মূঢ়মতে!
প্রাপ্তে সন্নিহিতে মরণে, * নহি নহি রক্ষতি ডুকৃঞ্করণে ॥১

মূঢ় জহীহি ধনাগমতৃষ্ণাং, কুরু তনুবুদ্ধে! মনসি বিতৃষ্ণাম্। †
যল্লভসে নিজকর্ম্মোপাত্তং, বিত্তং তেন বিনোদয় চিত্তম্ ॥ ২

হে মূঢ়মতে মানব! তুমি গোবিন্দের ভজনা কর, তুমি গোবিন্দের ভজনা কর, তুমি গোবিন্দের ভজনা কর। মরণ নিকটবর্ত্তী হইলে ডুকৃঞ্করণে অর্থাৎ 'কৃধাতুর অর্থ করা' এইরূপ ব্যাকরণ পাঠ তোমাকে রক্ষা করিবে না। ॥ ১

হে মোহগ্রস্ত মানব! তুমি ধনার্জ্জনের আশা ত্যাগ কর। হে ক্ষীণমতে! মনে বৈরাগ্য স্থাপন কর, তুমি নিজ কর্ম্মের দ্বারা উপর্জ্জিত যাহা কিছু লাভ কর, তাহার দ্বারা চিত্তের বিনোদন কর ॥ ২

---

* সংপ্রাপ্তে সন্নিহিতে কালে—ইত্যপি পাঠঃ। † কুরু সদ্বুদ্ধিং মনসি বিতৃষ্ণাম্—ইত্যপি পাঠঃ।

কা তব কান্তা কস্তে পুত্রঃ, সংসারোঽয়মতীব বিচিত্রঃ।
কস্য ত্বং বা কুত আয়াতস্তত্ত্বং চিন্তয় তদিদং ভ্রাতঃ * ॥ ৩
মা কুরু ধনজনযৌবনগর্বং, হরতি নিমেষাৎ কালঃ সর্বম্।
মায়াময়মিদমখিলং হিত্বা, ব্রহ্মপদং প্রবিশাশু বিদিত্বা † ॥ ৪
নলিনীদলগত-জলমতিতরলং, তদ্বজ্জীবনমতিশয়চপলম্।
ক্ষণমপি সজ্জনসঙ্গতিরেকা, ভবতি ভবার্ণবতরণে নৌকা ‡ ॥ ৫
যাবজ্জননং তাবন্মরণং, তাবজ্জননীজঠরে শয়নম্।
ইতি সংসারে স্ফুটতরদোষঃ, কথমিহ মানব তব সন্তোষঃ ॥ ৬
দিনযামিন্যৌ সায়ংপ্রাতঃ, § শিশিরবসন্তৌ পুনরায়াতঃ।

তোমার স্ত্রী কে, পুত্রই বা কে? এই সংসার অতীব অদ্ভুত। তুমি কাহার? কোথা হইতে বা আসিয়াছ? হে ভ্রাতঃ! তুমি তাহা যথার্থভাবে চিন্তা কর ॥ ৩

ধন, জন ও যৌবনের গর্ব্ব করিও না; কারণ, কাল নিমেষের মধ্যে সমস্ত হরণ করিয়া থাকে, এই সমুদায় বস্তু মায়াময় অর্থাৎ মায়ার বিকার (কার্য্য)—ইহা জানিয়া, তত্ত্বজ্ঞানলাভ করিয়া শীঘ্র ব্রহ্মপদপ্রাপ্ত হও ॥ ৪

পদ্মপত্রস্থিত জল অতীব চঞ্চল, সেইরূপ জীবন অত্যন্ত চঞ্চল। ক্ষণকালও একমাত্র সজ্জনের সঙ্গ সংসার সমুদ্র হইতে উত্তীর্ণ হইবার নৌকাতুল্য হইয়া থাকে ॥ ৫

জন্ম হইলেই মরণ হয়, মরণ হইলে আবার মাতৃগর্ভে শয়ন ঘটে, ইহাই সংসারে স্পষ্ট দোষ। হে মানব! তোমার সংসারে প্রীতি কিরূপে হয়? ॥ ৬

* কা তব = কা তে; কস্য ত্বং বা = কস্য ত্বং কঃ—ইত্যপি পাঠঃ। † ধনজন = জনধন; প্রবিশাশু = ত্বং প্রবিশ—ইত্যপি পাঠঃ। ‡ জলমতি = সলিলং। বিদ্ধি ব্যাধ্যভিমানগ্রস্তং, লোকং শোকহতং চ সমস্তম্—ইত্যপি পাঠঃ। § দিনমপি রজনী সায়ংপ্রাতঃ—ইত্যপি পাঠঃ।

কালঃ ক্রীড়তি গচ্ছত্যায়ুস্তদপি ন মুঞ্চত্যাশাবায়ুঃ ॥ ৭
অঙ্গং গলিতং পলিতং মুণ্ডং, দন্তবিহীনং জাতং তুণ্ডম্ *।
করধৃতকম্পিতশোভিতদণ্ডং, † তদপি ন মুঞ্চত্যাশাভাণ্ডম্ ‡ ॥৮
সুরবরমন্দিরতরুতলবাসঃ § শয্যা ভূতলমজিনং বাসঃ।
সর্বপরিগ্রহ-ভোগত্যাগঃ, কস্য সুখং ন করোতি বিরাগঃ ॥ ৯
শত্রৌ মিত্রে পুত্রে বন্ধৌ, মা কুরু যত্নং বিগ্রহসন্ধৌ
ভব সমচিত্তঃ সর্বত্র ত্বং, বাঞ্ছস্যচিরাদ্ যদি বিষ্ণুত্বম্ ॥ ১০
অষ্টকুলাচলসপ্তসমুদ্রাঃ ব্রহ্মপুরন্দরদিনকররুদ্রাঃ।
ন ত্বং নাহং নায়ং লোকস্তদপি কিমর্থং ক্রিয়তে শোকঃ॥ ১১

দিন, রাত্রি, সন্ধ্যা, প্রাতঃকাল, শীতকাল ও বসন্তকাল পুনঃ পুনঃ আসিতেছে, এইরূপে কাল ক্রীড়া করিতেছে এবং আয়ুঃ যাইতেছে, তথাপি মানবের আশাবায়ু দূরীভূত হইতেছে না ॥ ৭

অঙ্গ শিথিল হইতেছে, মস্তক শুভ্রকেশ হইয়াছে, মুখের দন্তগুলি পড়িয়া যাইতেছে, কম্পিত যষ্টি হস্তে শোভা পাইতেছে, তথাপি মানব আশারূপভাণ্ড ত্যাগ করিতেছে না ॥ ৮

দেবশ্রেষ্ঠ মন্দিরের সমীপস্থ তরুতলে বাসস্থান, ভূমিতল শয্যা ও মৃগচর্ম্ম পরিধেয় বস্ত্র, সকল বিষয়ে আগ্রহবর্জ্জন ও ভোগত্যাগ, এইরূপ বৈরাগ্য কাহার সুখ উৎপাদন না করে? ॥ ৯

শত্রু, মিত্র, পুত্র, বন্ধু, যুদ্ধ ও সন্ধি বিষয়ে যত্ন করিও না, যদি শীঘ্র বিষ্ণুত্বলাভ করিতে চাও, তাহা হইলে সর্ব্বত্র সমবুদ্ধি হও ॥ ১০

মহেন্দ্র, মলয়, সহ্য, শুক্তিমান্, ঋক্ষ, বিন্ধ্য, পারিযাত্র ও হিমালয়

---

* দশনবিহীনং জাতং তুণ্ডম্ —ইত্যপি পাঠঃ। † বৃদ্ধো যাতি গৃহীত্বা দণ্ডং—ইত্যপি পাঠঃ।
‡ তদপি ন মুঞ্চত্যাশাপিণ্ডম্ —ইত্যপি পাঠঃ। § সুরমন্দিরতরুমূলনিবাসঃ— ইত্যপি পাঠঃ।

ত্বয়ি ময়ি চান্যত্রৈকো বিষ্ণুঃ ব্যর্থং কুপ্যসি ময্যসহিষ্ণুঃ।
সর্বস্মিন্নপি পশ্যাত্মানং * সর্বত্রোৎসৃজ ভেদজ্ঞানম্ ॥ ১২
বালস্তাবৎ ক্রীড়াসক্তস্তরুণস্তাবৎ তরুণীরক্তঃ।
বৃদ্ধস্তাবচ্চিন্তামগ্নঃ † পরমে ব্রহ্মণি কোঽপি ন লগ্নঃ ‡ ॥ ১৩
অর্থমনর্থং ভাবয় নিত্যং, নাস্তি ততঃ সুখলেশঃ সত্যম্।
পুত্রাদপি ধনভাজাং ভীতিঃ, সর্বত্রৈষা কথিতা নীতিঃ § ॥ ১৪
যাবদ্ বিত্তোপার্জনশক্ত স্তাবন্নিজপরিবারো রক্তঃ।
তদনু চ জরয়া জর্জরদেহে, ¶ বার্ত্তাং কোঽপি ন পৃচ্ছতি গেহে ॥ ১৫

এই আটটী কুল—পর্ব্বত; লবণ ইক্ষু, সুরা, ঘৃত, দধি, দুগ্ধ ও জলসাগর এই সাতটী সমুদ্র, ব্রহ্মা, ইন্দ্র, সূর্য্য, রুদ্র, তুমি, আমি ও এই লোক—কিছুই নয় অর্থাৎ অনিত্য, তবে কি জন্য শোক করিতেছ? ॥ ১১

তুমি, আমি ও অন্য পদার্থে এক বিষ্ণু অবস্থান করিতেছেন, তবে কেন অসহিষ্ণু হইয়া বৃথা কোপ করিতেছ? সকল বস্তুতে আত্মদর্শন কর, সর্ব্বদা ভেদজ্ঞান ত্যাগ কর ॥ ১২

বালক ক্রীড়াতে আসক্ত আছে, যুবক যুবতীতে অনুরক্ত, এবং বৃদ্ধ চিন্তাতে নিমগ্ন, কিন্তু পরব্রহ্মে কাহারও চিত্ত সংলগ্ন থাকে না ॥ ১৩

অর্থকে অনর্থ বলিয়া সর্ব্বদা চিন্তা করিও, অর্থে কোনরূপ সুখের কণাও নাই, ইহা সত্য। পুত্র হইতেও ধনবান্ ব্যক্তিগণের ভয় আছে, এইরূপ নীতি সর্ব্বত্র বিহিত হইয়াছে ॥ ১৪

লোক যতদিন অর্থোপার্জ্জন করিতে সমর্থ থাকে, ততদিন পরিবার-

* ময্য = সর্ব্ব . সর্বস্মিন্নপি পশ্যাত্মানং = সর্বং পশ্যস্বাত্মানম্—ইত্যপি পাঠঃ। † মগ্নঃ = সক্তঃ—ইত্যপি পাঠঃ। ‡ লগ্নঃ = সক্তঃ—ইত্যপি পাঠঃ। § সর্বত্রৈষা বিহিতা নীতিঃ-ইত্যপি পাঠঃ। ¶ পশ্চাজ্জীবতি জর্জরদেহে- ইত্যপি পাঠঃ।

কামং ক্রোধং লোভং মোহং, ত্যক্ত্বাত্মানং পশ্যতু কোঽহম্*।
আত্মজ্ঞানবিহীনা মূঢ়াঃ তে পচ্যন্তে নরকনিগূঢ়াঃ॥ ১৬
ষোড়শপজ্ঝটিকাভিরশেষঃ, শিষ্যাণাং কথিতোঽভ্যুপদেশঃ।
যেষাং নৈষ করোতি বিবেকং, তেষাং কঃ কুরুতামতিরেকম্†॥১৭
নারীস্তনভরনাভীদেশং, দৃষ্ট্বা মা গা ‡ মোহাবেশম্।
এতন্মাংসবসাদিবিকারং, মনসি বিচিন্তয় বারংবারম্॥ ১৮
যাবৎ পবনো নিবসতি দেহে, § তাবৎ পৃচ্ছতি কুশলং গেহে।
গতবতি বায়ৌ দেহাপায়ে, ভার্যা বিভ্যতি তস্মিন্ কায়ে॥ ১৯

বর্গ অনুরক্ত থাকে। তাহার পর যখন দেহ জরাগ্রস্ত হয়, তখন গৃহে আসিয়া আর কেহ সংবাদও লয় না যে তুমি কেমন আছ॥ ১৫

কাম, ক্রোধ, লোভ ও মোহকে পরিত্যাগ করিয়া 'আমি কে' এইরূপে আত্মার দর্শন লাভ কর। যে মূঢ়ব্যক্তিগণ আত্মজ্ঞানহীন, তাহারা নিশ্চয়ই ঘোর নরক ভোগ করে॥ ১৬

ষোলটী পজ্ঝটিকা শ্লোকের দ্বারা শিষ্যদিগের উপকারার্থ সমস্ত উপদেশ কথিত হইল। এই উপদেশ যাহাদের আত্মা ও অনাত্মার বিবেক ( পার্থক্য ) জ্ঞান উৎপাদন না করে, তাহাদের নিমিত্ত আর কে অতিরিক্ত উপদেশ করিবে?॥ ১৭

উচ্চকুচযুগসমন্বিত রমণীর নাভিদেশ দর্শন করিয়া মোহ প্রাপ্ত হইও না। কারণ, এই সমুদায় মাংস ও বসা ( চর্ব্বি ) প্রভৃতির বিকার অর্থাৎ অবস্থান্তরমাত্র—ইহাই পুনঃ পুনঃ অন্তঃকরণে চিন্তা কর॥ ১৮

যতকাল দেহে প্রাণবায়ু থাকে, ততকাল গৃহে কুশল জিজ্ঞাসা করে,

---

* পশ্যতু=ভাবয়—ইত্যপি পাঠঃ। † এই ১৭ শ্লোক পর্যন্ত বঙ্গদেশে মোহমুদ্গর বলিয়া প্রসিদ্ধ ছিল। ‡ মিথ্যা মায়া—ইত্যপি পাঠঃ। § যাবজ্জীবো নিবসতি দেহে—ইত্যপি পাঠঃ।

সৎসঙ্গত্বে নিঃসঙ্গত্বং, নিঃসঙ্গত্বে নির্মোহত্বম্।
নির্মোহত্বে নিশ্চলিতত্বং, নিশ্চলিতত্বে জীবন্মুক্তিঃ ॥ ২০
বয়সি গতে কঃ কামবিকারঃ, শুষ্কে নীরে কঃ কাসারঃ।
ক্ষীণে বিত্তে কঃ পরিবারো, * জ্ঞাতে তত্ত্বে কঃ সংসারঃ ॥ ২১
কা তে কান্তাধনগতচিন্তা, † বাতুল ! কিং তব নাস্তি নিয়ন্তা।
ত্রিজগতি সজ্জনসঙ্গতিরেকা ভবতি ভবার্ণবতরণে নৌকা ‡ ॥২২
জটিলী মুণ্ডী লুঞ্চিতকেশঃ, কাষায়াম্বরবহুকৃতবেষঃ।
পশ্যন্নপি চ ন পশ্যতি মূঢ়ো, হ্যুদরনিমিত্তং বহুকৃতবেষঃ ॥ ২২

প্রাণবায়ু চলিয়া গেলে এবং দেহ বিনষ্ট অর্থাৎ বিকৃত হইলে তখন স্ত্রীও সেই দেহ দেখিয়া ভয় পাইয়া থাকে ॥ ১৯

সৎসঙ্গলাভ ঘটিলে সঙ্গহীনতা আসে, সঙ্গহীন অবস্থা হইলে মোহ চলিয়া যায়, মোহ চলিয়া গেলে নিশ্চলতা আসে এবং নিশ্চলত্ব আসিলে জীবন্মুক্তি ঘটে ॥ ২০

বয়ঃ অর্থাৎ যৌবন চলিয়া গেলে কামজনিত বিকার কোথা হইতে আসিবে ? জল শুষ্ক হইলে জলাশয় আবার কোথায় ? অর্থ ক্ষীণতা প্রাপ্ত হইলে পরিজন কোথায় থাকে ? তত্ত্বজ্ঞান উৎপন্ন হইলে সংসার কোথায় অর্থাৎ সমূল সংসার চলিয়া যায় ॥ ২১

হে বাতুল (পাগল) ! তোমার স্ত্রী ও ধনবিষয়ে সর্ব্বদা চিন্তা কেন ? তোমার কি কেহ নিয়ন্তা নাই ? ত্রিভুবনে একমাত্র সজ্জন ব্যক্তিগণের সহিত সঙ্গ সংসার-সমুদ্র হইতে উত্তীর্ণ হইবার নৌকা হইয়া থাকে ॥ ২২

---

* নষ্টে দ্রব্যে কঃ পরিবারঃ—ইত্যপি পাঠঃ। † কা তেঽষ্টাদশদেশে চিন্তা—ইত্যপি পাঠঃ। ‡ যস্যাঃ হস্তে সুদৃঢ়নিবন্ধং বোধয়তি প্রত্যুমাদিবিরুদ্ধম্—ইতি বা পাঠঃ।

অগ্রে বহ্নিঃ পৃষ্ঠে ভানু রাত্রৌ চুবুকসমর্পিতজানুঃ।
করতলভিক্ষস্তরুতলবাস * স্তদপি ন মুঞ্চত্যাশাপাশঃ ॥২৪
কুরুতে গঙ্গাসাগরগমনং, ব্রতপরিপালনমথবা দানম্।
জ্ঞানবিহীনঃ সর্বমতেন † মুক্তিং ন ভজতি জন্মশতেন ‡ ॥ ২৫
যোগরতো বা ভোগরতো বা, সঙ্গরতো বা সঙ্গবিহীনঃ।
যস্য ব্রহ্মণি রমতে চিত্তং, নন্দতি নন্দতি নন্দত্যেব ॥ ২৬
ভগবদ্গীতা কিঞ্চিদধীতা, গঙ্গাজললবকণিকা পীতা।
সকৃদপি যেন মুরারীসমর্চা, ক্রিয়তে তস্য যমেন ন চর্চা § ॥ ২৭

কেহ জটাধারণ করিতেছে, কেহ বা মস্তক মুণ্ডন করিতেছে, কেহ মস্তকের কেশ উৎপাটন করিতেছে, কেহ বা কাষায়-বস্ত্র দ্বারা নানাবিধ বেশ ধারণ করিতেছে। সেই মূঢ় ব্যক্তি দেখিয়াও দেখিতেছে না যে, উদর পূরণের নিমিত্ত নানাবেশ ধারণ করিয়াছে ॥ ২৩

দিবাভাগে সম্মুখে অগ্নি ও পৃষ্ঠদেশে সূর্য্য রহিয়াছে, রাত্রিতে চিবুকে (চোয়ালে) জানু সংলগ্ন করিয়া বসিয়া আছে—হস্তে ভিক্ষাপাত্র ও বৃক্ষতলে বাস করিতেছে, তথাপি আশাবন্ধন ত্যাগ করিতে পারিতেছে না ॥ ২৪

গঙ্গাসাগরে গমন, ব্রতপরিপালন ও দান করিতেছে, কিন্তু তত্ত্বজ্ঞান-বিহীন ব্যক্তি শতজন্মেও মুক্তিলাভ করে না, ইহা সর্ব্ববাদিসম্মত ॥ ২৫

যোগে রত হউক অথবা বিষয়ভোগে রত হউক, সঙ্গে রত হউক অথবা সঙ্গবিহীন হউক, যাহার মনঃ ব্রহ্মে নিরত, তিনি নিশ্চয়ই আনন্দলাভ করেন ॥ ২৬

যিনি শ্রীমদ্ভগবদ্গীতা কিঞ্চিৎ পরিমাণে অধ্যয়ন করিয়াছেন, কণা-

* করতলভিক্ষা তরুতলবাসঃ—ইত্যপি পাঠঃ। † জ্ঞানবিহীনে সর্ব্বমনেন—ইত্যপি পাঠঃ। ‡ মুক্তির্ন ভবতি জন্মশতেন—ইত্যপি পাঠঃ। § তস্য যমঃ কিং কুরুতে চর্চাম্—ইত্যপি পাঠঃ।

পুনরপি জননং পুনরপি মরণং, পুনরপি জননীজঠরে শয়নম্।
ইহ সংসারে বহুদুস্তারে, কৃপয়াঽপারে পাহি মুরারে * ॥ ২৮
রথ্যাকর্পটবিরচিতকন্থঃ, † পুণ্যাপুণ্যবিবর্জিতপন্থঃ।
যোগী যোগনিয়োজিতচিত্তো, রমতে বালোন্মত্তবদেব ‡ ॥ ২৯
কস্ত্বং কোঽহং কুত আয়াতঃ, কা মে জননী কো মে তাতঃ।
ইতি পরিভাবয় সর্বমসারং, বিশ্বং ত্যক্ত্বা স্বপ্নবিচারম্ ॥ ৩০
গেয়ং গীতানামসহস্রং, ধ্যেয়ং শ্রীপতিরূপমজস্রম্।
নেয়ং সজ্জনসঙ্গে চিত্তং, দেয়ং দীনজনায় চ বিত্তম্ ॥ ৩১

পরিমাণে গঙ্গাজল পান করিয়াছেন এবং একবার ভগবান্ শ্রীকৃষ্ণের চরিত চর্চ্চা করিয়াছেন, যম তাঁহার বিষয়ে কি চর্চ্চা করিবেন অর্থাৎ তাঁহাকে শমনভবনে যাইতে হয় না ॥ ২৭

আবার জন্ম, আবার মরণ, আবার মাতৃগর্ভে অবস্থান, হে মুরারে! অনন্ত, দুস্তর, অসীম সংসার হইতে আমাকে কৃপা করিয়া রক্ষা কর ॥ ২৮

যে যোগী পথের জীর্ণবস্ত্রের দ্বারা কন্থা (কাঁথা) ধারণ করিয়া অবস্থান করিতেছেন, যিনি পুণ্য ও পাপমার্গের অতীত, যাঁহার চিত্ত যোগে নিয়োজিত রহিয়াছে, তিনি বালক ও উন্মত্তের ন্যায় আনন্দে বিহার করেন ॥ ২৯

তুমি কে? আমি কে? কোথা হইতে আসিয়াছি? আমার জননী কে? এইরূপে স্বপ্নসদৃশ বিশ্বকে ত্যাগ করিয়া অর্থাৎ আত্মাতে লয়সম্পাদন করিয়া সমস্ত সংসার যে অসার—ইহা চিন্তা কর ॥ ৩০

শ্রীমদ্‌ভগবদ্‌গীতা ও বিষ্ণুসহস্রনাম গান কর, সর্ব্বদা শ্রীপতির রূপ ধ্যান কর, সাধুসঙ্গে চিত্ত স্থাপন কর, দীন জনে অর্থ বিতরণ কর ॥ ৩১

* ইতি সংসারে স্ফুটতরদোষঃ কথমিহ মানব তব সন্তোষঃ—ইত্যপি পাঠঃ। † রথ্যাচর্পটবিরচিতকন্থঃ—ইত্যপি পাঠঃ। ‡ নাহং ন ত্বং নায়ং লোকস্তদপি কিমর্থং ক্রিয়তে শোকঃ—ইত্যপি পাঠঃ।

সুখতঃ ক্রিয়তে রামাভোগঃ, পশ্চাদ্ধন্ত শরীরে রোগঃ।
যদ্যপি লোকে মরণং শরণং, তদপি ন মুঞ্চতি পাপাচরণম্॥ ৩২
প্রাণায়ামং প্রত্যাহারং, নিত্যানিত্যবিবেকবিচারম্।
জাপ্যসমেতসমাধিবিধানং, কুর্ববধানং মহদবধানম্॥ ৩৩
গুরুচরণাম্বুজনির্ভরভক্তঃ, সংসারাদচিরাদ্ ভব মুক্তঃ।
সেন্দ্রিয়মানসনিয়মাদেবং, দ্রক্ষ্যসি নিজহৃদয়স্থং দেবম্॥ ৩৪
পুনরপি রজনী পুনরপি দিবসঃ, পুনরপি পক্ষঃ পুনরপি মাসঃ।
পুনরপ্যয়নং পুনরপি বর্ষং, তদপি ন মুঞ্চত্যাশামর্ষম্॥ ৩৫
কা তেঽষ্টাদশদেশে চিন্তা, বাতুল! তব কিং নাস্তি নিয়ন্তা।
যস্তাং হস্তে সুদৃঢ়নিবদ্ধং বোধয়তি প্রভবাদি বিরুদ্ধম্॥ ৩৬

মানব আনন্দে রমণী উপভোগ করে, কিন্তু হায়! অবশেষে শরীরে রোগ জন্মে। অনন্তর তাহার একমাত্র মরণই আশ্রয় অর্থাৎ শান্তিপ্রদ হয়, তথাপি সে পাপাচরণ ত্যাগ করে না॥ ৩২

প্রাণায়াম; প্রত্যাহার, নিত্য ও অনিত্য বস্তুর বিবেক ও বিচার, জপযুক্ত সমাধির অনুষ্ঠান এবং অতি সাবধানে চিত্তের একাগ্রতা সম্পাদন কর॥ ৩৩

গুরুদেবের পাদপদ্মে নির্ভর করিয়া এবং ভক্তিপরায়ণ হইয়া শীঘ্র সংসার হইতে মুক্ত হও। এইরূপে ইন্দ্রিয়গণের সহিত মনঃসংযম করিলে তুমি নিজ হৃদয়স্থিত দেবতা অর্থাৎ পরব্রহ্মকে দেখিতে পাইবে॥ ৩

আবার রাত্রি, আবার দিন আসিতেছে, আবার পক্ষ আবার মাস আসিতেছে, আবার অয়ন ও বৎসর আসিতেছে, তথাপি আশারূপ অমর্ষ অর্থাৎ ক্রোধকে ত্যাগ করিতে পারিতেছে না॥ ৩৫

তোমার অষ্টাদশ ব্যবহারদেশের অথবা ব্যসনের চিন্তা কেন?

দ্বাদশপঞ্জরিকাময় এষঃ শিষ্যাণাং কথিতো হ্যুপদেশঃ।
যেষাং চিত্তে নৈব বিবেকঃ তে পচ্যন্তে নরকমনেকম্ ॥ ৩৭

ইতি শ্রীমদ্ভগবৎপূজ্যপাদগোবিন্দপাদাচার্য্যশিষ্য-পরমহংসপরিব্রাজকাচার্য্য-
শ্রীশঙ্করভগবৎপূজ্যপাদ-বিরচিত-মোহমুদ্গরঃ।

বাতুল! তোমার কি নিয়ন্তা নাই? যিনি তোমাকে তোমার হস্তে সুদৃঢ় ভাবে নিবদ্ধ তোমার কর্ত্তৃত্বাদি তোমার বিরুদ্ধ বলিয়া বুঝাইয়া থাকেন, অর্থাৎ তুমি কর্ত্তা নহ বুঝাইয়া দেন? ॥৩৬

দ্বাদশ পাঞ্জরিকাময় এই উপদেশ শিষ্যগণের উদ্দেশে কথিত হইল। ইহা যাহাদের চিত্তে বিবেক উৎপাদন করিবে না তাহারা অনন্ত নরকে পচিতে থাকিবে ॥ ৩৭

মোহমুদ্গরের বঙ্গানুবাদ সমাপ্ত।

---

এই কবিতাগুলির মধ্যে শ্রীরঙ্গমসংস্করণে ৩১টী শ্লোকই মোহমুদ্গর নামে উক্ত হইয়াছে। চর্পটপঞ্জরিকা ও দ্বাদশ পঞ্জরিকানামক স্তোত্র ঐ সংস্করণে নাই। কিন্তু উহা বঙ্গদেশের ও পুণার সংস্করণে আছে। বঙ্গদেশে যাহা মোহ-মুদ্গার নামে প্রসিদ্ধ তাহাই এস্থলে (১৭ শ্লোক) মোহমুদ্গর নামে প্রথমে প্রদত্ত হইল। শ্রীরঙ্গমসংস্করণে যে কয়টী শ্লোক নাই তাহা ৬।১১।১৭।৩৫।৩৬।৩৭ মাত্র। পুণা সংস্করণে যাহা দ্বাদশপঞ্জরিকা নামে মুদ্রিত তাহা ২।৩।৪।৫।৯।১০।১২।১৪।১৬।৩৩।৩৪।৩৬।৩৭ এবং যাহা চর্পটপঞ্জরিকা নামে মুদ্রিত তাহা ১।৭।৮।১৩।১৫।১৮।১৯।২১।২৩।২৪।২৫।২৭।২৮।২৯।৩০।৩১।৩২।৩৫। বঙ্গদেশের কোন কোন সংস্করণে মোহমুদ্গরমধ্যে 'ভজ গোবিন্দং' এই প্রথম শ্লোকটী দেখা যায় না। কিন্তু পঞ্জরিকা মধ্যে তাহা দেখা যায়। ৩৭ সংখ্যক শ্লোকটী মোহমুদ্গরের যে কয়টী শ্লোকধারা দ্বাদশপঞ্জরিকা বলিয়া প্রচলিত তাহারই শ্লোক।

# মঠাম্নায়ঃ। ( ২৬ )

—০✻০—

শ্রীশ্রীদ্বারকানাথো বিজয়তেতরাম্।

অথ দ্বারকাপূর্য্যাং প্রতিষ্ঠিতঃ শারদামঠাম্নায়ঃ।

প্রথমঃ পশ্চিমাম্নায়ঃ শারদামঠ উচ্যতে।
কীটবারঃ সম্প্রদায়স্তস্য তীর্থাশ্রমৈঃ শুভৈঃ॥ ১
দ্বারকাখ্যং হি ক্ষেত্রং স্যাৎ দেবঃ সিদ্ধেশ্বরঃ স্মৃতঃ।
ভদ্রকালী তু দেবী স্যাদাচার্য্যো বিশ্বরূপকঃ॥ ২
গোমতীতীর্থমমলং ব্রহ্মচারী স্বরূপকঃ।
সামবেদস্য বক্তা চ তত্র ধর্ম্মং সমাচরেৎ॥ ৩
জীবাত্মপরমাত্মৈক্যবোধো যত্র ভবিষ্যতি।
তত্ত্বমসি-মহাবাক্যং গোত্রোঽবিগত উচ্যতে॥ ৪

ভারতের পশ্চিম প্রান্তে শঙ্করাচার্য্যস্থাপিত মঠকে 'শারদামঠ বলা হয়। শুভ উপাধি—তীর্থ ও আশ্রম দ্বারা তাহার সম্প্রদায় কীটবার॥ ১

এই মঠের ক্ষেত্রের নাম দ্বারকা, পীঠদেবতা—সিদ্ধেশ্বর, দেবী—ভদ্রকালী, তথাকার আচার্য্য—বিশ্বরূপ অর্থাৎ সুরেশ্বর॥ ২

তথায় তীর্থ—নির্ম্মল গোমতী, ব্রহ্মচারীর উপাধি—স্বরূপ, তিনি সামবেদের বক্তা হইয়া তথায় ধর্ম্মানুষ্ঠান করিবেন—॥৩

যাহার ফলে জীবাত্মা ও পরমাত্মার ঐক্যবোধের উদয় হইয়া থাকে এ মঠের মহাবাক্য—তত্ত্বমসি, এবং গোত্র—অবিগত॥ ৪

সিন্ধু-সৌবীর-সৌরাষ্ট্র-মহারাষ্ট্রাস্তথান্তরাঃ।
দেশাঃ পশ্চিমদিক্স্থা যে শারদামঠভাগিনঃ ॥ ৫
ত্রিবেণীসঙ্গমে তীর্থে তত্ত্বমস্যাদি-লক্ষণে।
স্নায়াৎ তত্ত্বার্থভাবেন তীর্থনামা স উচ্যতে ॥ ৬
আশ্রমগ্রহণে প্রৌঢ় আশাপাশবিবর্জিতঃ।
যাতায়াতবিনির্মুক্ত এষ আশ্রম উচ্যতে ॥ ৭
কীটাদয়ো বিশেষেণ বার্য্যন্তে জীবজন্তবঃ।
ভূতানুকম্পয়া নিত্যং কীটবারঃ স উচ্যতে ॥ ৮
স্বস্বরূপং বিজানাতি স্বধর্মপরিপালকঃ।
স্বানন্দে ক্রীড়িতো নিত্যং স্বরূপো বটুরুচ্যতে ॥ ৯

ইতি শ্রীমৎপরমহংসপরিব্রাজকাচার্য্যপূজ্যপাদশ্রীশঙ্করাচার্য্য-
প্রতিষ্ঠিত-শারদামঠাম্নায়ঃ।

সিন্ধু, সৌবীর, সৌরাষ্ট্র ও মহারাষ্ট্র এবং তন্মধ্যবর্ত্তী পশ্চিম-দিক্স্থিত দেশসকল এই শারদামঠের অন্তর্গত ॥ ৫

যিনিতত্ত্বমস্যাদিরূপ ত্রিবেণীসঙ্গমতীর্থে তত্ত্বার্থভাবে স্নান করেন অর্থাৎ তত্ত্বমস্যাদিপ্রতিপাদ্য বস্তু অবগত আছেন, তাঁহাকে তীর্থ বলা হয় ॥ ৬

যিনি সন্ন্যাসাশ্রমগ্রহণে নিপুণ, যিনি আশারূপ-বন্ধন-শূন্য ও সংসারের গতাগতিবিরহিত, তাঁহাকে 'আশ্রম' বলা হয় ॥ ৭

যিনি প্রাণিগণের প্রতি কৃপাবশতঃ বিশেষভাবে কীটাদি জীবজন্তুগণকে বারণ করেন অর্থাৎ তাহাদের হিংসা করেন না, তিনি কীটবারসংজ্ঞায় অভিহিত হইয়া থাকেন ॥ ৮

ইহারা আত্মস্বরূপ জানেন, স্বধর্ম্মপালন করেন, সতত আত্মানন্দে ক্রীড়া করেন। এখানে ব্রহ্মচারী বালক স্বরূপ-নামে অভিহিত হন ॥ ৯

শ্রীশ্রীজগন্নাথো বিজয়তেঃ তরাম্।

অথ জগন্নাথপুর্য্যাং প্রতিষ্ঠিতঃ গোবর্দ্ধনমঠাম্নায়ঃ।

পূর্বাম্নায়ো দ্বিতীয়ঃ স্যাদ্ গোবর্দ্ধনমঠঃ স্মৃতঃ।
ভোগবারঃ সম্প্রদায়ো বনারণ্যে পদে স্মৃতে ॥ ১
পুরুষোত্তমং তু ক্ষেত্রং স্যাজ্ জগন্নাথোঽস্য দেবতা।
বিমলাখ্যা হি দেবী স্যাদাচার্য্যঃ পদ্মপাদকঃ ॥ ২
তীর্থং মহোদধিঃ প্রোক্তং ব্রহ্মচারী প্রকাশকঃ।
মহাবাক্যং চ তত্র স্যাৎ প্রজ্ঞানং ব্রহ্ম চোচ্যতে ॥ ৩
ঋগ্বেদপঠনং চৈব কশ্যপগোত্রমুচ্যতে।
অঙ্গ-বঙ্গ-কলিঙ্গাশ্চ মগধোৎকলবর্বরাঃ ॥ ৪

ভগবান্ শঙ্করাচার্য্য পুরী জগন্নাথক্ষেত্রে যে গোবর্দ্ধনমঠ স্থাপন করিয়াছেন, সেই মঠাম্নায় অর্থাৎ মঠশাস্ত্র এখন কথিত হইতেছে।

ভারতের পূর্ব্ব প্রান্তে জগন্নাথক্ষেত্রে যে মঠ স্থাপিত হইয়াছে, তাহা 'গোবর্দ্ধনমঠ' নামে অভিহিত, ইহা দ্বিতীয় আম্নায়। এখানে যাঁহারা থাকেন, তাঁহাদের সম্প্রদায়কে 'ভোগবার' কহে, ইহাদের উপাধি—বন ও অরণ্য ॥ ১

ইহার ক্ষেত্রের নাম পুরুষোত্তম, এই স্থানের দেবতা—জগন্নাথ, দেবী—বিমলা, এই মঠের আচার্য্য—পদ্মপাদ ॥ ২

এখানে তীর্থ—মহোদধি ( মহাসমুদ্র ), ব্রহ্মচারীর নাম প্রকাশ, এখানে মহাবাক্য' প্রজ্ঞানং ব্রহ্ম' ॥৩

এখানে ঋগ্বেদ পঠিত হয় এবং কাশ্যপ তাঁহাদের গোত্র। অঙ্গ, বঙ্গ, কলিঙ্গ, মগধ, উৎকল ও বর্ব্বর এই সমস্ত পূর্ব্বদিকে অবস্থিত দেশসমূহ গোবর্দ্ধনমঠের অধীন ॥ ৪-৫

গোবর্দ্ধনমঠাধীন্না দেশাঃ প্রাচীব্যবস্থিতাঃ।
সুরম্যে নির্জনে স্থানে বনে বাসং করোতি যঃ ॥ ৫
আশাবন্ধবিনির্মুক্তো বননামা স উচ্যতে।
অরণ্যে সংস্থিতো নিত্যমানন্দে নন্দনে বনে ॥ ৬
ত্যক্ত্বা সর্বমিদং বিশ্বমারণ্যং পরিকীর্ত্ত্যতে।
ভোগো বিষয় ইত্যুক্তো বার্য্যতে যেন জীবিনাম্ ॥ ৭
সম্প্রদায়ো যতীনাঞ্চ ভোগবারঃ স উচ্যতে।
স্বয়ংজ্যোতি র্বিজানাতি যোগযুক্তিবিশারদঃ ॥ ৮
তত্ত্বজ্ঞানপ্রকাশেন তেন প্রোক্তঃ প্রকাশকঃ ॥ ৯

ইতি শ্রীমৎপরমহংসপরিব্রাজকাচার্য্যং পূজ্যপাদ-শ্রীশঙ্করাচার্য্য-
প্রতিষ্ঠিত-গোবর্দ্ধন-মঠাম্নায়ঃ।

যিনি অতি রমণীয় নির্জ্জন স্থানরূপ বনে বাস করেন, যিনি সমস্ত আশাবন্ধন হইতে নির্ম্মুক্ত হন, তিনি 'বন' নামে কথিত হইয়া থাকেন ॥ ৫-৬

যাঁহারা এই সমুদায় বিশ্ব পরিত্যাগ করিয়া সর্ব্বদা আনন্দময় নন্দনবনসদৃশ অরণ্যে বাস করেন, তাঁহাদিগকে 'অরণ্য' বলা হইয়া থাকে ॥ ৬-৭

ভোগ-শব্দের অর্থ বিষয়, যিনি প্রাণিগণের ভোগ নিবারণ করেন, সেই সন্ন্যাসিসম্প্রদায় 'ভোগবার' নামে অভিহিত ॥ ৭

ইঁহারা স্বয়ংপ্রকাশস্বরূপ ব্রহ্মকে জানেন, যোগ ও যুক্তিতে ( তর্ক ) পণ্ডিত, এবং তত্ত্বজ্ঞানের প্রকাশ করেন বলিয়া এখানে ব্রহ্মচারিগণকে 'প্রকাশ' বলা হয় ॥ ৮—৯

---

*শ্রীবদরীনারায়ণো বিজয়তেতরাম্।

অথ জ্যোতির্মঠে * প্রতিষ্ঠিতঃ জ্যোতির্মঠাম্নায়ঃ।

তৃতীয়স্তূত্তরাম্নায়ো জ্যোতির্নাম মঠো ভবেৎ।
শ্রীমঠশ্চেতি বা তস্য নামান্তরমুদীরিতম্॥ ১
আনন্দবারবিজ্ঞেয়ঃ সম্প্রদায়োঽস্য সিদ্ধিদঃ।
পদানি তস্য খ্যাতানি গিরিপর্বতসাগরাঃ॥ ২
বদরীশাশ্রমঃ ক্ষেত্রং দেবো নারায়ণঃ স্মৃতঃ।
পূর্ণাগিরী চ দেবী স্যাদাচার্য্যস্তোটকঃ স্মৃতঃ॥ ৩
তীর্থঞ্চালকানন্দাখ্যং হ্যানন্দো ব্রহ্মচার্য্যভূৎ।
অয়মাত্মা ব্রহ্ম চেতি মহাবাক্যমুদাহৃতম্॥ ৪
অথর্ববেদবক্তা চ ভৃগ্বাখ্যং গোত্রমুচ্যতে।
কুরুকাশ্মীরকাম্বোজপাঞ্চালাদি-বিভাগতঃ॥ ৫

এক্ষণে ভারতের উত্তরপ্রান্তস্থিত জ্যোতির্মঠাম্নায় বলা হইতেছে। ভারতের উত্তর প্রান্তে যে মঠ সংস্থাপিত হইয়াছে, তাহাই তৃতীয়, তাহাকে জ্যোতির্মঠ বলা হয়। অথবা ইহার আর একটী নাম হইতেছে শ্রীমঠ॥ ১

এখানকার সম্প্রদায়ের নাম 'আনন্দবার', ইহা সিদ্ধি প্রদান করে। এই সম্প্রদায়—গিরি, পর্ব্বত এবং সাগর নামে খ্যাত॥২

বদরিকাশ্রম ইহার ক্ষেত্র, দেবতা—নারায়ণ, পূর্ণাগিরী—দেবী, তোটকাচার্য্য এই মঠের আচার্য্য॥ ৩

অলকানন্দ—তীর্থ, ব্রহ্মচারীর নাম আনন্দ, 'অয়ম্ আত্মা ব্রহ্ম' এইটী এখানকার মহাবাক্য॥ ৪

এই সম্প্রদায় অথর্ব্ববেদ পাঠ করেন, ভৃগু ইহাদের গোত্র, কুরুক্ষেত্র

জ্যোতির্মঠবশা দেশা হ্যুদীচীদিগবস্থিতাঃ।
বাসো গিরিবনে নিত্যং গীতাধ্যয়নতৎপরঃ॥ ৬
গম্ভীরাচলবুদ্ধিশ্চ গিরিনামা স উচ্যতে।
বসন্ পর্বতমূলেষু প্রৌঢ়ং জ্ঞানং বিভর্ত্তি যঃ॥ ৭
সারাসারং বিজানাতি পর্বতঃ পরিকীর্ত্ত্যতে।
তত্ত্বসাগরগম্ভীরো জ্ঞানরত্নপরিগ্রহঃ॥ ৮
মর্য্যাদাং নৈব লঙ্ঘেত সাগরঃ পরিকীর্ত্ত্যতে॥ ৯
আনন্দো হি বিলাসশ্চ বার্য্যতে যেন জীবিনাম্।
সম্প্রদায়ো যতীনাং চানন্দবারঃ স উচ্যতে॥ ১০

কাশ্মীর, কাম্বোজ, পঞ্চালপ্রভৃতি দেশ, বিভাগানুসারে উত্তরদিকে অবস্থিত দেশসমূহ জ্যোতির্মঠের অধীন॥ ৫

যিনি পার্ব্বত্য বনে বাস করেন, সর্ব্বদা গীতাপাঠে নিরত, গম্ভীর ও স্থির বুদ্ধি, তাঁহার নাম গিরি॥ ৬

যিনি পর্ব্বতমূলে বাস করিয়া দৃঢ় জ্ঞান ধারণ করেন, যিনি সার (নিত্য) ও অসার (অনিত্য) বিষয় জানেন, তাঁহাকে 'পর্ব্বত' বলিয়া অভিহিত করা হয়॥ ৭

যিনি তত্ত্ববিষয়ে সাগরবৎ গম্ভীর, যিনি জ্ঞানরূপ রত্নের ধারণ করেন এবং শাস্ত্রমর্য্যাদা লঙ্ঘন করেন না, তিনি 'সাগর' বলিয়া কথিত হইয়া থাকেন॥ ৮—৯

যেহেতু এই সম্প্রদায় জীবগণের (বৈষয়িক) আনন্দ ও বিলাস বারণ করিয়া থাকেন সেই হেতু এই সন্ন্যাসিসম্প্রদায়ের নাম 'আনন্দবার'॥ ১০

সত্যং জ্ঞানমনন্তং যো নিত্যং ধ্যায়েত তত্ত্ববিৎ।
স্বানন্দে রমতে নিত্যমানন্দঃ পরিকীর্ত্তিতঃ ॥ ১১

ইতি শ্রীমৎপরমহংসপরিব্রাজকাচার্য্য-পূজ্যপাদ-শ্রীশঙ্করাচার্য্য-প্রতিষ্ঠিত-জ্যোতির্মঠাম্নায়ঃ।

---

শ্রীরামেশ্বরো বিজয়তেতরাম্।

অথ দক্ষিণদিশি প্রতিষ্ঠিতঃ শৃঙ্গেরিমঠাম্নায়ঃ।

চতুর্থো দক্ষিণাম্নায়ঃ শৃঙ্গেরি তু মঠো ভবেৎ।
সম্প্রদায়ো ভূরিবারঃ ভূর্ভুবো গোত্রমুচ্যতে ॥ ১
পদানি ত্রীণি খ্যাতানি সরস্বতী ভারতী পুরী।
রামেশ্বরাহ্বয়ং ক্ষেত্রমাদিবরাহদেবতা ॥ ২
কামাক্ষী তস্য দেবী স্যাৎ সর্বকামফলপ্রদা।
পৃথ্বীধরাখ্য আচার্য্যস্তুঙ্গভদ্রেতি তীর্থকম্ ॥ ৩

যিনি তত্ত্বজ্ঞ হইয়া সত্য, জ্ঞান ও আনন্দের নিত্য ধ্যান করেন এবং নিজানন্দে ক্রীড়া করেন, সেই ব্রহ্মচারীকে এখানে 'আনন্দ' নামে অভিহিত করা হইয়া থাকে ॥ ১১

---

এখন ভারতের দক্ষিণ-প্রান্তে স্থিত শৃঙ্গেরী-মঠাম্নায় কথিত হইতেছে।

ভারতের দক্ষিণপ্রান্তে সংস্থাপিত মঠের নাম শৃঙ্গেরীমঠ, ইহা চতুর্থ। এখানকার সম্প্রদায়ের নাম 'ভূরিবার'; গোত্র ইহার ভূর্ভুবঃ ॥ ১

এই সম্প্রদায় সরস্বতী, ভারতী ও পুরী এই তিনটী নাম বিখ্যাত। ইহার ক্ষেত্রের নাম রামেশ্বর, আদিবরাহ এখানকার দেবতা ॥ ২

সর্ব্বমঙ্গলদায়িনী কামাক্ষী ইহার দেবী, পৃথ্বীধর এখানে আচার্য্য, এবং এখানে তীর্থের নাম তুঙ্গভদ্র ॥ ৩

চৈতন্যাখ্যো ব্রহ্মচারী যজুর্বেদস্য পাঠকঃ।
অহং ব্রহ্মাস্মি তত্রৈব মহাবাক্যং সমীরিতম্ ॥ ৪
আন্ধ্রদ্রাবিড়কর্ণাটকেরলাদিপ্রভেদতঃ।
শৃঙ্গের্য্যধীনা দেশাস্তে হ্যবাচীদিগবস্থিতাঃ ॥ ৫
স্বরজ্ঞানরতো নিত্যং স্বরবাদী কবীশ্বরঃ।
সংসারসাগরাসারহন্তাসৌ হি সরস্বতী ॥ ৬
বিদ্যাভারেণ সম্পূর্ণঃ সর্বভারং পরিত্যজন্।
দুঃখভারং ন জানাতি ভারতী পরিকীর্ত্ত্যতে ॥ ৭
জ্ঞানতত্ত্বেন সম্পূর্ণঃ পূর্ণতত্ত্বপদে স্থিতঃ।
পরংব্রহ্মরতো নিত্যং পুরীনামা স উচ্যতে ॥ ৮
ভূরিশব্দেন সৌবর্ণ্যং বার্য্যতে যেন জীবিনাম্।
সম্প্রদায়ো যতীনাঞ্চ ভূরিবারঃ স উচ্যতে ॥ ৯

এখানকার ব্রহ্মচারীর নাম চৈতন্য। তাঁহারা যজুর্ব্বেদ পাঠ করেন, 'অহং ব্রহ্মাস্মি' এখানকার মহাবাক্য ॥ ৪

আন্ধ্র, দ্রাবিড়, কর্ণাট, কেরলপ্রভৃতি দেশভেদে দক্ষিণদিক্স্থিত সমস্ত দেশ শৃঙ্গেরীমঠের অধীন ॥ ৫

যিনি সর্ব্বদা বেদের স্বরজ্ঞানে রত, স্বরোচ্চারণে নিপুণ ও কবিশ্রেষ্ঠ এবং অসার সংসার-সাগরের হন্তা তাঁহার নাম সরস্বতী ॥ ৬

যিনি সকল ভার পরিত্যাগ করিয়া বিদ্যাভারের দ্বারা পরিপূর্ণ, এজন্য দুঃখভারকে জানেন না, তাঁহাকে ভারতী বলা হয় ॥ ৭

যিনি জ্ঞানতত্ত্বের দ্বারা পরিপূর্ণ, যিনি পরিপূর্ণতত্ত্বে অবস্থিত, সর্ব্বদা পরব্রহ্মে নিরত, তাঁহার নাম পুরী ॥ ৮

ভূরি-শব্দের অর্থ সুবর্ণ, যে সম্প্রদায় প্রাণিগণের সেই সুবর্ণের

চিন্মাত্রং চৈত্যরহিতমনন্তমজরং শিবম্।
যো জানাতি স বৈ বিদ্বান্ চৈতন্যং তদ্বিধীয়তে ॥ ১০
মর্য্যাদৈষা সুবিজ্ঞেয়া চতুর্মঠবিধায়িনী।
তামেতাং সমুপাশ্রিত্য আচার্য্যাঃ স্থাপিতাঃ ক্রমাৎ ॥১১

ইতি শ্রীপরমহংসপরিব্রাজকাচার্য্য-ভগবৎপূজ্যপাদ-শ্রীশঙ্করাচার্য্য-
প্রতিষ্ঠিত-শৃঙ্গেরীমঠাম্নায়ঃ।

---

অথ মঠানুশাসনম্।

আম্নায়াঃ কথিতা হ্যেতে যতীনাঞ্চ পৃথক্ পৃথক্।
তে সর্বে চতুরাচার্য্যা নিয়োগেন যথাক্রমম্ ॥ ১
প্রযোক্তব্যাঃ স্বধর্মেষু শাসনীয়াস্ততোঽন্যথা।
কুর্বন্তু এব সততমটনং ধরণীতলে ॥ ২

প্রতি আসক্তি বারণ করেন, সন্ন্যাসিগণের সেই সম্প্রদায়ের নাম ভূরিবার বলিয়া অভিহিত করা হয় ॥৯

যিনি চৈতন্যস্বরূপ, চিত্তসম্বন্ধরহিত, ব্যাপক, জরাশূন্য শিবকে জানেন, সেই বিদ্বান্ ব্রহ্মচারীকে চৈতন্য নামে অভিহিত করা হইয়া থাকে ॥১০

ইহা হইতেছে চারিটী মঠের বিধানসম্বন্ধে মর্য্যাদা (স্থিতি বা নিয়ম), ইহাকে উত্তমরূপে জানা উচিত। এই নিয়ম অবলম্বন করিয়া যথাক্রমে আচার্য্যসমূহ স্থাপিত হইয়াছেন ॥১১

---

এখন ভগবান্ জগদ্গুরু শঙ্করাচার্য্যের মহানুশাসন কথিত হইতেছে।

পৃথক্ পৃথক্ মঠের সন্ন্যাসিগণের নিমিত্ত শাস্ত্র কথিত হইয়াছে। সেই চারিজন আচার্য্য সকলেই যথাক্রমে নিয়োগানুসারে ধর্ম্মকার্য্যে

স্বস্বরাষ্ট্রপ্রতিষ্ঠিত্যৈ সঞ্চারঃ সুবিধীয়তাম্।
মঠে তু নিয়তো বাস আচার্য্যস্য ন যুজ্যতে॥ ৩
বর্ণাশ্রমসদাচারা অস্মাভি র্যে প্রসাধিতাঃ।
রক্ষণীয়াস্তু এবৈতে স্বে স্বে ভাগে যথাবিধি॥ ৪
যতো বিনষ্টির্মহতী ধর্মস্যাত্র প্রজায়তে।
মান্দ্যং সংত্যাজ্যমেবাত্র দাক্ষ্যমেব সমাশ্রয়েৎ॥ ৫
পরস্পরবিভাগে তু প্রবেশো ন কদাচন।
পরস্পরেণ কর্ত্তব্যা আচার্য্যেণ ব্যবস্থিতিঃ॥ ৬
মর্য্যাদায়া বিনাশেন লুপ্যেরন্ নিয়মাঃ শুভাঃ।
কলহাঙ্গারসম্পত্তিরতস্তাং পরিবর্জয়েৎ॥ ৭

প্রযুক্ত হইবেন, অন্যথা হইলে শাসিত হইবেন। তাঁহারা সর্ব্বদা ধরণীতলে ভ্রমণ করিবেন॥ ১-২

নিজ নিজ রাজ্যের প্রতিষ্ঠার জন্য তাঁহারা উত্তমরূপে ভ্রমণ করিবেন, সর্ব্বদা মঠে বাস আচার্য্যের উচিত নহে॥৩

আমরা যে সকল বর্ণাশ্রমধর্ম্ম ও সদাচার বিধিবদ্ধ করিলাম, আচার্য্যগণ নিজ নিজ ভাগে অবস্থান করিয়া বিধিপূর্ব্বক সেই সকল রক্ষা করিবেন॥৪

কারণ, এখন ধর্ম্মের অত্যন্ত হানি হইতেছে, সুতরাং মন্দভাব (আলস্য) পরিত্যাগ করিয়া দক্ষতা অবলম্বন করিবেন, অর্থাৎ শীঘ্র ধর্ম্মগ্লানি দূর করিতে চেষ্টা করিবেন॥৫

আচার্য্যগণের মধ্যে পরস্পরের দেশবিভাগ করিয়া দেওয়ায়, কোন আচার্য্য অপর কোন আচার্য্যের দেশে প্রবেশ করিবেন না, আচার্য্যকর্ত্তৃক পরস্পরে এই ব্যবস্থা করা উচিত॥৬

এই মর্য্যাদা অর্থাৎ ব্যবস্থার হানি হইলে কল্যাণকর নিয়মসমূহ

পরিব্রাড়ার্য্যমর্য্যাদাং মামকীনাং যথাবিধি।
চতুঃপীঠাধিগাং সত্তাং প্রযুঞ্জ্যাচ্চ পৃথক্ পৃথক্ ॥ ৮
শুচির্জিতেন্দ্রিয়ো বেদবেদাঙ্গাদিবিশারদঃ।
যোগজ্ঞঃ সর্বশাস্ত্রাণামস্মদাস্থানমাপ্নুয়াৎ ॥ ৯
উক্তলক্ষণসম্পন্নঃ স্যাচ্চেন্মৎপীঠভাগ্ ভবেৎ।
অন্যথারূঢ়পীঠোঽপি নিগ্রহার্হো মনীষিণাম্ ॥ ১০
ন জাতু মঠমুচ্ছিন্দ্যাদধিকারিণ্যুপস্থিতে।
বিঘ্নানামপি বাহুল্যাদ্ এষ * ধর্মঃ সনাতনঃ ॥ ১১

বিলুপ্ত হইবে। কলহরূপ অঙ্গারের অর্থাৎ বহ্নির উৎপত্তি হইবে, অতএব তাহা পরিত্যাগ করিবে ॥৭

সন্ন্যাসী আমাদের আর্য্যমর্য্যাদা যথানিয়মে পৃথক্ পৃথক্‌রূপে চারিটী মঠের অধিপতির সত্তারক্ষার জন্য প্রয়োগ করিবেন ॥৮

শৌচপরায়ণ, জিতেন্দ্রিয়, বেদাঙ্গাদিপারগ, সকল শাস্ত্রের প্রয়োগ-কুশল অস্মৎকৃত মঠের আচার্য্যপদ প্রাপ্ত হইবেন ॥৯

যিনি উল্লিখিতলক্ষণযুক্ত হইবেন, তিনিই মৎকৃত পীঠের অধীশ্বর হইতে পারিবেন, যদি উক্তলক্ষণসম্পন্ন না হইয়া পীঠাধিপত্যও লাভ করেন, তাহা হইলে মনীষীগণের নিকট নিগৃহীত হইবার যোগ্য হইবেন ॥১০

অধিকারী উপস্থিত থাকিতে অর্থাৎ উক্তলক্ষণসম্পন্ন অধিকারী আচার্য্য পাওয়া গেলে বিঘ্নের বাহুল্য থাকিলেও কখনও মঠের উচ্ছেদ হইতে দিবে না। কারণ, এই ধর্ম্ম সনাতন। অর্থাৎ সনাতন ধর্ম্মকে বিবিধ বিঘ্নের মধ্য হইতে রক্ষা করিতে গেলে মঠের আবশ্যকতা আছে এবং উক্তলক্ষণযুক্ত আচার্য্য থাকিলে মঠও রক্ষিত হয় ॥১১

---

* দেশ—ইতি বা পাঠঃ।

অস্মৎপীঠে সমারূঢ়ঃ পরিব্রাড়ুক্তলক্ষণঃ।
অহমেবেতি বিজ্ঞেয়ো "যস্য দেব" ইতি শ্রুতেঃ॥ ১২
এক এবাভিষেচ্যঃ স্যাদন্তে লক্ষণসম্মতঃ।
তৎতৎপীঠে ক্রমেণৈব ন বহুযুজ্যতে ক্বচিৎ॥ ১৩
সুধন্বনঃ সমৌৎসুক্যনির্বৃত্ত্যৈ ধর্মহেতবে।
দেবরাজোপচারাংশ্চ যথাবদনুপালয়েৎ॥ ১৪
কেবলং ধর্ম্মমুদ্দিশ্য বিভবো বাহ্যচেতসাম্।
বিহিতশ্চোপকারায় পদ্মপত্রনয়ং ব্রজেৎ॥ ১৫
সুধন্বা হি মহারাজস্তদন্যে চ নরেশ্বরাঃ।
ধর্মপরম্পরামেতাং পালয়ন্তু নিরন্তরম্॥ ১৬

উক্তলক্ষণসম্পন্ন সন্ন্যাসী যিনি আমাদের পীঠে আরোহণ করিবেন অর্থাৎ অস্মৎকৃত মঠের আচার্য্য হইবেন, তিনি সকলের নিকট 'আমিই' এইরূপে যেন বিজ্ঞাত হয়েন। কারণ 'যস্য দেবঃ' ইত্যাদি শ্রুতিবাক্য তাহার প্রমাণ॥ ১২

মঠাধিপতি আচার্য্যের অন্তিমকাল উপস্থিত হইলে উল্লিখিতলক্ষণযুক্ত এক এক জনকে সেই সেই পীঠে ক্রমে ক্রমে নিযুক্ত করিবে, কখন বহু আচার্য্যের নিয়োগ এক কালে করিবে না। ॥ ১৩

ধর্ম্মরক্ষার নিমিত্ত সুধন্বার সম্যক্ উৎকণ্ঠানিবৃত্তির জন্য তাঁহাকে ইন্দ্রের ন্যায় যথাযোগ্য পূজা করিবে অর্থাৎ তাঁহার আজ্ঞাপালন করিবে॥১৪

সাধুগণের ঐশ্বর্য্য কেবলমাত্র ধর্ম্মরক্ষার উদ্দেশে ও বাহ্যবিষয়ে সংলগ্নচিত্ত ব্যক্তিগণের উপকারের নিমিত্ত, সুতরাং পদ্মপত্রের নীতিকে অবলম্বন করিয়া চলিবে অর্থাৎ পদ্মপত্রের ন্যায় অসঙ্গ থাকিবে॥ ১৫

সুধন্বা মহারাজ ও অন্য নৃপতিগণ এই ধর্ম্মপরম্পরা সর্ব্বদা পালন করুন॥১৬

চাতুর্বর্ণ্যং যথাযোগ্যং বাঙ্মনঃকায়কর্মভিঃ।
গুরোঃ পীঠং সমর্চেত বিভাগানুক্রমেণ বৈ ॥ ১৭
ধরামালম্ব্য রাজানঃ প্রজাভ্যঃ করভাগিনঃ।
কৃতাধিকারা আচার্য্যা ধর্মতস্তদ্বদেব হি ॥ ১৮
ধর্ম্মো মূলং মনুষ্যাণাং সদাচার্য্যাবলম্বনঃ।
তস্মাদাচার্য্যসুমণেঃ শাসনং সর্বতোঽধিকম্ ॥ ১৯
তস্মাৎ সর্বপ্রযত্নেন শাসনং সর্বসম্মতম্।
আচার্য্যস্য বিশেষেণ হ্যৌদার্য্যভরভাগিনঃ ॥ ২০
নির্মলাঃ স্বর্গমায়ান্তি কৃত্বা পাপানি মানবাঃ।
আচার্য্যাক্ষিপ্তদণ্ডাস্তু সন্তঃ সুকৃতিনো যথা ॥ ২১

অতএব বাক্য, মনঃ, শরীর ও কর্ম্মের দ্বারা যথাযোগ্য চাতুর্ব্বর্ণ্য রক্ষা করিবেন এবং বিভাগানুসারে গুরুপীঠের পূজা করিবেন ॥১৭

রাজগণ পৃথিবীকে অবলম্বন করিয়া প্রজাগণের নিকট হইতে কর-গ্রহণ করিয়া থাকেন, সেইরূপ আচার্য্যগণ ধর্ম্মতঃ অধিকার লাভ করিয়া থাকেন অর্থাৎ ধর্ম্মের জন্য প্রজাগণের নিকট হইতে করগ্রহণ করেন ॥১৮

ধর্ম্ম মনুষ্যগণের মূল কারণ, সেই ধর্ম্ম সর্ব্বদা আচার্য্যকে অবলম্বন করিয়া অবস্থান করে, অতএব উৎকৃষ্টমণিসদৃশ আচার্য্যের শাসন সকলের শাসন অপেক্ষা অধিক ॥১৯

অতএব সর্ব্বপ্রকার প্রযত্নসহকারে আচার্য্য যে উপদেশ প্রদান করেন, তাহা সকলের অভিমত, বিশেষতঃ ঔদার্য্যপরায়ণ ব্যক্তির আদরণীয় ॥২০

মানবগণ পাপানুষ্ঠান করিয়া আচার্য্যদত্ত দণ্ডগ্রহণ করিয়া নিষ্পাপ হইয়া পুণ্যবান্ লোকের ন্যায় স্বর্গে গমন করেন ॥২১

ইত্যেবং মনুরপ্যাহ গৌতমোঽপি বিশেষতঃ।
বিশিষ্টশিষ্টাচারোঽপি মূলাদেব প্রসিধ্যতি ॥ ২২
তানাচার্য্যোপদেশাংশ্চ দণ্ডাংশ্চ পরিপালয়েৎ।
তস্মাদ্রাজা চাচার্য্যশ্চ দ্বাবনিন্দ্যাভিবন্দিতৌ ॥ ২৩
ধর্ম্মস্য পদ্ধতিরেষা জগতঃ স্থিতিহেতবে।
সর্ববর্ণাশ্রমাণাং হি যথাশাস্ত্রং বিধীয়তে ॥ ২৪
কৃতে বিশ্বগুরুর্ব্রহ্মা ত্রেতায়াং ঋষিসত্তমঃ।
দ্বাপরে ব্যাস এব স্যাৎ কলাবত্র ভবাম্যহম্ ॥ ২৫

ইতি শ্রীপরমহংসপরিব্রাজকাচার্য্য-শ্রীশঙ্করভগবৎপূজ্যপাদ
বিরচিত-মহানুশাসনম্।

এই নিয়ম আমার কল্পিত নহে, কারণ, ভগবান্ মনু ইহা বলিয়াছেন, গৌতমও বিশেষভাবে বলিয়াছেন। বিশিষ্ট শিষ্টাচারও মূলভূত বেদ হইতে প্রসিদ্ধ হয় ॥২২

অতএব আচার্য্যের সেই উপদেশ সকল এবং তাঁহার প্রদত্ত দণ্ড সমূহ পালন করিবে, সেই হেতু আচার্য্য এবং রাজা অনিন্দনীয় এবং পূজনীয় হইবেন ॥২৩

জগতের স্থিতির হেতু ধর্ম্মের এই পদ্ধতি, শাস্ত্রানুসারে সকল বর্ণাশ্রমীর সম্বন্ধে বিহিত হইল ॥২৪

সত্যযুগে ব্রহ্মাই জগদ্গুরু ছিলেন, অর্থাৎ তিনি সকলকে ধর্ম্মোপদেশ দিতেন, ত্রেতাযুগে ঋষিশ্রেষ্ঠ বশিষ্ঠ, দ্বাপরে ব্যাসদেব এবং কলিকালেই আমিই জগদ্গুরুরূপে অবতীর্ণ হইয়াছি ॥২৫

মহানুশাসনের বঙ্গানুবাদ সম্পূর্ণ।

---

# যোগতারাবলী (১৭)

—:*:—

বন্দে গুরূণাং চরণারবিন্দে
সন্দর্শিতস্বাত্মসুখাববোধে।
নিঃশ্রেয়সে মাঙ্গলিকায়মানে *
সংসারহালাহলমোহশান্ত্যৈ ॥ ১

সদাশিবোক্তানি সপাদলক্ষ-
লয়াবধানানি বসন্তি লোকে।
নাদানুসন্ধানসমাধিমেকং
মন্যামহে মান্যতমং † লয়ানাম্ ॥ ২

সরেচপূরৈরনিলস্য কুম্ভৈঃ ‡
সর্বাসু নাড়ীষু বিশোধিতাসু।

যিনি আত্মসুখানুভূতি প্রদর্শন করিয়াছেন, যিনি মুক্তির পথ প্রদর্শক, মঙ্গলময়, আমি সংসার বিষরূপ মোহের নিবৃত্তির নিমিত্ত সেই গুরুর পাদপদ্মদ্বয় বন্দনা করি ॥১

এই সংসারে সদাশিবকথিত সপাদ একলক্ষ লয়যোগ বর্ত্তমান আছে, তাহার মধ্যে একমাত্র নাদানুসন্ধানরূপ সমাধিকে আমি সমস্ত লয়ের মধ্যে শ্রেষ্ঠ মনে করি ॥২

* জনস্য যে জাঙ্গলিকায়মানে—ইতি কচিৎ পাঠঃ।
† অন্যতমং—ইত্যপি পাঠঃ। ‡ কুম্ভে—ইতি পাঠান্তরম্।

অনাহতাদম্বুরুহাদুদেতি
স্বাত্মাবগম্যঃ স্বয়মেব বোধঃ * ॥ ৩

নাদানুসন্ধান! নমোঽস্তু তুভ্যং
ত্বাং সাধনং তত্ত্বপদস্য জানে † ।
ভবৎপ্রসাদাৎ পবনেন সাকং
বিলীয়তে বিষ্ণুপদে মনো মে ॥ ৪

জালন্ধরোড্ডয়নমূলবন্ধান্
জল্পন্তি কণ্ঠোদরপায়ুমূলান্ ‡ ।
বন্ধত্রয়েঽস্মিন্ পরিচীয়মানে
বন্ধঃ কুতো দারুণকালপাশাৎ § ॥ ৫

বায়ুর রেচক, পূরক ও কুম্ভক দ্বারা সমস্ত নাড়ী বিশেষরূপে শোধিত হইলে অনাহতপদ্ম হইতে আত্মলাভের উপায়স্বরূপ তত্ত্বজ্ঞান স্বয়ং উৎপন্ন হয় ॥৩

হে নাদানুসন্ধান! তোমার উদ্দেশ্যে নমস্কার। আমি তোমাকে তত্ত্বপদের সাধন বলিয়া জানি। তোমার অনুগ্রহে প্রাণবায়ুর সহিত আমার মনঃ ব্রহ্মপদে বিলীন হইবে ॥৪

যোগিগণ বলেন—জালন্ধরমুদ্রা কণ্ঠদেশে, উড্ডয়নমুদ্রা উদরে এবং মূলবন্ধনামক মুদ্রা গুহ্যদেশে অনুষ্ঠান করিতে হয়। এই তিনটী বন্ধ সম্যগ্‌রূপে অনুষ্ঠিত হইলে ভীষণ যমপাশ হইতে বন্ধন কিরূপে হইবে? ॥৫

---

* অনাহতাখ্যো বহুভিঃ প্রকারৈরন্তঃ প্রবর্তেত সদা নিনাদঃ—ইতি ক্বচিৎ পাঠঃ। † মন্মহে তত্ত্বপদং লয়ানাম্—ইতি ক্বচিৎ পাঠঃ। ‡ জালন্ধরোড্ডয়নমূলবন্ধান, জল্পন্তি কণ্ঠোদরপায়ুমূলে—ইত্যপি পাঠঃ। § দারুণকালপাশৈঃ—ইতি পাঠান্তরম্।

ঔড্ড্যানজালন্ধরমূলবন্ধৈ-
রুন্নিদ্রিতায়ামুরগাঙ্গনায়াম্।
প্রত্যঙ্‌মুখত্বাৎ প্রবিশন্ সুষুম্নাং
গমাগমৌ মুঞ্চতি গন্ধবাহঃ॥ ৬

উত্থাপিতাধারহুতাশনোল্কৈ-
রাকুঞ্চনৈঃ শশ্বদপানবায়োঃ।
সন্তাপিতাচ্চান্দ্রমসঃ পতন্তীং*
পীযূষধারাং পিবতীহ ধন্যঃ॥ ৭

বন্ধত্রয়াভ্যাসবিপাকজাতাং †
বিবর্জিতাং রেচকপূরকাভ্যাম্।
বিশোধয়ন্তীং বিষয়প্রবাহং
বিদ্যাং ভজে কেবলকুম্ভরূপাম্॥ ৮

উড্ডয়ন, জালন্ধর ও মূলবন্ধের দ্বারা কুলকুণ্ডলিনী জাগরিত হইলে প্রাণবায়ু অধোমুখত্বহেতু সুষুম্নানাড়ীতে প্রবেশ করিয়া যাতায়াত পরিত্যাগ করে অর্থাৎ স্থির থাকে॥৬

মূলাধারপদ্ম হইতে যে অগ্নিশিখা উত্থাপিত হয় এবং যাহা সর্ব্বদা অপানবায়ুকে আকুঞ্চিত করে, তাহার দ্বারা সহস্রারপদ্মস্থিত চন্দ্র সন্তাপিত হইলে, ধন্য মানব এই সংসারে থাকিয়া চন্দ্র হইতে ক্ষরিত অমৃতধারা পান করিয়া থাকেন॥৭

পূর্ব্বোক্ত ত্রিবিধ বন্ধের অভ্যাসের পরিপাকবশতঃ উৎপন্ন, রেচক ও পূরকরহিত, এবং যাহা বিষয়স্রোতের প্রতিরোধ করে, সেইরূপ কেবল কুম্ভকরূপ বিদ্যাকে আমি ভজনা করি॥৮

---

* সংপ্রাপিতে চন্দ্রমসঃ স্রবন্তীং—ইতি কচিৎ পাঠঃ। † জাতং—ইতি পাঠান্তরম্।

অনাহতে চেতসি সাবধানৈ-
রভ্যাসশূরৈরনুভূয়মানা।
সংস্তম্ভিতশ্বাসমনঃপ্রচারা
সা জৃম্ভতে কেবলকুম্ভকশ্রীঃ ॥ ৯

সহস্রশঃ সন্তি * হঠেষু কুম্ভাঃ
সম্ভাব্যতে কেবলকুম্ভ এব।
কুম্ভোত্তমে যত্র তু রেচপূরৌ †
প্রাণস্য ন প্রাকৃতবৈকৃতাখ্যৌ ‡ ॥ ১০

ত্রিকূটনাম্নি স্তিমিতেঽন্তরঙ্গে §
খে স্তম্ভিতে কেবলকুম্ভকেন।
প্রাণানিলো ভানুশশাঙ্কনাড্যৌ
বিহায় সদ্যো বিলয়ং প্রয়াতি ॥ ১১

সাবধানে দৃঢ়তর অভ্যাসের দ্বারা চিত্ত অনাহতপদ্মে স্থাপিত হইলে শ্বাসক্রিয়া এবং মনোবৃত্তি সম্যগ্‌রূপে নিরুদ্ধ হইলে যোগিগণের অনুভব-বিষয়ীভূত কেবল কুম্ভকরূপ লক্ষ্মী বিরাজ করেন, অর্থাৎ তখন কেবল কুম্ভক হইয়া থাকে ॥৯

হঠযোগের মধ্যে সহস্র সহস্র কুম্ভক বর্ণিত আছে। কিন্তু কেবল কুম্ভককে শ্রেষ্ঠ বলিয়াছেন। যে উৎকৃষ্ট কুম্ভকে প্রাণবায়ুর প্রাকৃত ও বৈকৃত নামক রেচক ও পূরক নাই ॥১০

অন্তঃকরণে নিশ্চল ত্রিকূটনামক যে আকাশ (শূন্যস্থান) আছে,

* সন্ত—ইতি কচিৎ পাঠঃ। † রেচপূরৈঃ—ইতি পাঠান্তরম্।
‡ প্রাকৃতবৈকৃতাখ্যোঃ—ইত্যপি পাঠঃ।
§ তিমিরেঽন্তরে খে. স্তম্ভং গতে—ইতি বা পাঠঃ।

প্রত্যাহৃতঃ কেবলকুম্ভকেন
প্রবুদ্ধকুণ্ডল্যুপভুক্তশেষঃ *।
প্রাণঃ প্রতীচীনপথেন মন্দং
বিলীয়তে বিষ্ণুপদান্তরালে ॥ ১২

নিরঙ্কুশানাং শ্বসনোদ্গমানাং
নিরোধনৈঃ কেবলকুম্ভকাখ্যৈঃ।
উদেতি সর্বেন্দ্রিয়বৃত্তিশূন্যো
মরুল্লয়ঃ কোঽপি মহামতীনাম্ ॥ ১৩

ন দৃষ্টিলক্ষ্যাণি ন চিত্তবন্ধো
ন দেশকালৌ ন চ বায়ুরোধঃ।
ন ধারণাধ্যানপরিশ্রমো বা
সমেধমানে সতি রাজযোগে ॥ ১৪

তাহা কেবল কুম্ভকের দ্বারা স্তম্ভিত হইলে প্রাণবায়ু সূর্য্যনাড়ী অর্থাৎ ইড়া এবং চন্দ্রনাড়ী অর্থাৎ পিঙ্গলা পরিত্যাগ করিয়া তৎক্ষণাৎ বিলয় প্রাপ্ত হয় ॥১১

যখন প্রাণবায়ু কেবল কুম্ভকের দ্বারা প্রত্যাহৃত হয়, জাগরিত কুলকুণ্ডলিনীকর্ত্তৃক উপভুক্ত হইয়া যাহা অবশিষ্ট থাকে, তখন সেই প্রাণবায়ু অধোদেশে ধীরে ধীরে বিষ্ণুপদে বিলীন হইয়া থাকে ॥১২

কেবলকুম্ভকনামক যোগের দ্বারা নির্ব্বিঘ্নে বায়ুর ঊর্দ্ধগতি নিরুদ্ধ হইলে, মহামতি যোগিগণের কি এক অপূর্ব্ব সমস্ত ইন্দ্রিয়বৃত্তিরহিত বায়ুলয় আবির্ভূত হয় ॥১৩

এইরূপে কেবলকুম্ভক করিতে করিতে যখন রাজযোগ সুসম্পন্ন

* প্রভুক্ত=ইত্যপি পাঠঃ।

অশেষদৃশ্যোজ্ঝিতদৃগ্‌জয়ানা- *
মবস্থিতানামিহ রাজযোগে।
ন জাগরো নাপি সুষুপ্তিভাবো
ন জীবিতং নো মরণং বিচিত্রম্ † ॥ ১৫
অহংমমত্বাদি ‡ বিহায় সর্বং
শ্রীরাজযোগে স্থিরমানসানাম্।
ন দ্রষ্টৃতা § নাস্তি চ দৃশ্যভাবঃ
সা জৃম্ভতে কেবলসংবিদেব ॥ ১৬
নেত্রে যয়োন্মেষনিমেষশূন্যে **
বায়ুর্যয়া ¶ বর্জিতরেচপূরঃ।

হয়, তখন লক্ষ্যবস্তুসমূহে নযন নিবদ্ধ করিতে হয় না, দেশবিশেষে চিত্তবন্ধের প্রয়োজন হয় না, দেশ ও কালের আবশ্যকতা নাই, বায়ুরোধ করিবার প্রয়োজন হয় না, ধারণা ও ধ্যানে পরিশ্রম করিবার প্রয়োজন হয় না ॥১৪

রাজযোগে অবস্থিত যোগিগণের যাবতীয় দৃশ্য বস্তুর পরিবর্জ্জনের দ্বারা নয়নেন্দ্রিয় জিত হইলে, তখন জাগরণ, সুষুপ্তি, জীবন, মরণ কিছুই থাকে না, তখন এক বিচিত্র অবস্থা উপস্থিত হয় ॥ ১৫

অহন্তা, মমতাপ্রভৃতি সমুদায় পরিত্যাগ করিয়া যাঁহাদের চিত্ত শ্রীরাজযোগে স্থির হইয়াছে, তাঁহাদের দ্রষ্টৃত্ব কিংবা দৃশ্যত্ব নাই, কেবল-মাত্র সংবিৎ ( জ্ঞান ) প্রকাশিত হয় ॥১৬

* অশেষদৃশ্যোজ্ঝিতদৃগ্‌জয়ানা = অশেষদৃশ্যোজ্ঝিতদৃঙ্‌ময়ানা—ইত্যপি পাঠঃ।
† ন চিত্তম্—ইতি পাঠান্তরম্। ‡ অহংমমত্বাদ্যপহায়—ইতি কচিৎ পাঠঃ।
§ দৃষ্টতা—ইত্যপি পাঠঃ। ** যমা—ইত্যপি পাঠঃ। ¶ যথা—ইতি বা পাঠঃ।

মনশ্চ সংকল্পবিকল্পশূন্যং
মনোন্মনী সা ময়ি সন্নিধত্তাম্॥ ১৭

চিত্তেন্দ্রিয়াণাং চিরনিগ্রহেণ
শ্বাসপ্রচারে শমিতে যমীন্দ্রাঃ *।
নিবাতদীপা ইব নিশ্চলাঙ্গা †
মনোন্মনী মগ্নধিয়ো ভবন্তি॥ ১৮

উন্মন্যবস্থাধিগমায় বিদ্বন্
উপায়মেকং তব নির্দিশামঃ ‡।
পশ্যন্নুদাসীনতয়া § প্রপঞ্চং
সংকল্পমুন্মূলয় সাবধানঃ॥ ১৯

যে সংবিদের দ্বারা নেত্রদ্বয় উন্মেষশূন্য ও নিমেষশূন্য হয়, যাহার দ্বারা প্রাণ বায়ু রেচক ও পূরককে পরিত্যাগ করে এবং মনঃ সঙ্কল্প বিকল্প-শূন্য হয়, মনের উন্মনকারীণী (লয়করী) সেই সংবিৎ আমাতে আবির্ভূত হউক॥১৭

চিত্ত ইন্দ্রিয়গণের চিরকালের জন্য নিগ্রহ হইলে এবং শ্বাসক্রিয়া উপশমিত হইলে, যোগিশ্রেষ্ঠগণ বায়ুশূন্যদেশে দীপসমূহের ন্যায় নিশ্চলাঙ্গ হইয়া মনোন্মনী (মনোলয়কারিণী) অবস্থাতে নিমগ্নচিত্ত হইয়া থাকেন॥১৮

হে বিদ্বন্! আমি তোমাকে উন্মনী অবস্থা লাভের একটী উপায় নির্দ্দেশ করিতেছি। উদাসীনভাবে এই জগৎ দর্শন করিয়া সাবধানে সঙ্কল্পকে ত্যাগ কর॥১৯

* শ্বাসপ্রবাহে শমিতে সমস্তে—ইতি পাঠান্তরম্।
† নির্বাতদীপৈরিব নিশ্চলাঙ্গৈঃ—ইতি কচিৎ পাঠঃ।
‡ নির্দিশামি—ইতি কচিৎ পাঠঃ। § পশ্যন্নুদাসীনদৃশা—ইতি বা পাঠঃ।

প্রসহ্য সংকল্পপরম্পরাণাং
সংচ্ছেদনে * সন্তুতসাবধানম্ ।
আলম্ব-নাশাদপচীয়মানং †
শনৈঃ শনৈঃ শান্তিমুপৈতি চেতঃ ॥ ২০

নিঃশ্বাসলোপৈর্নিভৃতৈঃ ‡ শরীরৈ
র্নেত্রাম্বুজৈরর্দ্ধনিমীলিতৈশ্চ § ।
আবির্ভবন্তীমমনস্কমুদ্রা-
মালোকয়ামো মুনিপুঙ্গবানাম্ ॥ ২১

অমী যমীন্দ্রাঃ সহজামনস্কা-
দহংমমত্বে শিথিলায়মানে ¶ ।
মনোঽতিগং ** মারুতবৃত্তিশূন্যং
গচ্ছন্তি ভাবং গগনাবশেষম্ *†॥ ২২

দৃঢ়ভাবে সঙ্কল্পপরম্পরার দূরীকরণে সর্ব্বদা সাবধান হও। চিত্ত বিষয়-রূপ আলম্বনশূন্য হইলে ধীরে ধীরে শান্তিলাভ করিয়া থাকে ॥২০

শ্বাস-প্রশ্বাসক্রিয়া লোপ পাইলে, শরীর বিশেষরূপে ধৃত হইলে, নয়নপদ্ম অর্দ্ধনিমীলিত হইলে, এই দেহে মুনিশ্রেষ্ঠগণের অমনস্কমুদ্রা আবির্ভূত হইয়া থাকে, ইহা আমরা দেখিয়া থাকি ॥২১

স্বাভাবিকচিত্ততাহেতু অহংভাব ও মমত্ব শিথিল হইলে, এই সংযমিশ্রেষ্ঠগণ মনকে অতিক্রমকারী, বায়ুবৃত্তিরহিত, শূন্যাবশেষ ভাবকে প্রাপ্ত হইয়া থাকে ॥২২

* সচ্ছেদনে সন্তুতসাবধানম্—ইত্যপি পাঠঃ। † আলম্বনাদাবপচীয়মানে—ইত্যপি পাঠঃ। ‡ নিঃশ্বাসলাপৈর্নিভৃতৈঃ—ইতি পাঠান্তরম্। § নেত্রাঞ্জৈনৈর্বদ্ধনিমীলিতৈশ্চ—ইতি কচিৎ পাঠঃ। ¶ অমীহি চেন্দ্রা সহজা মনস্কা দেহে.মমত্বং—ইতি কচিৎ পাঠঃ। ** মনোগতিং—ইতি পাঠান্তরম্। *† গচ্ছন্ত্যাগম্যাঃ গমনাবশেষাম্—ইতি কচিৎ পাঠঃ।

নিবর্ত্তয়ন্তীং নিখিলেন্দ্রিয়াণি
প্রবর্ত্তয়ন্তী পরমাত্মযোগম্।
সংবিন্ময়ীং তাং সহজামবস্থাং
কদা গমিষ্যামি গতান্যভাবঃ॥ ২৩

প্রত্যগ্বিমর্শাতিশয়েন পুংসাং
প্রাচীনসঙ্গেষু পলায়িতেষু। *
প্রাদুর্ভবেৎ কাচিদজাড্যনিদ্রা
প্রপঞ্চচিন্তাং পরিবর্জয়ন্তী॥ † ২৪

বিচ্ছিন্নসংকল্পবিকল্পমূলে
নিঃশেষনির্মূলিতকর্মজালে।
নিরন্তরাভ্যাসনিতান্তভদ্রা ‡
সা জৃম্ভতে যোগিনি যোগনিদ্রা॥ § ২৫

যে অবস্থা সমস্ত ইন্দ্রিয়কে বিষয়সমূহ হইতে নিবৃত্ত করে এবং পরমাত্মাতে যোগ প্রবর্ত্তিত করে, আমি অন্যভাবকে পরিত্যাগ করিয়া কোন কালে সেই সবিন্ময়ী সহজাবস্থা প্রাপ্ত হইব? ॥২৩

প্রত্যগাত্মাতে চিত্তসমাধানবশতঃ পুরুষগণের পূর্ব্বকৃত বিষয়সঙ্গ চলিয়া গেলে সংসারচিন্তানাশিনী কোন এক অপূর্ব্ব জড়তাবিহীন নিদ্রা আবির্ভূত হয় ॥২৪

সংকল্প ও বিকল্পের মূল যে অবিদ্যা, তাহা বিচ্ছেদ প্রাপ্ত হইলে,

* প্রাচীনগন্ধেষু—ইতি বা পাঠঃ।
† প্রাদুর্ভবৎ কাপি ন জাড্যনিদ্রা, প্রপঞ্চ একো বিলয়ং প্রয়াতি—ইতি ক্বচিৎ পাঠঃ
‡ নিরন্তরাভ্যাসিনি নিত্যভদ্রে—ইতি ক্বচিৎ পাঠঃ।
§ বিরাজতে—ইতি ক্বচিৎ পাঠঃ।

বিশ্রান্তিমাসাদ্য তুরীয়তল্পে *
বিশ্বাদ্যবস্থাত্রিতয়োপরিস্থে।
সংবিন্ময়ীং কামপি সর্বকালং †
নিদ্রাং সখে! ‡ নির্বিশ নির্বিকল্পাম্॥ ২৬

প্রকাশমানে পরমাত্মভানৌ
নশ্যত্যবিদ্যাতিমিরে সমস্তে।
অহো বুধা নির্মলদৃষ্টয়োঽপি
কিঞ্চিন্ন পশ্যন্তি জগৎ সমগ্রম্॥ ২৭

সিদ্ধিং তথাবিধমনোবিলয়াং সমাধৌ §
শ্রীশৈলশৃঙ্গকুহরেষু কদোপলপ্স্যে। **
গাত্রং †* যদা মম লতাঃ পরিবেষ্টয়ন্তি
কর্ণে †‡ যদা বিরচয়ন্তি খগাশ্চ নীড়ান্॥ ২৮

নিঃশেষভাবে কর্ম্মসমূহ নির্মূল হইলে, সতত অভ্যাসবশতঃ অতীব মঙ্গলদায়িনী যোগনিদ্রা যোগীতে আবির্ভূত হয়॥২৫

হে সখে! বিশ্বপ্রভৃতি তিনটী অবস্থার উপরিস্থিত তুরীয় ব্রহ্মরূপ শয্যাতে বিশ্রামলাভ করিয়া সর্ব্বদা জ্ঞানময়ী, নির্ব্বিকল্পা, কোন এক অপূর্ব্ব নিদ্রাতে প্রবেশ কর॥২৬

পরমাত্মরূপ সূর্য্য প্রকাশিত হইলে, সমস্ত অবিদ্যারূপ অন্ধকার নাশ প্রাপ্ত হইলে, অহো! নির্ম্মলদৃষ্টি পণ্ডিতগণ সমস্ত জগৎকে কিছুই দেখেন না॥২৭

আমি কবে শ্রীপর্ব্বতশিখরগুহাতে সমাধি অবস্থায় সেইরূপ মনোলয়-

* তুরীয়তত্ত্বে—ইতি বা পাঠঃ। † সর্বকালাং—ইতি কচিৎপাঠঃ। ‡ ভজ—ইত্যপি পাঠঃ। § সমর্থাং—ইত্যপি প্যাঠঃ। ** কদোপলভ্যে—ইতি বা পাঠঃ। †* গাত্রে যথা মরলতাঃ পরিবেষ্টয়ন্তি—ইত্যপি পাঠঃ। †‡ কর্ণে যথা বিচরন্তি খগাশ্চ নীড়ম্—ইতি বা পাঠঃ।

বিচরতু মতিরেষা নির্বিকল্পে সমাধৌ
কুচকলশযুগে বা কৃষ্ণসারেক্ষণানাম্।
চরতু জড়মতে বা সজ্জনানাং মতে বা
মতিকৃতগুণদোষা মাং বিভুং ন স্পৃশন্তি ॥ ২৯
ব্রহ্মরন্ধ্রগতে বায়ৌ গিরেঃ প্রস্রবণং ভবেৎ।
শৃণোতি শ্রবণাতীতং নাদং মুক্তি র্ন সংশয়ঃ ॥ ৩০

ইতি শ্রীভগবৎপূজ্যপাদশ্রীগোবিন্দপাদ-শিষ্য-পরমহংসপরিব্রাজকার্য্য-
শ্রীমচ্ছঙ্কর-ভগবৎপূজ্যপাদবিরচিত-যোগতারাবলী।

যুক্ত সিদ্ধি লাভ করিব? যখন লতাসমূহ আমার দেহ বেষ্টন করিবে এবং যখন পক্ষিগণ আমার কর্ণে বাসা বাঁধিবে, তখনই আমার সেইরূপ সিদ্ধি হইবে ॥২৮

আমার এই মনঃ নির্ব্বিকল্প সমাধিতে বিচরণ করুক, অথবা আমার মনঃ মৃগনয়নাগণের কুচকলশদ্বয়ে কিংবা অজ্ঞমতে বা সজ্জনগণের মতে বিচরণ করুক? মনে উৎপন্ন দোষসমূহ সর্ব্বব্যাপক আমাকে স্পর্শ করে না ॥২৯

প্রাণবায়ু যখন ব্রহ্মরন্ধ্রে গমন করে অর্থাৎ সহস্রপদ্মে অবস্থান করে, তখন গিরির ( মেরুর ) প্রস্রবণ হয়, অর্থাৎ সহস্রদল পদ্ম হইতে সুধা ক্ষরিত হয়, তখন যোগী শ্রবণাতীত অর্থাৎ অপূর্ব্ব নাদ ( ধ্বনি ) শ্রবণ করেন, তখন মুক্তির আর সংশয় থাকে না ॥ ৩০

যোগতারাবলীর বঙ্গানুবাদ সম্পূর্ণ।

* নায়ং শ্লোকঃ সর্বত্র দৃশ্যতে—ইতি ক্বচিৎ পাঠঃ।
+ অয়মপি শ্লোকঃ সর্বত্র নোপলভ্যতে।

# বাক্যবৃত্তিঃ। ( ২৮ )

—০✽০—

সর্গস্থিতিপ্রলয়হেতুমচিন্ত্যশক্তিং
বিশ্বেশ্বরং বিদিতবিশ্বমনন্তমূর্ত্তিম্।
নির্মুক্তবন্ধনমপারসুখাম্বুরাশিং
শ্রীবল্লভং বিমলবোধঘনং নমামি॥ ১

যস্য প্রসাদাদহমেব বিষ্ণু-
র্ময্যেব সর্বং পরিকল্পিতঞ্চ।
ইত্থং বিজানামি সদাত্মরূপং
তস্যাঙ্ঘ্রিপদ্মং প্রণতোঽস্মি নিত্যম্॥ ২

তাপত্রয়ার্কসন্তপ্তঃ কশ্চিদুদ্বিগ্নমানসঃ।
শমাদিসাধনৈর্যুক্তঃ সদ্গুরুং পরিপৃচ্ছতি। ৩

যিনি সৃষ্টি, স্থিতি ও প্রলয়ের কারণ, যাঁহার শক্তি চিন্তার অতীত, যিনি বিশ্বের ঈশ্বর, বিশ্বকে যিনি জানেন, অনন্ত যাঁহার মূর্ত্তি অথবা যাঁহার মূর্ত্তির অন্ত—পরিচ্ছেদ নাই, যিনি সমস্ত বন্ধন হইতে বিমুক্ত, যিনি অনন্ত-সুখরাশিস্বরূপ, সেই নির্ম্মলজ্ঞানমূর্ত্তি শ্রীবল্লভ নারায়ণকে প্রণাম করি॥১

যাঁহার অনুগ্রহে আমি বিষ্ণুস্বরূপ, আমাতে সমস্ত বস্তু কল্পিত রহিয়াছে—এইরূপে সর্ব্বদা আত্মস্বরূপ অবগত আছি, তাঁহার পাদপদ্মে আমি সর্ব্বদা প্রণত হইতেছি॥২

আধ্যাত্মিক, আধিভৌতিক ও আধিদৈবিক এই ত্রিবিধ দুঃখরূপ

অনায়াসেন যেনাস্মান্মুচ্যেয়ং * ভববন্ধনাৎ।
তন্মে সংক্ষিপ্য ভগবন্! কৈবল্যং + কৃপয়া বদ ॥ ৪

গুরুরুবাচ—

সাধ্বী তে বচনব্যক্তিঃ প্রভিভাতি বদামি তে।
ইদং তদিতি বিস্পষ্টং সাবধানমনাঃ শৃণু ॥ ৫
তত্ত্বমস্যাদিবাক্যোত্থং যজ্জীবপরমাত্মনোঃ।
তাদাত্ম্যবিষয়ং জ্ঞানং তদিদং মুক্তিসাধনম্ ॥ ৬

শিষ্য উবাচ-

কো জীবঃ কঃ পরশ্চাত্মা তাদাত্ম্যং বা কথং তয়োঃ।
তত্ত্বমস্যাদিবাক্যং বা কথং তৎ প্রতিপাদয়েৎ ॥ ৭

সূর্য্যের দ্বারা সন্তপ্ত, উদ্বিগ্নচিত্ত কোন ব্যক্তি ( শিষ্য ) অনন্তর শমাদি-সাধনসম্পত্তিযুক্ত হইয়া সদ্গুরুকে জিজ্ঞাসা করিলেন ॥৩

"ভগবন্! যাহার দ্বারা আত্মা অনায়াসে সংসারবন্ধন হইতে মুক্ত হয়, সেই মুক্তির বিষয় আমাকে কৃপাপূর্ব্বক সংক্ষেপে বলুন" ॥৪

গুরু বলিলেন—"তোমার বাক্যের অভিব্যক্তি সমীচীন বলিয়া প্রতিভাত হইতেছে অর্থাৎ তুমি উত্তম প্রশ্ন জিজ্ঞাসা করিয়াছ। আমি তোমার প্রশ্নের অতি স্পষ্ট উত্তর বলিতেছি, তুমি অবহিতচিত্তে শ্রবণ কর ॥৫

'তত্ত্বমসি' প্রভৃতি মহাবাক্য হইতে উৎপন্ন যে জীব ও পরমাত্মার তাদাত্ম্যবিষয়ক জ্ঞান ( ঐক্যজ্ঞান ), তাহাই মুক্তির উপায়" ॥৬

শিষ্য কহিলেন—"জীব কে? পরমাত্মাই বা কে? কিরূপে জীব ও পরমাত্মার তাদাত্ম্য হয়? তত্ত্বমসিপ্রভৃতি মহাবাক্য কিরূপেই বা জীব ও পরমাত্মার ঐক্য প্রতিপাদন করিয়া থাকে? ॥৭

* মুচ্যেয়ং = মুচ্যেয়। + কৈবল্যং = কেবলং।

গুরুরুবাচ—

অত্র ক্রমঃ সমাধানং কোঽন্যো জীবস্ত্বমেব হি।
যস্ত্বং পৃচ্ছসি মাং কোঽহং ব্রহ্মৈবাসি ন সংশয়ঃ॥ ৮

শিষ্য উবাচ—

পদার্থমেব জানামি নাদ্যাপি ভগবন্! স্ফুটম্।
অহং ব্রহ্মেতি বাক্যার্থং প্রতিপদ্যে কথং বদ॥ ৯

গুরুরুবাচ—

সত্যমাহ ভবানত্র বিজ্ঞানং * নৈব বিদ্যতে।
হেতুঃ পদার্থবোধো হি বাক্যার্থাবগতেরিহ॥ ১০
অন্তঃকরণতদ্‌বৃত্তিসাক্ষী চৈতন্যবিগ্রহঃ।
আনন্দরূপঃ সত্যঃ সন্ কিং নাত্মানং প্রপদ্যসে॥ ১১

গুরু বলিলেন—আমি এই প্রশ্নের প্রত্যুত্তর অতি সাবধানে বলিতেছি। অন্য জীব আর কে? যে হেতু তুমিই জীব। যে তুমি 'আমি কে,'—এই বলিয়া আমাকে জিজ্ঞাসা করিতেছ, সেই তুমিই ব্রহ্ম, ইহাতে কোনরূপ সংশয় নাই॥৮

শিষ্য বলিলেন—ভগবন্! আমি অদ্যাপি ত্বং ও তৎ পদের অর্থ স্পষ্টরূপে জানিলাম না, 'আমিই ব্রহ্ম'—এইরূপে বাক্যার্থ কিরূপ জানিব, তাহাই বলুন॥৯

গুরু কহিলেন—তুমি এ বিষয়ে যথার্থ বলিতেছ; কারণ, পদার্থজ্ঞান যে বাক্যার্থজ্ঞানের হেতু, এই বিষয়ে কোনরূপ মতভেদ নাই॥১০

যিনি অন্তঃকরণ ও অন্তঃকরণবৃত্তির সাক্ষী, যিনি জ্ঞানমূর্ত্তি, যিনি আনন্দস্বরূপ ও সত্য, তুমি সেইরূপ হইয়া কেন আত্মাকে জানিতেছ না?॥১১

* বিগানং=বিজ্ঞানং—ইতি বা পাঠঃ।

সত্যানন্দস্বরূপং ধীসাক্ষিণং বোধবিগ্রহম্। *
চিন্তয়াত্মতয়া নিত্যং ত্যক্ত্বা দেহাদিগাং ধিয়ম্॥ ১২
রূপাদিমান্ যতঃ পিণ্ডস্ততো নাত্মা ঘটাদিবৎ।
বিয়দাদিমহাভূতবিকারত্বাচ্চ কুম্ভবৎ॥ ১৩
অনাত্মা যদি পিণ্ডোঽয়মুক্তহেতুবলান্মতঃ।
করামলকবৎ সাক্ষাদাত্মানং প্রতিপাদয়॥ ১৪
ঘটদ্রষ্টা ঘটাদ্ভিন্নঃ সর্বথা ন ঘটো যথা।
দেহদ্রষ্টা তথা দেহো নাহমিত্যবধারয়॥ ১৫
এবমিন্দ্রিয়দৃঙ্ নাহমিন্দ্রিয়াণীতি নিশ্চিনু।
মনোবুদ্ধিস্তথা প্রাণো নাহমিত্যবধারয়॥ ১৬

তুমি দেহাশ্রিত বুদ্ধিকে পরিত্যাগ করিয়া যিনি সত্য ও আনন্দ-স্বরূপ, বুদ্ধিবৃত্তির সাক্ষী, জ্ঞানমূর্ত্তি, তাঁহাকেই সর্ব্বদা আত্মা ভাবিয়া ধ্যান কর॥১২

দেহ আত্মা নহে, কারণ, দেহের রূপ-রসাদি আছে, যেমন ঘট আত্মা নহে, যেহেতু সে রূপাদিবিশিষ্ট। যেমন ঘট আকাশাদি মহাভূতের বিকার, দেহও সেইরূপ॥১৩

যদি উক্ত হেতুবশতঃ দেহ অনাত্মা হইল, তাহা হইলে করস্থিত আমলকের ন্যায় প্রত্যক্ষভাবে আত্মাকে প্রতিপাদন কর॥১৪

যে যাহার দ্রষ্টা সে তাহা হইতে ভিন্ন, ঘট যেমন ঘটদ্রষ্টা ঘট হইতে ভিন্ন ও ঘটের দ্রষ্টা কখনই এক নহে, সেইরূপ দেহদ্রষ্টা অর্থাৎ দেহের সাক্ষী আমি দেহ নহি, ইহা অবধারণ কর॥১৫

সেইরূপ ইন্দ্রিয়গণের সাক্ষিস্বরূপ আমি ইন্দ্রিয় নহি—ইহা নিশ্চিত-

* বোধবিগ্রহম্ = জ্ঞানবিগ্রহম্।

সঙ্ঘাতোঽপি তথা নাহমিতি দৃশ্যবিলক্ষণম্।
দ্রষ্টারমনুমানেন নিপুণং সম্প্রধারয়॥ ১৭
দেহেন্দ্রিয়াদয়ো ভাবা হানাদিব্যাপৃতিক্ষমাঃ।
যস্য সন্নিধিমাত্রেণ সোঽহমিত্যবধারয়॥ ১৮
অনাপন্নবিকারঃ সন্নয়স্কান্তবদেব যঃ।
বুদ্ধ্যাদীংশ্চালয়েৎ প্রত্যক্ সোঽহমিত্যবধারয়॥ ১৯
অজড়াত্মবদাভান্তি যৎসান্নিধ্যাজ্জড়া অপি।
দেহেন্দ্রিয়মনঃপ্রাণাঃ সোঽহমিত্যবধারয়॥ ২০

রূপে জানিও, সেইরূপ মনঃ, বুদ্ধি, পঞ্চপ্রাণ আমি নহি—ইহা অবধারণ কর॥১৬

দেহ, ইন্দ্রিয়, মনঃ, বুদ্ধি প্রভৃতির সংঘাত (সমষ্টি)ও আমি নহি। এইরূপে দৃশ্য (জড়) বস্তুসমূহ হইতে বিলক্ষণ দ্রষ্টা (সাক্ষিস্বরূপ) আত্মাকে নিপুণতার সহিত অনুমানের দ্বারা অবধারণ কর॥১৭

যাঁহার সন্নিধানমাত্রে দেহ, ইন্দ্রিয়প্রভৃতি পদার্থসমূহ বিনাশ, উৎপত্তিপ্রভৃতি ব্যাপারের যোগ্যতা লাভ করে, আমিই সেই আত্ম-স্বরূপ॥১৮

যেমন অয়স্কান্তমণি সর্ব্বদা অবিকৃত থাকিয়া লোহকে আকর্ষণ করে, সেইরূপ যিনি স্বয়ং বিকারাবস্থাকে প্রাপ্ত না হইয়া বুদ্ধিপ্রভৃতিকে পরিচালিত করে, আমি সেই প্রত্যাগাত্মস্বরূপ—ইহা নিশ্চিত জানিও॥১৯

হে বৎস! যাঁহার সন্নিধানবশতঃ দেহ, ইন্দ্রিয়, মনঃ, প্রাণপ্রভৃতি অচেতন হইয়াও চেতন আত্মার ন্যায় প্রকাশিত হয়, আমিই সেই আত্মস্বরূপ, ইহা নিশ্চিত জানিও॥২০

অগমন্মে মনোঽন্যত্র সাম্প্রতং চ স্থিরীকৃতম্।
এবং যো বেত্তি * ধীবৃত্তিং সোঽহমিত্যবধারয় ॥ ২১
স্বপ্নজাগরিতে সুপ্তিং ভাবাভাবৌ ধিয়াং তথা।
যো বেত্ত্যবিক্রিয়ঃ সাক্ষাৎ সোঽহমিত্যবধারয় ॥ ২২
ঘটাবভাসকো দীপো ঘটাদন্যো যথেষ্যতে।
দেহাবভাসকো দেহী তথাহং বোধবিগ্রহঃ ॥ ২৩
পুত্রবিত্তাদয়ো ভাবা যস্য শেষতয়া প্রিয়াঃ।
দ্রষ্টা সর্বপ্রিয়তমঃ সোঽহমিত্যবধারয় ॥ ২৪
পরপ্রেমাস্পদতয়া মা ন ভূবমহং সদা।
ভূয়াসমিতি যো দ্রষ্টা সোঽহমিত্যবধারয় ॥ ২৫

আমার মনঃ চঞ্চল হইয়া অন্যত্র গমন করিয়াছিল, এখন নিশ্চল হইয়াছে, যিনি এইরূপে বুদ্ধিবৃত্তিকে জানেন, তিনিই আমি—ইহা নিশ্চিত জানিও ॥২১

যিনি স্বপ্ন, জাগরণ ও সুষুপ্তি এই তিনটী অবস্থা জানেন এবং বুদ্ধির ভাব ও অভাব সাক্ষাদ্ভাবে অবগত আছেন, কিন্তু নিজে অবিক্রিয় থাকেন, তিনিই আমি ইহা নিশ্চিত জানিও ॥২২

যেমন ঘটের প্রকাশক দীপ ঘট হইতে ভিন্ন, সেইরূপ দেহের প্রকাশক চৈতন্যস্বরূপ দেহী আত্মা আমি, দেহ হইতে ভিন্ন ॥২৩

যাঁহার অঙ্গ বলিয়া পুত্র, ধন প্রভৃতি বস্তু প্রিয় হইয়া থাকে, সেই সাক্ষিস্বরূপ, সকলের প্রিয়তম আত্মা আমি ইহা নিশ্চয় জানিও ॥২৪

পরাপ্রীতির আস্পদ বলিয়া 'আমি যেন বিনাশপ্রাপ্ত না হই, কিন্তু

---

* বেত্তি = বেদ—ইতি পাঠান্তরম্।

যঃ সাক্ষিলক্ষণো বোধস্ত্বংপদার্থঃ স উচ্যতে।
সাক্ষিত্বমপি বোদ্ধৃত্বমবিকারিতয়াত্মনঃ ॥ ২৬
দেহেন্দ্রিয়মনঃপ্রাণাহঙ্কৃতিভ্যো বিলক্ষণঃ।
প্রোজ্‌ঝিতাশেষষড়্‌ভাববিকারস্ত্বংপদাভিধঃ ॥ ২৭
ত্বমর্থমেবং নিশ্চিত্য তদর্থং চিন্তয়েৎ পুনঃ
অতদ্ব্যাবৃত্তিরূপেণ সাক্ষাদ্বিধিমুখেন চ ॥২৮
নিরস্তাশেষসংসারদোষোঽস্থূলাদিলক্ষণঃ।
অদৃশ্যত্বাদিগুণকঃ পরাকৃততমোমলঃ ॥ ২৯
নিরস্তাতিশয়ানন্দঃ সত্যঃ প্রজ্ঞানবিগ্রহঃ।
সত্তাস্বলক্ষণঃ পূর্ণঃ পরমাত্মেতি গীয়তে ॥ ৩০

সর্ব্বদা থাকি'—এইরূপ ভাবাপন্ন যে দ্রষ্টা, সেই সাক্ষিস্বরূপ আত্মা আমি—ইহা নিশ্চিত জানিও ॥২৫

যাহা সাক্ষিস্বরূপ বোধ, তাহাকেই ত্বংপদার্থ বলা হয়। অবিকারী বলিয়া আত্মা সাক্ষী ও জ্ঞাতা ॥২৬

যিনি দেহ, ইন্দ্রিয়, মনঃ, প্রাণ ও অহঙ্কার হইতে বিলক্ষণ ( ভিন্ন ), যাঁহাতে জন্মপ্রভৃতি ছয়টী ভাববিকার দূরীভূত হইয়াছে, তাহাই ত্বং-পদের বাচ্যার্থ ॥২৭

এইরূপে ত্বং-পদের প্রতিপাদ্যবস্তু নিশ্চয় করিয়া পুনরায় তদ্ভিন্ন বস্তুর নিষেধ পূর্ব্বক এবং সাক্ষাদ্বিধিমুখে তৎপদার্থের চিন্তা করিবে ॥২৮

যাহাতে যাবতীয় সংসারদোষ দূরীভূত হইয়াছে, অস্থূল, অনণু-প্রভৃতি যাঁহার লক্ষণ, যিনি অদৃশ্যত্বাদিগুণযুক্ত এবং যাহাতে অজ্ঞানমল দূরীভূত হইয়াছে, এবং—॥২৯

যাহা হইতে অধিক আনন্দ আর নাই অর্থাৎ যিনি পরানন্দস্বরূপ,

সর্বজ্ঞত্বং পরেশত্বং তথা সম্পূর্ণশক্তিতা।
বেদৈঃ সমর্থ্যতে যস্য তদ্ ব্রহ্মেত্যবধারয়॥ ৩১
যজ্ জ্ঞানাৎ সর্ববিজ্ঞানং শ্রুতিষু প্রতিপাদিতম্।
মৃদাদ্যনেকদৃষ্টান্তৈস্তদ্ ব্রহ্মেত্যবধারয়॥ ৩২
যদানন্ত্যং প্রতিজ্ঞায় শ্রুতিস্তৎসিদ্ধয়ে জগৌ।
তৎকার্য্যত্বং প্রপঞ্চস্য তদ্ ব্রহ্মেত্যবধারয়॥ ৩৩
বিজিজ্ঞাস্যতয়া যচ্চ বেদান্তেষু মুমুক্ষুভিঃ।
সমর্থ্যতেঽতিযত্নেন তদ্ ব্রহ্মেত্যবধারয়॥ ৩৪
জীবাত্মনা প্রবেশশ্চ নিয়ন্তৃত্বঞ্চ তান্ প্রতি।
শ্রূয়তে যস্য বেদেষু তদ্ ব্রহ্মেত্যবধারয়॥ ৩৫

যিনি সত্যস্বরূপ ও প্রজ্ঞানমূর্ত্তি, এবং যিনি সত্তাস্বরূপ ও পূর্ণ তাঁহাকে পরমাত্মা বলা হয়॥ ৩০

সমস্ত বেদ যাঁহার সম্বন্ধে সর্ব্বজ্ঞতা, পরেশত্ব, এবং পরিপূর্ণশক্তিত্ব সমর্থন করেন, তাঁহাকে ব্রহ্ম বলিয়া নিশ্চয় করিবে॥৩১

শ্রুতিবাক্যসমূহে মৃত্তিকাপ্রভৃতি অনেক দৃষ্টান্তের দ্বারা যাঁহার জ্ঞানে সমস্ত বস্তুর বিজ্ঞান প্রতিপাদিত হইয়াছে, তাঁহাকে ব্রহ্ম বলিয়া অবধারণ কর॥৩২

শ্রুতি যাঁহার অনন্তত্ব ( অসীমত্ব ) প্রতিজ্ঞা করিয়া সেই আনন্ত্য-সিদ্ধির নিমিত্ত বিশ্বব্রহ্মাণ্ডকে তাঁহার কার্য্য বলিয়াছেন, তাহাই ব্রহ্ম-স্বরূপ বলিয়া জানিও॥৩৩

মুমুক্ষুগণ সমস্ত বেদান্তে অতিযত্নসহকারে বিশেষরূপে জিজ্ঞাস্য বলিয়া যাহা সমর্থন করিয়াছেন, তাহাই ব্রহ্ম বলিয়া জানিও॥৩৪

সমস্ত বেদে যাঁহার জীবরূপে প্রবেশ এবং জীবগণের প্রতি

কর্ম্মণাং ফলদাতৃত্বং যস্যৈব শ্রূয়তে শ্রুতৌ।
জীবানাং হেতুকর্তৃত্বং তদ্ ব্রহ্মেত্যবধারয় ॥ ৩৬
তত্ত্বংপদার্থৌ নির্ণীতৌ বাক্যার্থশ্চিন্ত্যতেঽধুনা।
তাদাত্ম্যমত্র বাক্যার্থস্তয়োরেব পদার্থয়োঃ ॥ ৩৭
সংসর্গো বা বিশিষ্টো বা বাক্যার্থো নাত্র সম্মতঃ।
অখণ্ডৈকরসত্বেন বাক্যার্থো বিদুষাং মতঃ ॥ ৩৮
প্রত্যগ্‌বোধো য আভাতি সোঽদ্বয়ানন্দলক্ষণঃ।
অদ্বয়ানন্দরূপশ্চ প্রত্যগ্‌বোধৈকলক্ষণঃ ॥ ৩৯

যাঁহার নিয়ন্তৃত্ব শ্রুত হইয়া থাকে, তাহাই ব্রহ্ম বলিয়া জানিও ॥৩৫

শ্রুতিতে যাঁহাকে কর্ম্মের ফলদাতা ও জীবগণের হেতুকর্ত্তা অর্থাৎ প্রযোজক কর্ত্তা বলিয়া থাকে, তাঁহাকে ব্রহ্ম বলিয়া জানিও ॥৩৬

তৎপদপ্রতিপাদ্য ও ত্বংপদপ্রতিপাদ্য বস্তু নির্ণীত হইয়াছে, এখন বাক্যার্থ চিন্তিত হইতেছে। তত্ত্বমসি—এই স্থলে তৎপদপ্রতিপাদ্য এবং ত্বংপদপ্রতিপাদ্য বস্তুর তাদাত্ম্যই অর্থাৎ ঐক্যই বাক্যার্থ ॥৩৭

তৎপদের বাচ্যার্থ পরোক্ষত্বাদিবিশিষ্ট চৈতন্য এবং ত্বংপদের বাচ্যার্থ অপরোক্ষত্ববিশিষ্ট যে চৈতন্য সেই চৈতন্যের বিশেষণবিশেষ্যভাবরূপ সংসর্গ, অথবা অন্যতরবিশিষ্ট অন্যতর অর্থাৎ সর্ব্বজ্ঞত্ববিশিষ্ট ঈশ্বরচৈতন্য অথবা কিঞ্চিজ্‌জ্ঞত্ববিশিষ্ট জীবচৈতন্যরূপ যে বিশিষ্ট বাক্যার্থ তাহা তত্ত্বমসিস্থলে পণ্ডিতগণের অভিমত নহে, কিন্তু এখানে অখণ্ডরূপ একরস বস্তুই বাক্যার্থ, ইহা বিদ্বদ্‌গণের সম্মত ॥৩৮

যিনি বোধস্বরূপ প্রত্যগাত্মা তিনিই অদ্বিতীয় আনন্দস্বরূপ, আর যিনি অদ্বিতীয় আনন্দস্বরূপ তিনিই প্রত্যগ্‌বোধস্বরূপ ॥৩৯

ইত্থমন্যোন্যতাদাত্ম্যপ্রতিপত্তির্যদা ভবেৎ।
অব্রহ্মত্বং ত্বমর্থস্য ব্যাবর্ত্তেত তদৈব হি ॥ ৪০
তদর্থস্য চ পারোক্ষ্যং যদ্যেবং কিং ততঃ শৃণু।
পূর্ণানন্দৈকরূপেণ প্রত্যগ্‌বোধোঽবতিষ্ঠতে ॥ ৪১
তত্ত্বমস্যাদিবাক্যঞ্চ তাদাত্ম্যপ্রতিপাদনে।
লক্ষ্যৌ তত্ত্বংপদার্থৌ দ্বাবুপাদায় প্রবর্ত্ততে ॥ ৪২
হিত্বা দ্বৌ শবলৌ বাচ্যৌ বাক্যং বাক্যার্থবোধনে।
যথা প্রবর্ত্ততেঽস্মাভিস্তথা ব্যাখ্যাতমাদরাৎ ॥ ৪৩
আলম্বনতয়া ভাতি যোঽস্মৎপ্রত্যয়শব্দয়োঃ।
অন্তঃকরণসম্ভিন্নবোধঃ স ত্বংপদাভিধঃ ॥ ৪৪

যখন এইরূপে পরস্পরের তাদাত্ম্যজ্ঞান হয়, তখনই ত্বংপদার্থের অব্রহ্মত্ব ( ব্রহ্মভিন্নত্ব ) ব্যাবৃত্ত অর্থাৎ নিষিদ্ধ হয় ।।৪০

তখন তৎপদপ্রতিপাদ্য বস্তুর পরোক্ষত্ব ব্যাবৃত্ত হয়, তখন গুরুর কথা শুনিয়া শিষ্য বলিলেন—যদি এইরূপ হয়, তাহা হইলে কি হইল? গুরু বলিলেন—শ্রবণ কর, যখন পরস্পর তাদাত্ম্যজ্ঞান হয়, তখন পরিপূর্ণানন্দ-স্বরূপ, বোধরূপ প্রত্যগাত্মা অবস্থান করেন ।।৪১

তত্ত্বমসিপ্রভৃতি বাক্য যখন উভয়ের ঐক্য প্রতিপাদন করে, তখন তাহা তৎ ও ত্বং পদের দুইটী লক্ষ্যার্থ লইয়া প্রবৃত্ত হইয়া থাকে। এখানে লক্ষ্যার্থ হইতেছে—চৈতন্য ।।৪২

তত্ত্বমস্যাদি বাক্য নিজ বাক্যার্থ প্রতিপাদন করিতে গিয়া সর্ব্বজ্ঞত্ব ও কিঞ্চিজ্‌জ্ঞত্ববিশিষ্ট দুইটী বাচ্যার্থ পরিত্যাগ করিয়া যেরূপে প্রবৃত্ত হয় তাহা আমরা আদরসহকারে বিবৃত করিয়াছি ।।৪৩

যাহা অস্মৎপ্রত্যয় ও অস্মৎশব্দের আলম্বনত্ব ( বিষয়ত্ব )-রূপে প্রকাশ

মায়োপাধির্জগদ্‌যোনিঃ সর্বজ্ঞত্বাদিলক্ষণঃ।
পারোক্ষ্যশবলঃ সত্যাদ্যাত্মকস্তৎপদাভিধঃ॥ ৪৫
প্রত্যক্‌পরোক্ষতৈকস্য সদ্বিতীয়ত্বপূর্ণতা।
বিরুধ্যতে যতস্তস্মাল্লক্ষণা সংপ্রবর্ততে॥ ৪৬
মানান্তরবিরোধে তু মুখ্যার্থস্যাপরিগ্রহে।
মুখ্যার্থেনাবিনাভূতে প্রতীতির্লক্ষণোচ্যতে॥ ৪৭
তত্ত্বমস্যাদিবাক্যেষু লক্ষণা ভাগলক্ষণা।
সোঽয়মিত্যাদিবাক্যস্থপদয়োরিব নাপরা॥ ৪৮
অহং ব্রহ্মেতি বাক্যার্থবোধো যাবদ্দৃঢ়ীভবেৎ।
শমাদিসহিতস্তাবদভ্যাসেচ্ছ্রবণাদিকম্‌॥ ৪৯

পায়, যাহার বোধ অন্তঃকরণের সহিত মিশ্রিত ভাবে হয়, তাহাই ত্বং পদের বাচ্যার্থ ॥৪৪

মায়া যাঁহার উপাধি, যিনি জগতের কারণ, সর্ব্বজ্ঞত্ব প্রভৃতি যাহার লক্ষণ, যিনি পরোক্ষত্বমিশ্রিত, সচ্চিদানন্দস্বরূপ, তিনি তৎপদের বাচ্যার্থ ॥৪৫

যেহেতু একটী বস্তুর প্রত্যক্ত্ব ও পরোক্ষত্ব, সদ্বিতীয়ত্ব ও পূর্ণত্ব বিরুদ্ধ হয়, অতএব এস্থলে লক্ষণা হইয়া থাকে ॥৪৬

প্রমাণান্তরের সহিত বিরোধ উপস্থিত হইলে এবং মুখ্যার্থের গ্রহণ না হইলে ও মুখ্যার্থের সহিত অবিনাভূত হইলে অর্থাৎ মুখ্যার্থব্যতীত হয় না—এইরূপ হইলে তাদৃশ প্রতীতিকে লক্ষণা বলা হয় ॥৪৭

'সোঽয়ং দেবদত্তঃ' অর্থাৎ এই সেই দেবদত্ত—এই বাক্যস্থ পদদ্বয়ের ন্যায় তত্ত্বমস্যাদিবাক্যে যে লক্ষণা হয়, তাহাকে ভাগলক্ষণা বলা হয়, অন্য লক্ষণা নহে ॥৪৮

যতক্ষণ না শমাদিযুক্ত হইয়া 'অহং ব্রহ্ম' অর্থাৎ আমি ব্রহ্ম—এইরূপ

শ্রুত্যাচার্য্যপ্রসাদেন দৃঢ়ো বোধো যদা ভবেৎ।
নিরস্তাশেষসংসারনিদানঃ পুরুষস্তদা॥ ৫০
বিশীর্ণকার্য্যকরণো ভূতসূক্ষ্মৈরনাবৃতঃ।
বিমুক্তকর্মনিগড়ঃ সদ্য এব বিমুচ্যতে॥ ৫১
প্রারব্ধকর্মভোগেন * জীবন্মুক্তো যদা ভবেৎ।
কঞ্চিৎ + কালমনারব্ধকর্মবন্ধস্য সংক্ষয়ে॥ ৫২
নিরস্তাতিশয়ানন্দং বৈষ্ণবং পরমং পদম্।
পুনরাবৃত্তিরহিতং কৈবল্যং প্রতিপদ্যতে॥ ৫৩

ইতি শ্রীমদ্ভগবৎপূজ্যপাদগোবিন্দপাদাচার্য্যশিষ্য পরমহংসপরিব্রাজকাচার্য্য-
শ্রীশঙ্করভগবৎপূজ্যপাদ-বিরচিত-বাক্যবৃত্তিঃ।

বাক্যার্থজ্ঞান দৃঢ় হয়, তাবৎকাল পর্য্যন্ত শ্রবণ মনন ও নিদিধ্যাসনের অভ্যাস করিবে।।৪৯

যখন শ্রুতি ও আচার্য্যের অনুগ্রহে দৃঢ়জ্ঞান উৎপন্ন হয়, তখন পুরুষের যাবতীয় সংসারকারণ অবিদ্যা দূরীভূত হয়।।৫০

যখন কার্য্যরূপ দেহ ও করণরূপ ইন্দ্রিয়গণ বিশীর্ণ হয়, সূক্ষ্মভূত-সমূহের আবরণ চলিয়া যায়, কর্ম্মরূপ নিগড় অর্থাৎ বন্ধন থাকে না, তখন মানব সদ্যঃসদ্যঃ মুক্ত হইয়া থাকে।।৫১

অনারব্ধ অর্থাৎ সঞ্চিত কর্ম্মের ক্ষয় হইলে প্রারব্ধকর্ম্মের ভোগহেতু যখন মানব কিয়ৎকাল জীবন্মুক্ত হয়, তখন আনন্দতারতম্যরহিত, পুনরাবৃত্তিশূন্য, কৈবল্যস্বরূপ, পরমবৈষ্ণবপদ প্রাপ্ত হইয়া থাকেন।।৫২-৫৩

বাক্যবৃত্তির বঙ্গানুবাদ সম্পূর্ণ।

* বেগে—ইতি বা পাঠঃ। + কিঞ্চিৎ—ইত্যপি পাঠঃ।

# লঘুবাক্যবৃত্তিঃ। ( ২৯ )

—০✻০—

স্থূলো মাংসময়ো দেহো সূক্ষ্মঃ স্যাদ্ বাসনাময়ঃ।
জ্ঞানকর্মেন্দ্রিয়ৈঃ সার্ধং ধীপ্রাণৌ তচ্ছরীরগৌ॥ ১
অজ্ঞানং কারণং সাক্ষী বোধস্তেষাং বিভাসকঃ।
বোধাভাসো বুদ্ধিগতঃ কর্তা স্যাৎ পুণ্যপাপয়োঃ॥ ২
স এব সংসরেৎ কর্মবশাল্লোকদ্বয়ে সদা।
বোধাভাসাৎ শুদ্ধবোধং বিবিচ্যাদতিযত্নতঃ॥ ৩
জাগরস্বপ্নয়োরেব বোধাভাসবিড়ম্বনা।
সুপ্তৌ তু তল্লয়ে বোধঃ শুদ্ধো জাড্যং প্রকাশয়েৎ॥ ৪
জাগরেঽপি ধিয়স্তূষ্ণীংভাবঃ শুদ্ধেন ভাস্যতে।
ধীব্যাপারাশ্চ চিদ্ভাস্যাশ্চিদাভাসেন সংযুতাঃ॥ ৫

স্থূলশরীর মাংসময়, এবং সূক্ষ্মশরীর বাসনা অর্থাৎ সংস্কারময়। পাঁচটী জ্ঞানেন্দ্রিয়, পাঁচটী কর্ম্মেন্দ্রিয়, পাঁচটী-প্রাণ, বুদ্ধি ও মনঃ—এই সতরটীর সমষ্টির নাম সূক্ষ্মদেহ॥১

অজ্ঞানকে কারণ শরীর বলা হয়, সাক্ষিস্বরূপ বোধই এই ত্রিবিধ শরীরের প্রকাশক। বুদ্ধিতে প্রতিবিম্বিত যে বোধাভাস, তাহা পুণ্য ও পাপের কর্ত্তা॥ ২

তাহাই কর্ম্মবশতঃ সর্ব্বদা ইহলোক ও পরলোকে গমনাগমন করে। অতি যত্নে এই বোধাভাস হইতে শুদ্ধবোধকে পৃথক্ করিবে॥৩

জাগ্রৎ ও স্বপ্ন অবস্থাতেই বোধাভাস দৃষ্ট হয়, সুষুপ্তিকালে কিন্তু বোধাভাসের লয় হইলে শুদ্ধবোধই জড়তাকে (অজ্ঞানকে) প্রকাশ করে॥৪

জাগ্রদবস্থাতেও বুদ্ধির স্থিরভাব শুদ্ধবোধকর্ত্তৃক প্রকাশিত হয়,

বহ্নিতপ্তজলং তাপযুক্তং দেহস্য তাপকম্।
চিদ্‌ভাস্যা ধীস্তথাভাসযুক্তান্যং ভাসয়েৎ তথা ॥ ৬
রূপাদৌ গুণদোষাদি-বিকল্পা বুদ্ধিগাঃ ক্রিয়াঃ।
তাঃ ক্রিয়া বিষয়ৈঃ সার্ধং ভাসয়ন্তী চিতির্মতা ॥ ৭
রূপাচ্চ গুণদোষাভ্যাং বিবিক্তা কেবলা চিতিঃ।
সৈবানুবর্ততে রূপরসাদীনাং বিকল্পনে ॥ ৮
ক্ষণে ক্ষণেঽন্যথাভূতা ধীবিকল্পাশ্চিতি র্ন তু।
মুক্তাসু সূত্রবদ্বুদ্ধি-বিকল্পেষু চিতিস্তথা ॥ ৯

আর চিদাভাসসংযুক্ত বুদ্ধির যে ব্যাপারসমূহ তাহারাও সাক্ষি-চৈতন্য-কর্তৃক প্রকাশিত হইয়া থাকে ॥৫

যেমন অগ্নিপ্রতপ্ত জল তাপযুক্ত হইয়া দেহের তাপপ্রদ হয়, সেইরূপ আভাসসংযুক্তা বুদ্ধি সাক্ষি-চৈতন্যকর্তৃক প্রকাশ্য হইয়া অন্য বস্তুর প্রকাশক হইয়া থাকে ॥৬

রূপ, রস প্রভৃতি পাঁচটী বিষয়ে গুণদোষপ্রভৃতি যে বিকল্পসমূহ, তাহা বুদ্ধিস্থ ক্রিয়া। চৈতন্য, রূপাদি বিষয়ের সহিত সেই সকল ক্রিয়াকে প্রকাশিত করে ॥৭

গুণ এবং দোষ শুদ্ধচৈতন্যকে রূপাদিবিষয়সমূহ হইতে পৃথক্ করিয়া দেয়। সেই চৈতন্য রূপরসাদিবিষয়সমূহের বিকল্পনাকালে অনুবৃত্ত হয় ॥৮

প্রত্যেক ক্ষণে বুদ্ধির বিকল্প ( ব্যাপার )সমূহ অন্য প্রকার হয়, কিন্তু চৈতন্য অন্যরূপ হন না। যেমন মুক্তামালাস্থ মুক্তাসমূহ পরস্পর ভিন্ন হইলেও সূত্র অন্যপ্রকার হয় না, কিন্তু সকল মুক্তাতে অনুস্যূত থাকে, সেইরূপ বুদ্ধির ব্যাপারসমূহ পরস্পর ভিন্ন হইলেও চৈতন্য একরূপে সর্বত্র অনুগত থাকে ॥৯

মুক্তাভিরাবৃতং সূত্রং মুক্তয়োর্মধ্য ঈক্ষ্যতে।
তথা বৃত্তিবিকল্পৈশ্চিৎ স্পষ্টা মধ্যে বিকল্পয়োঃ ॥১০
নষ্টে পূর্ববিকল্পে তু যাবদন্যস্য নোদয়ঃ।
নির্বিকল্পকচৈতন্যং স্পষ্টং তাবদ্ বিভাসতে ॥ ১১
একদ্বিত্রিক্ষণেষ্বেবং বিকল্পস্য নিরোধনম্।
ক্রমেণাভ্যস্যতাং যত্নাদ্ ব্রহ্মানুভবকাঙ্ক্ষিভিঃ ॥ ১২
সবিকল্পকজীবোঽয়ং ব্রহ্ম তন্নির্বিকল্পকম্।
অহং ব্রহ্মেতি বাক্যেন সোঽয়মর্থোঽভিধীয়তে ॥ ১৩
সবিকল্পকচিদ্ যোঽহং ব্রহ্মৈকং নির্বিকল্পকম্।
স্বতঃসিদ্ধা বিকল্পাস্তে নিরোদ্ধব্যাঃ প্রযত্নতঃ ॥ ১৪

সূত্র মুক্তাসকলের দ্বারা আবৃত হইলেও যেমন মুক্তাদ্বয়ের মধ্যে দৃষ্ট হয়, সেইরূপ বুদ্ধিবৃত্তিরূপ বিকল্পসমূহের দ্বারা চৈতন্য আবৃত হইলেও বিকল্পদ্বয়ের মধ্যে সেই চৈতন্য স্পষ্টভাবে প্রতীত হয় ॥১০

পূর্ব্ব বিকল্প নষ্ট হইলে যে পর্যান্ত অন্য বিকল্পের উদয় না হয়, তাবৎকাল-পর্যান্ত নির্বিকল্পক চৈতন্য স্পষ্টভাবে প্রকাশ পাইয়া থাকে ॥ ১১

যাঁহারা ব্রহ্মের অনুভূতি করিতে ইচ্ছা করেন, তাঁহারা এইরূপে এক দুই বা তিন ক্ষণে বিকল্প অর্থাৎ ব্যাপারের নিরোধ যত্নসহকারে ক্রমে ক্রমে অভ্যাস করিবেন ॥১২

এই জীব সবিকল্পক, সেই ব্রহ্ম নির্বিকল্পক। 'আমি ব্রহ্ম' এই বাক্যে সেই ব্রহ্ম এই জীব এই অর্থই কথিত হইতেছে ॥১৩

যে আমি সবিকল্প চৈতন্য, সেই আমি একমাত্র নির্বিকল্প ব্রহ্ম। বিকল্পসমূহ স্বতঃসিদ্ধ অর্থাৎ স্বাভাবিক বা অবিদ্যাকল্পিত। প্রযত্নসহকারে সেই সকল বিকল্পের নিরোধ করিবে ॥১৪

শক্যঃ সর্বনিরোধেন সমাধির্যোগিনাং প্রিয়ঃ।
তদশক্তৌ ক্ষণং রুদ্ধ্বা শ্রদ্ধালুর্ব্রহ্মতাত্মনঃ ॥ ১৫

শ্রদ্ধালুর্ব্রহ্মতাং স্বস্য চিন্তয়েদ্ বুদ্ধিবৃত্তিভিঃ।
বাক্যবৃত্ত্যা যথাশক্তি জ্ঞাত্বাদ্ধাভ্যস্যতাং সদা ॥ ১৬

তচ্চিন্তনং তৎকথন-মন্যোন্যং তৎপ্রবোধনম্।
এতদেকপরত্বঞ্চ ব্রহ্মাভ্যাসং বিদুর্বুধাঃ ॥ ১৭

দেহাত্মধীবদ্ব্রহ্মাত্মধীদার্ঢ্যে কৃতকৃত্যতা।
যদা তদায়ং ম্রিয়তাং মুক্তোঽসৌ নাত্র সংশয়ঃ ॥ ১৮

ইতি শ্রীমদ্ভগবৎপূজ্যপাদগোবিন্দপাদাচার্য্যশিষ্য-পরমহংসপরিব্রাজকাচার্য্য-
শ্রীশঙ্করভগবৎপূজ্যপাদ-বিরচিত-লঘুবাক্যবৃত্তিঃ

সমস্ত ব্যাপার নিরোধ করিয়া যোগিগণের প্রিয় সমাধির অনুষ্ঠান করিতে পারা যায়। শ্রদ্ধাবান্ ব্যক্তি তাহাতে অসমর্থ হইলে ক্ষণকাল নিরোধ করিয়া আত্মার ব্রহ্মত্ব সম্পাদন করিতে পারেন ॥১৫

শ্রদ্ধালু ব্যক্তি বুদ্ধির বৃত্তিসমূহের দ্বারা নিজের ব্রহ্মত্ব চিন্তা করিবেন। শক্তি অনুসারে বাক্যবৃত্তিগ্রন্থপাঠ করিয়া তাহা জানিয়া সর্ব্বদা নিজের ব্রহ্মত্ব অভ্যাস করিবেন ॥১৬

আত্মার ব্রহ্মতাবিষয়ে চিন্তা, তৎসম্বন্ধে কথন, পরস্পর বোধ-উৎপাদন, এইরূপে একপরায়ণতাকে পণ্ডিতগণ ব্রহ্মাভ্যাস বলিয়া থাকেন ॥১৭

যখন দেহে আত্মবুদ্ধির ন্যায় ব্রহ্মে আত্মবুদ্ধি দৃঢ়ভাবে হয় তখনই কৃতকৃত্যতা হইয়া থাকে, তখন তাঁহার মৃত্যু হইলেও তিনি মুক্ত হইবেন, তাহাতে কোনরূপ সংশয় নাই ॥১৮

লঘুবাক্যবৃত্তির বঙ্গানুবাদ সম্পূর্ণ।

# বাক্যসুধা। ( ৩০ )

—০✱০—

রূপং দৃশ্যং লোচনং দৃক্ তদ্ দৃশ্যং দৃক্ তু মানসম্।
দৃশ্যা ধীবৃত্তয়ঃ সাক্ষী দৃগেব ন তু দৃশ্যতে॥ ১
নীলপীতস্থূলসূক্ষ্মহ্রস্বদীর্ঘাদিভেদতঃ।
নানাবিধানি রূপাণি পশ্যেল্লোচনমেকধা॥ ২
আন্ধ্যমান্দ্যপটুত্বেষু নেত্রধর্মেষু চৈকধা।
সঙ্কল্পয়েন্মনঃশ্রোত্রত্বগাদৌ যোজ্যতামিদম্॥ ৩
কামঃ সঙ্কল্পসন্দেহৌ শ্রদ্ধাশ্রদ্ধে ধৃতীতরে।
হ্রীর্ধীর্ভীরিত্যেবমাদীন্ ভাসয়ত্যেকধা চিতিঃ॥ ৪

রূপ—দৃশ্য, চক্ষুঃ—দৃক্ ( দ্রষ্টা ); চক্ষুঃ—দৃশ্য, কিন্তু মনঃ—দৃক্; বুদ্ধিবৃত্তিসমূহ—দৃশ্য, দৃক্ হইতেছে সাক্ষী; তাহা কখনও দর্শনের বিষয়ীভূত হয় না॥ ১

নীল, পীত, স্থূল, সূক্ষ্ম, হ্রস্ব, দীর্ঘপ্রভৃতির ভেদবশতঃ নানাবিধ রূপকে চক্ষুঃ একপ্রকারই দেখে॥ ২

অন্ধত্ব, মন্দত্ব, পটুত্বপ্রভৃতি অনেক প্রকার চক্ষুর ধর্ম্ম থাকিলেও মনঃ একপ্রকার সঙ্কল্প করিয়া থাকে, শ্রবণেন্দ্রিয় প্রভৃতিতে এইরূপ নিয়ম যোজনা করিতে হইবে॥ ৩

চৈতন্য—কাম, সঙ্কল্প, সন্দেহ, শ্রদ্ধা, অশ্রদ্ধা, ধৈর্য্য, অধৈর্য্য, লজ্জা, জ্ঞান ও ভয় ইত্যাদি বুদ্ধিবৃত্তিকে একপ্রকারেই প্রকাশিত করে॥ ৪

নোদেতি নাস্তমেত্যেষা ন বৃদ্ধিং যাতি ন ক্ষয়ম্।
স্বয়ং বিভাত্যথাঽন্যানি ভাসয়েৎ সাধনং বিনা॥ ৫
চিচ্ছায়াবেশতো বুদ্ধৌ ভানং ধীস্তু দ্বিধা স্থিতা।
একাহঙ্কৃতিরন্যা স্যাদন্তঃকরণরূপিণী॥ ৬
ছায়াঽহঙ্কারয়োরৈক্যং তপ্তায়ঃপিণ্ডবন্মতম্।
তদহঙ্কারতাদাত্ম্যাৎ দেহশ্চেতনতামগাৎ॥ ৭
অহঙ্কারস্য তাদাত্ম্যং চিচ্ছায়াদেহসাক্ষিভিঃ।
সহজং কর্মজং ভ্রান্তিজন্যঞ্চ ত্রিবিধং ক্রমাৎ॥ ৮
সম্বন্ধিনোঃ সতোর্নাস্তি নিবৃত্তিঃ সহজস্য তু।
কর্মক্ষয়াৎ প্রবোধাচ্চ নিবর্ত্তেতে ক্রমাদুভে॥ ৯

চৈতন্য—উৎপত্তি, নাশ, বৃদ্ধি অথবা ক্ষয়প্রাপ্ত হয় না; কারণ, তাহা স্বয়ংপ্রকাশ অর্থাৎ সাধনব্যতীত অন্য সকলকে প্রকাশিত করে॥ ৫

বুদ্ধিতে চৈতন্যচ্ছায়ার প্রতিফলনহেতু বুদ্ধির প্রকাশ হইয়া থাকে; বুদ্ধি দুইপ্রকার, তন্মধ্যে একটী অহঙ্কাররূপা, অপরটী অন্তঃকরণরূপা॥ ৬

অগ্নিসন্তপ্ত লোহপিণ্ডের ন্যায় চিচ্ছায়া ও অহঙ্কারের ঐক্য হয় বুঝিতে হইবে। সেই অহঙ্কারের সহিত তাদাত্ম্যবশতঃ দেহ চৈতন্যলাভ করিয়া থাকে॥ ৭

চৈতন্যচ্ছায়া, দেহ ও সাক্ষীর সহিত অহঙ্কারের তাদাত্ম্যসম্বন্ধ হইয়া থাকে, এই তাদাত্ম্য সম্বন্ধ যথাক্রমে সহজাত, কর্ম্মজ ও ভ্রান্তিজন্য এই তিনপ্রকার হয়॥ ৮

চিচ্ছায়া ও সাক্ষিরূপ সম্বন্ধী-সদ্বস্তুদ্বয়ের নিবৃত্তি হয় না। কিন্তু সহজ তাদাত্ম্যের নিবৃত্তি কর্ম্মক্ষয় ও জ্ঞান হইলে হয় এবং কর্ম্মজ ও ভ্রান্তিজন্য তাদাত্ম্যদ্বয় যথাক্রমে কর্ম্মক্ষয় ও জ্ঞান হইলে হয় অর্থাৎ

অহঙ্কারলয়ে সুপ্তৌ ভবেদ্দেহোঽপ্যচেতনঃ।
অহঙ্কারবিকাসার্দ্ধঃ স্বপ্নঃ সর্বস্তু জাগরঃ॥ ১০
অন্তঃকরণবৃত্তিশ্চ চিতিচ্ছায়ৈক্যমাগতা।
বাসনাঃ কল্পয়েৎ স্বপ্নে বোধেঽক্ষৈর্বিষয়ান্ বহিঃ॥ ১১
মনোঽহঙ্কৃত্যুপাদানং লিঙ্গমেকং জড়াত্মকম্।
অবস্থাত্রয়মন্বেতি জায়তে ম্রিয়তে তথা॥ ১২
শক্তিদ্বয়ং হি মায়ায়া বিক্ষেপাবৃতিরূপকম্।
বিক্ষেপশক্তির্লিঙ্গাদি ব্রহ্মাণ্ডান্তং জগৎ সৃজেৎ॥ ১৩

কর্ম্মজন্য তাদাত্ম্য কর্ম্মক্ষয় হইলে এবং ভ্রান্তিজন্য তাদাত্ম্য জ্ঞান উৎপন্ন হইলে নিবৃত্ত হইয়া থাকে॥ ৯

সুষুপ্তিকালে অহঙ্কারের লয় হইলে দেহও অচেতন হয়। স্বপ্নাবস্থায় অহঙ্কারের অর্দ্ধ বিকাশ হয় এবং জাগ্রদবস্থাতে অহঙ্কারের সম্পূর্ণ বিকাশ থাকে॥ ১০

অন্তঃকরণবৃত্তি চৈতন্যচ্ছায়ার সহিত একত্ব প্রাপ্ত হইয়া স্বপ্নে বাসনাসমূহের কল্পনা করে, জাগ্রদবস্থাতে ইন্দ্রিয়সমূহের দ্বারা বহির্দ্দেশে বিষয়সমূহের কল্পনা করে॥ ১১

মনঃ অহঙ্কারের (অহংভাবের) উপাদান কারণ; তাহা লিঙ্গদেহের ঘটক ও অচেতন; তাহা স্বপ্ন, সুষুপ্তি ও জাগরণ এই তিন অবস্থায় অনুগত থাকে এবং জন্মে ও মরিয়া থাকে॥ ১২

মায়ার দুইটী শক্তি, তন্মধ্যে একটী বিক্ষেপশক্তি ও অপরটী আবরণ-শক্তি। এই বিক্ষেপশক্তি লিঙ্গদেহ হইতে আরম্ভ করিয়া ব্রহ্মাণ্ডপর্য্যন্ত জগতের সৃষ্টি করে॥ ১৩

স্থষ্টির্নাম ব্রহ্মরূপে সচ্চিদানন্দবস্তুনি।
অব্ধৌ ফেনাদিবৎ সর্বনামরূপপ্রসারণা ॥ ১৪
অন্তর্দৃগ্দৃশ্যয়োর্ভেদং বহিশ্চ ব্রহ্মসর্গয়োঃ।
আবৃণোত্যপরা শক্তিঃ সা সংসারস্য কারণম্ ॥ ১৫
সাক্ষিণঃ পুরতো ভান্তং লিঙ্গং দেহেন সংযুতম্।
চিতিচ্ছায়াসমাবেশাজ্জীবঃ স্যাদ্ব্যাবহারিকঃ ॥ ১৬
অস্য জীবত্বমারোপাৎ সাক্ষিণ্যপ্যবভাসতে।
আবৃতৌ তু বিনষ্টায়াং ভেদে ভাতেঽপযাতি তৎ ॥ ১৭
তথা সর্গব্রহ্মণোশ্চ ভেদমাবৃত্য তিষ্ঠতি।
যা শক্তিস্তদ্বশাদ্ ব্রহ্ম বিকৃতত্বেন ভাসতে ॥ ১৮

সমুদ্রে যেরূপ ফেন, বুদ্বুদ প্রভৃতির উদয় হয়, সেইরূপ সচ্চিদানন্দ-স্বরূপ পরব্রহ্মে সমস্ত নাম ও রূপের বিকাশই স্থষ্টি ॥ ১৪

অপর শক্তি অর্থাৎ আবরণশক্তি শরীরের মধ্যে দৃক্ আত্মা ও দৃশ্য অন্তঃকরণের ভেদ এবং বাহিরে ব্রহ্ম ও স্থষ্টির ভেদকে আবৃত করে, এই আবরণশক্তি সংসারের কারণ ॥ ১৫

স্থূল দেহের সহিত সংযুক্ত লিঙ্গদেহ সাক্ষীর পুরোভাগে বিরাজমান থাকে। তাহা চৈতন্যচ্ছায়া দ্বারা সম্বদ্ধ হইয়া ব্যাবহারিক জীব হইয়া থাকে ॥ ১৬

জীবের জীবত্ব আরোপবশতঃ সাক্ষীতে প্রকাশিত হয়, অর্থাৎ অধ্যাসবশতঃ সাক্ষীকে জীব বলিয়া মনে হয়। আবরণশক্তি বিনষ্ট হইলে, অর্থাৎ উভয়ের ভেদ প্রকাশিত হইলে জীবত্ব চলিয়া যায় ॥ ১৭

আবরণশক্তি স্থষ্টপদার্থ ও ব্রহ্মের ভেদকে আবরণ করিয়া অবস্থিত

অত্রাপ্যাবৃতিনাশেন বিভাতি ব্রহ্মসর্গয়োঃ।
ভেদস্তয়োর্বিকারঃ স্যাৎ সর্গে ন ব্রহ্মণি কচিৎ॥ ১৯
অস্তি ভাতি প্রিয়ং রূপং নাম চেত্যংশপঞ্চকম্।
আদ্যত্রয়ং ব্রহ্মরূপং জগদ্রূপং ততো দ্বয়ম্॥ ২০
খবায্বগ্নিজলোর্বীষু দেবতির্য্যঙ্‌নরাদিষু।
অভিন্নাঃ সচ্চিদানন্দা ভিদ্যেতে রূপনামনী॥ ২১
উপেক্ষ্য নামরূপে দ্বে সচ্চিদানন্দতৎপরঃ।
সমাধিং সর্বদা কুর্যাদ্ হৃদয়ে বাঽথবা বহিঃ॥ ২২
সবিকল্পো নির্বিকল্পঃ সমাধির্দ্বিবিধো হৃদি।
দৃশ্যশব্দানুবেধেন সবিকল্পং পুনর্দ্বিধা॥ ২৩

আছে, অতএব ব্রহ্ম বিকৃতরূপে অর্থাৎ কার্য্যজগদ্রূপে প্রকাশ পাইয়া থাকেন॥ ১৮

মায়ার আবরণশক্তির নাশ হইলে ব্রহ্ম ও সৃষ্টপদার্থের ভেদ প্রকাশ পাইয়া থাকে। সৃষ্টিকালে ব্রহ্ম ও সৃষ্ট পদার্থের বিকার হয়। বাস্তবিক-পক্ষে ব্রহ্মের কখনও বিকার হয় না॥ ১৯

সত্তা, প্রকাশ, আনন্দ, রূপ ও নাম এই পাঁচটী অংশ দেখা যায়, তন্মধ্যে পূর্ব্ব তিনটী ব্রহ্মের স্বরূপ, নাম ও রূপ এই দুইটী জগতের স্বরূপ॥২০

আকাশ, বায়ু, তেজঃ, জল ও পৃথিবীতে এবং দেবতা, পশুপক্ষ্যাদি তির্য্যগ্‌জাতি ও মনুষ্য প্রভৃতিতে সৎ, চিৎ ও আনন্দ অভিন্ন, কেবল নামও রূপের ভেদ হইয়া থাকে॥ ২১

মানব সচ্চিদানন্দ বস্তুতে একাগ্র হইয়া নাম ও রূপকে উপেক্ষা করিয়া সর্ব্বদা হৃদয়ে অথবা বাহিরে সমাধি করিবেন॥ ২২

সমাধি দুই প্রকার—সবিকল্প ও নির্ব্বিকল্প, ইহা হৃদয়ে হইয়া থাকে।

কামাত্মাশ্চিত্তগা দৃশ্যা স্তৎসাক্ষিত্বেন চেতনম্।
ধ্যায়েদ্ দৃশ্যানুবিদ্ধোঽয়ং সমাধিঃ সবিকল্পকঃ ॥ ২৪
অসঙ্গঃ সচ্চিদানন্দঃ স্বপ্রভো দ্বৈতবর্জিতঃ।
অস্মীতিশব্দবিদ্ধোঽয়ং সমাধিঃ সবিকল্পকঃ ॥ ২৫
স্বানুভূতিরসাবেশাদ্ দৃশ্যশব্দানুপেক্ষিতুঃ।
নির্বিকল্পঃ সমাধিঃ স্যান্নিবাতস্থিতদীপবৎ ॥ ২৬
হৃদীব বাহ্যদেশেঽপি যস্মিন্ কস্মিংশ্চ বস্তুনি।
সমাধিরাদ্যঃ সন্মাত্রান্নামরূপপৃথক্কৃতিঃ ॥ ২৭
অখণ্ডৈকরসং বস্তু সচ্চিদানন্দলক্ষম্।
ইত্যবিচ্ছিন্নচিন্তেয়ং সমাধির্মধ্যমো ভবেৎ ॥ ২৮

সবিকল্প সমাধি আবার দুই প্রকার, তন্মধ্যে একটী দৃশ্যানুবিদ্ধ অর্থাৎ দৃশ্যসম্বন্ধ অপরটী শব্দানুবিদ্ধ অর্থাৎ শব্দসম্বন্ধ ॥ ২৩

কামপ্রভৃতি দৃশ্যসকল চিত্তের ধর্ম্ম, কামাদির সাক্ষিস্বরূপ চেতনকে ধ্যান করিবে, ইহা হইতেছে দৃশ্যানুবিদ্ধ সবিকল্প-সমাধি ॥ ২৪

আমি অসঙ্গ, সচ্চিদানন্দ, স্বয়ংপ্রকাশ, দ্বৈতবিরহিত,—এইরূপ সমাধিকে শব্দবিদ্ধ সবিকল্প কহে ॥ ২৫

নিজের অনুভবরূপ রসের আবেশবশতঃ কামাদি দৃশ্যপদার্থ ও শব্দ-সমূহকে উপেক্ষাকারী যোগীর বায়ুবিহীন দেশে স্থিত দীপের ন্যায় যে সমাধি, তাহাকে নির্ব্বিকল্প কহে ॥ ২৬

হৃদয়ের ন্যায় বহির্দেশেও যে-কোন বস্তুতে যে সমাধি হয় এবং যাহা সন্মাত্র ব্রহ্মকে নাম ও রূপ হইতে পৃথক্ করিয়া দেয়, তাহাই আদ্য সমাধি ॥ ২৭

অখণ্ড, একরস, সচ্চিদানন্দস্বরূপই বস্তু—এইরূপ অবিচ্ছিন্নভাবে চিন্তাকে মধ্যম সমাধি বলে ॥ ২৮

স্তব্ধীভাবো রসাস্বাদাৎ তৃতীয়ঃ পূর্ববন্মতঃ।
এতৈঃ সমাধিভিঃ ষড়্‌ভি র্নয়েৎ কালং নিরন্তরম্ ॥ ২৯
দেহাভিমানে গলিতে বিজ্ঞাতে পরমাত্মনি।
যত্র যত্র মনো যাতি তত্র তত্র সমাধয়ঃ ॥ ৩০
ভিদ্যতে হৃদয়গ্রন্থিশ্ছিদ্যন্তে সর্বসংশয়াঃ।
ক্ষীয়ন্তে চাস্য কর্মাণি তস্মিন্ দৃষ্টে পরাবরে ॥ ৩১
অবচ্ছিন্নশ্চিদাভাসস্তৃতীয়ঃ স্বপ্নকল্পিতঃ।
বিজ্ঞেয়স্ত্রিবিধো জীবস্তত্রাদ্যঃ পারমার্থিকঃ ॥ ৩২
অবচ্ছেদঃ কল্পিতঃ স্যাদবচ্ছেদ্যং তু বাস্তবম্।
তস্মিন্ জীবত্বমারোপাদ্ ব্রহ্মত্বং তু স্বভাবতঃ ॥ ৩৩
অবচ্ছিন্নস্য জীবস্য পূর্ণেণ ব্রহ্মণৈকতাম্।

রসের আস্বাদন করিতে করিতে পূর্ব্ববৎ যে স্তব্ধতা আসে, এইরূপ সমাধি হইতেছে তৃতীয়। যোগী এইরূপ ছয় প্রকার সমাধির দ্বারা সর্ব্বদা কাল অতিবাহিত করিবেন ॥২৯

দেহে আত্মাভিমান বিগলিত হইলে অর্থাৎ চলিয়া গেলে, পরমাত্মা বিজ্ঞাত হইলে, যেখানে যেখানে মনঃ ধাবিত হয় সেই সেই স্থানে সমাধি হইয়া থাকে ॥ ৩০

পরাবর ব্রহ্ম দৃষ্ট হইলে হৃদয়ের কামাদি গ্রন্থিসমূহ ভেদপ্রাপ্ত হয়, সমস্ত সংশয় ছিন্ন হয় এবং সমস্ত সঞ্চিত কর্ম্ম ক্ষয়প্রাপ্ত হয় ॥ ৩১

জীব ত্রিবিধ জানিবে, বুদ্ধ্যাদিদ্বারা অবচ্ছিন্ন, চিদাভাস ও তৃতীয় স্বপ্নকল্পিত। তন্মধ্যে প্রথমটী পারমার্থিক ॥ ৩২

অবচ্ছেদ কল্পিত হইয়া থাকে, কিন্তু অবচ্ছেদ্য যথার্থ, অবচ্ছেদ্য ব্রহ্মে জীবত্ব আরোপিত হইয়া থাকে, কিন্তু ব্রহ্মত্বই স্বাভাবিক ॥ ৩৩

তত্ত্বমস্যাদি-বাক্যানি জগুর্নেতরজীবয়োঃ ॥ ৩৪

ব্রহ্মণ্যবস্থিতা মায়া বিক্ষেপাবৃতিরূপিণী।
আবৃত্যাঽখণ্ডতাং তস্মিন্ জগজ্জীবৌ প্রকল্পয়েৎ ॥ ৩৫

জীবো ধীস্থচিদাভাসো ভবেদ্ ভোক্তা হি কর্মকৃৎ।
ভোজ্যরূপমিদং সর্বং জগৎ স্যাদ্ ভূতভৌতিকম্ ॥ ৩৬

অনাদিকালমারভ্য মোক্ষাৎ পূর্বমিদং দ্বয়ম্।
ব্যবহারে স্থিতং তস্মাদুভয়ং ব্যাবহারিকম্ ॥ ৩৭

চিদাভাসস্থিতা নিদ্রা বিক্ষেপাবৃতিরূপিণী।
আবৃত্য জীবজগতী পূর্বে নূত্নস্তু কল্পয়েৎ ॥ ৩৮

প্রতীতিকাল এবৈতে স্থিতত্বাৎ প্রাতিভাসিকে।
ন হি স্বপ্নপ্রবুদ্ধস্য পুনঃ স্বপ্নে স্থিতিস্তয়োঃ ॥ ৩৯

তত্ত্বমস্যাদি মহাবাক্যসমূহ পূর্ণ ব্রহ্মের সহিত অবচ্ছিন্ন জীবের একত্ব বলিয়াছেন, অপর দুইটী জীবের সম্বন্ধে বলেন নাই ॥ ৩৪

বিক্ষেপশক্তি ও আবরণশক্তিযুক্তা মায়া ব্রহ্মে অবস্থান করে। সেই মায়া ব্রহ্মের অখণ্ডতাকে আবৃত করিয়া তাহাতে জগৎ ও জীব কল্পনা করিয়া থাকে ॥ ৩৫

বুদ্ধিস্থ চিদাভাসকে জীব কহে, তাহাই ভোক্তা ও কর্ম্মকারক, এই সমুদয় ভূত-ভৌতিক জগৎ ভোজ্যস্বরূপ ॥ ৩৬

অনাদিকাল হইতে আরম্ভ করিয়া মোক্ষের পূর্ব্বপর্য্যন্ত জীব ও জগৎ— এই দুইটী ব্যবহারকালে বর্ত্তমান থাকে, সুতরাং উভয়ই ব্যাবহারিক ॥৩৭

চিদাভাসে অবস্থিত বিক্ষেপ ও আবরণশক্তিরূপা নিদ্রা (মায়া) পূর্ব্ব জীব ও জগৎকে আবৃত করিয়া নূতন জীব ও জগতের কল্পনা করিয়া থাকে ॥৩৮

যতকাল প্রতীতি ততকালই অবস্থিত থাকে বলিয়া এই জীব ও

প্রাতিভাসিকজীবো যস্তজ্জগৎ প্রাতিভাসিকম্।
বাস্তবং মন্যতেঽন্যস্তু মিথ্যেতি ব্যাবহারিকঃ ॥ ৪০
ব্যাবহারিকজীবো যস্তজ্জগদ্ব্যাবহারিকম্।
সত্যং প্রত্যেতি মিথ্যেতি মন্যতে পারমার্থিকঃ ॥ ৪১
পারমার্থিকজীবস্তু ব্রহ্মৈক্যং পারমার্থিকম্।
প্রত্যেতি বীক্ষতে নান্যদ্ বীক্ষতে ত্বনৃতাত্মনা ॥ ৪২
মাধুর্য্যদ্রবশৈত্যানি নীরধর্ম্মাস্তরঙ্গকে।
অনুগম্যাথ তন্নিষ্ঠে ফেনেঽপ্যনুগতা যথা ॥ ৪৩
সাক্ষিস্থাঃ সচ্চিদানন্দাঃ সম্বন্ধা ব্যাবহারিকে।
তদ্দ্বারেণানুগচ্ছন্তি তথৈব প্রাতিভাসিকে ॥ ৪৪

জগৎ প্রাতীতিক বা প্রাতিভাসিক। কারণ, স্বপ্ন হইতে প্রবুদ্ধ ব্যক্তির আবার স্বপ্নে সেই জীব ও জগতের অবস্থিতি থাকে না ॥ ৩৯

প্রাতিভাসিক জীব প্রাতিভাসিক জগৎকে যথার্থ মনে করে, অন্য সম্প্রদায় জীব ও জগৎকে মিথ্যা বলিয়া ব্যাবহারিক বলেন ॥ ৪০

ব্যাবহারিক জীব জগৎকে ব্যাবহারিক সত্য মনে করে, পারমার্থিক জীব জগৎকে মিথ্যা বিবেচনা করে ॥ ৪১

পারমার্থিক জীব, অদ্বিতীয় ব্রহ্মকে অথবা জীব ও ব্রহ্মের ঐক্যকে পারমার্থিক জানেন, অন্য বস্তু পারমার্থিক বলিয়া জানেন না, কিন্তু মিথ্যা বলিয়া জানেন ॥ ৪২

জলের ধর্ম্ম—মাধুর্য্য, দ্রবত্ব ও শৈত্য যেমন তরঙ্গে অনুগত হইয়া তরঙ্গস্থিত ফেনে অনুগত হয়, সেইরূপ সাক্ষিস্থিত সচ্চিদানন্দ ব্যাবহারিক জীবে সম্বন্ধ হইয়া ব্যাবহারিক জীবকে দ্বার করিয়া প্রাতিভাসিক জীবে অনুগত হইয়া থাকে ॥ ৪৩-৪৪

লয়ে ফেনস্য তদ্ধর্মা দ্রবাদ্যাঃ স্যুস্তরঙ্গকে।
তস্যাপি বিলয়ে নীরে তিষ্ঠন্ত্যেতে যথা পুরা॥ ৪৫
প্রতিভাসিকজীবস্য লয়ে স্যুর্ব্যাবহারিকে।
তল্লয়ে সচ্চিদানন্দাঃ পর্য্যবস্যন্তি সাক্ষিণি॥ ৪৬

ইতি শ্রীভগবৎপূজ্যপাদশ্রীগোবিন্দপাদ-শিষ্য-পরমহংসপরিব্রাজকাচার্য্য-শ্রীমচ্ছঙ্কর ভগবৎপূজ্যপাদবিরচিত-বাক্যসুধা।

ফেনের লয় হইলে তাহার ধর্ম্ম দ্রবত্বপ্রভৃতি তরঙ্গে অবস্থিত থাকে, তরঙ্গের বিলয় হইলে পূর্ব্বের ন্যায় যেমন জলে অবস্থান করে, সেইরূপ প্রাতিভাসিক জীবের লয় হইলে সচ্চিদানন্দ ব্যাবহারিক জীবে থাকে, ব্যাবহারিক জীবের লয় হইলে সচ্চিদানন্দ সাক্ষীতে অবস্থান করে॥৪৫-৪৬

বাক্যসুধার বঙ্গানুবাদ সম্পূর্ণ।

---

# বিজ্ঞাননৌকা। ( ৩১ )

( স্বরূপানুসন্ধানম্ )

—০*০—

তপোযজ্ঞদানাদিভিঃ শুদ্ধবুদ্ধিঃ
বিরক্তো নৃপাদৌ পদে তুচ্ছবুদ্ধ্যা।
পরিত্যজ্য সর্বং যদাপ্নোতি তত্ত্বং
পরং ব্রহ্ম নিত্যং তদেবাহমস্মি॥ ১

যিনি তপস্যা, যজ্ঞ, দান প্রভৃতির অনুষ্ঠানের দ্বারা বিশুদ্ধচিত্ত হইয়াছেন, নৃপতিপ্রভৃতির পদে তুচ্ছজ্ঞান করিয়া যিনি বৈরাগ্যসম্পন্ন হইয়াছেন এবং সমস্ত বিষয় বৈভব পরিত্যাগ করিয়া যে তত্ত্ব প্রাপ্ত হইয়া থাকেন, আমি সেই নিত্য পরব্রহ্মস্বরূপ॥১

দয়ালুং গুরুং ব্রহ্মনিষ্ঠং প্রশান্তং
সমারাধ্য ভক্ত্যা' * বিচার্য্য স্বরূপম্।
যদাপ্নোতি তত্ত্বং নিদিধ্যাস্য বিদ্বান্
পরং ব্রহ্ম নিত্যং তদেবাহমস্মি ॥ ২

যদানন্দরূপং প্রকাশস্বরূপং
নিরস্তপ্রপঞ্চং পরিচ্ছেদশূন্যম্ † ।
অহংব্রহ্মবৃত্ত্যৈকগম্যং তুরীয়ং
পরং ব্রহ্ম নিত্যং তদেবাহমস্মি ॥ ৩

যদজ্ঞানতো ভাতি বিশ্বং সমস্তং
বিনষ্টং চ সদ্যো যদাত্মপ্রবোধে।
মনোবাগতীতং বিশুদ্ধং বিমুক্তং
পরং ব্রহ্ম নিত্যং তদেবাহমস্মি ॥ ৪

দয়ালু, ব্রহ্মনিষ্ঠ, প্রশান্তচিত্ত গুরুর সম্যগ্রূপে আরাধনা করিয়া, ভক্তি-সহকারে অথবা বুদ্ধির দ্বারা স্বরূপ বিচার করিয়া এবং নিদিধ্যাসন করিয়া বিদ্বান্ যে তত্ত্ব প্রাপ্ত হইয়া থাকেন, আমি সেই নিত্য পরব্রহ্মস্বরূপ ॥২

যাহা আনন্দরূপ ও প্রকাশস্বরূপ, যাহাতে সমস্ত প্রপঞ্চ নিরস্ত, যাহা দেশ, কাল ও বস্তু এই ত্রিবিধ পরিচ্ছেদরহিত, যাহা একমাত্র, 'আমি ব্রহ্ম'—এই অন্তঃকরণবৃত্তিদ্বারা জ্ঞেয়, যাহা জাগ্রৎ, স্বপ্ন ও সুষুপ্তি এই তিনটী অবস্থা হইতে চতুর্থস্বরূপ, আমি সেই নিত্য ব্রহ্মস্বরূপ ॥৩

যদ্বিষয়ক অজ্ঞানবশতঃ সমস্ত বিশ্ব প্রকাশিত হয় এবং যে আত্মার প্রবোধে তৎক্ষণাৎ সমস্ত জগৎ বিনষ্ট হয়, যাহা মনঃ ও বাগিন্দ্রিয়ের অতীত, বিশুদ্ধ ও বিমুক্ত আমি সেই নিত্য পরব্রহ্মস্বরূপ ॥ ৪

---

* 'মত্যা'—ইতি ক্বচিৎ পাঠঃ। † শূন্যম্=হীনম্—ইত্যপি পাঠঃ।

নিষেধে কৃতে নেতি নেতীতিবাক্যৈঃ
সমাধিস্থিতানাং যদাভাতি পূর্ণম্।
অবস্থাত্রয়াতীতমেকং তুরীয়ম্ *
পরং ব্রহ্ম নিত্যং তদেবাহমস্মি ॥ ৫

যদানন্দলেশৈঃ সমানন্দি বিশ্বং
যদাভাতি সত্ত্বে তদাভাতি সর্বং
যদালোকনে রূপমন্যৎ সমস্তং
পরং ব্রহ্ম নিত্যং তদেবাহমস্মি ॥ ৬

অনন্তং বিভুং সর্বযোনিং নিরীহং
শিবং সঙ্গহীনং যদোঙ্কারগম্যম্।
নিরাকারমত্যুজ্জ্বলং মৃত্যুহীনং,
পরং ব্রহ্ম নিত্যং তদেবাহমস্মি ॥ ৭

'ইহা আত্মা নহে, ইহা আত্মা নহে'—এইরূপ শ্রুতি বাক্যসমূহের দ্বারা সমস্ত বস্তুর নিষেধ করিলে, সমাধিতে অবস্থিত ব্যক্তিগণের হৃদয়ে যে পূর্ণ, জাগ্রৎ, স্বপ্ন ও সুষুপ্তি অবস্থার অতীত, অদ্বৈত এক তত্ত্ব প্রকাশ পাইয়া থাকে, আমি সেই নিত্য পরব্রহ্মস্বরূপ ॥ ৫

যাঁহার আনন্দকণাদ্বারা বিশ্ব আনন্দযুক্ত, যাঁহার সত্তায় সত্তাযুক্ত হইলে সমস্ত জগৎ প্রকাশিত, যাঁহার দর্শন হইলে অন্য রূপ সম্যক্ অস্ত-প্রাপ্ত হয়, আমি সেই নিত্য পরব্রহ্মস্বরূপ ॥ ৬

যাহা অনন্ত, বিভু, নির্বিকল্প ও ব্যাপারবিহীন, শিব অর্থাৎ মঙ্গলময়, সঙ্গরহিত, ওঁকারের দ্বারা প্রাপ্তব্য, আকারশূন্য, অতি উজ্জ্বল, মরণরহিত, আমি সেই নিত্য পরব্রহ্মস্বরূপ ॥ ৭

* একং তুরীয়ম — অদ্বৈতমেকম্—ইতি বা পাঠঃ।

যদানন্দসিন্ধৌ নিমগ্নঃ পুমান্ স্যাদ্
অবিদ্যাবিলাসঃ সমস্তপ্রপঞ্চঃ।
তদা * ন স্ফুরত্যদ্ভুতং যন্নিমিত্তঃ
পরং ব্রহ্ম নিত্যং তদেবাহমস্মি ॥ ৮

স্বরূপানুসন্ধানরূপাং স্তুতিং যঃ
পঠেদাদরাদ্ ভক্তিভাবো মনুষ্যঃ।
শৃণোতীহ বা নিত্যমুদ্‌যুক্তচিত্তো
ভবেদ্ বিষ্ণুরত্রৈব বেদপ্রমাণাৎ ॥ ৯

বিজ্ঞাননাবং পরিগৃহ্য কশ্চিৎ তরেদ্ যদজ্ঞানময়ং ভবাব্ধিম্।
জ্ঞানামৃতাস্বাদবিধূততৃষ্ণঃ স যাতি বিষ্ণোঃ পদমেব ধন্যঃ ॥ ১০

ইতি শ্রীভগবৎপূজ্যপাদশ্রীগোবিন্দপাদ-শিষ্য পরমহংসপরিব্রাজকাচার্য-
শ্রীমচ্ছঙ্কর-ভগবৎপূজ্যপাদবিরচিত-বিজ্ঞাননৌকা।

যখন মানব আনন্দ মহাসমুদ্রে মগ্ন হন, তখন অবিদ্যার বিলাস, এই সমস্ত জগৎ প্রপঞ্চ আর স্ফূর্ত্তি পায় না, যাহা অত্যাশ্চর্য্য ও জগতের কারণ, আমি সেই নিত্য পরব্রহ্মস্বরূপ ॥ ৮

যে মানব আদরপূর্ব্বক ভক্তিভাবে এই স্বরূপানুসন্ধানরূপ স্তব পাঠ করেন, অথবা যিনি এই সংসারে থাকিয়া প্রত্যহ একাগ্রচিত্তে শ্রবণ করেন, তিনি এই জন্মে বিষ্ণুস্বরূপ হন, ইহা বেদপ্রমাণসিদ্ধ ॥ ৯

যিনি এই বিজ্ঞাননৌকা পরিগ্রহ করিয়া এই অজ্ঞানময় ভবসাগর হইতে উত্তীর্ণ হন, তিনি জ্ঞানামৃতের আস্বাদে বিধূততৃষ্ণ হইয়া বিষ্ণুর পরমপদ প্রাপ্ত হন ও ধন্য হন ॥ ১০

বিজ্ঞাননৌকা বা স্বরূপানুসন্ধানের বঙ্গানুবাদ সম্পূর্ণ।

* তদা = যদা ইতি বা পাঠঃ।

# সদাচারঃ (৩২)

—:*:—

সচ্চিদানন্দকন্দায় জগদঙ্কুরহেতবে।
সদোদিতায় পূর্ণায় নমোঽনন্তায় বিষ্ণবে ॥১
সর্ব্ববেদান্তসিদ্ধান্তগ্রথিতং * নির্ম্মলং শিবম্ † ।
সদাচারং প্রবক্ষ্যামি যোগিনাং জ্ঞানসিদ্ধয়ে ‡ ॥২
প্রাতঃ স্মরামি দেবস্য সবিতুর্ভর্গ § আত্মনঃ।
বরেণ্যং তদ্ধিয়ো যো নশ্চিদানন্দে প্রচোদয়াৎ ॥৩
অন্বয়ব্যতিরেকাভ্যাং জাগ্রৎস্বপ্নসুষুপ্তিষু।
যদেকং কেবলং জ্ঞানং তদেবাস্মি পরং বৃহৎ ॥৪

সচ্চিদানন্দস্বরূপ, জগদ্রূপ অঙ্কুরের মূল কারণ, নিত্য স্বপ্রকাশ পূর্ণ, অনন্ত বিষ্ণুর উদ্দেশে নমস্কার। ১

সমস্ত বেদান্তের সিদ্ধান্তসমূহের দ্বারা অথবা মৎপ্রণীত 'সর্ব্ববেদান্ত-সিদ্ধান্তসারসংগ্রহ'নামক গ্রন্থে নির্ম্মল, শিবস্বরূপ ব্রহ্ম গ্রথিত হইয়াছে, এখন যোগিগণের জ্ঞানসিদ্ধির নিমিত্ত সদাচার বিবৃত করিব ॥ ২

যিনি আমাদের বুদ্ধিবৃত্তিসমূহকে সচ্চিদানন্দস্বরূপ ব্রহ্মে প্রেরণ করেন, আমি প্রাতঃকালে স্বপ্রকাশ, জগৎপ্রসবিতা, পূজ্য সেই আত্ম-জ্যোতিঃ স্মরণ করি ॥ ৩

অন্বয় অর্থাৎ অনুবৃত্তি ও ব্যতিরেক অর্থাৎ ব্যাবৃত্তিদ্বারা জাগ্রৎ, স্বপ্ন

* গ্রথিতং = প্রথিতং ইত্যপি পাঠঃ। † শিবম্ = ফলম্ ইত্যপি পাঠঃ।
‡ জ্ঞানসিদ্ধয়ে = যোগসিদ্ধয়ে ইত্যপি পাঠঃ। § ভর্গ = ভর্গম্—ইতি পাঠান্তরম্।

জ্ঞানাজ্ঞানবিলাসোঽয়ং * জ্ঞানাজ্ জ্ঞানে চ † শাম্যতি।
জ্ঞানাজ্ঞানে ‡ পরিত্যজ্য জ্ঞানমেবাবশিষ্যতে ॥৫
অত্যন্তমলিনো দেহো দেহী চাত্যন্তনির্মলঃ।
অসঙ্গোঽহমিতি § জ্ঞাত্বা শৌচমেতৎ প্রচক্ষতে ॥৬
মন্মনোমীনবন্নিত্যং ¶ ক্রীড়ত্যানন্দবারিধৌ।
সুস্নাতস্তেন পূতাত্মা সম্যগ্‌বিজ্ঞানবারিণা ॥৭
অথাঘমর্ষণং কুর্য্যাৎ প্রাণাপাননিরোধতঃ।
মনঃ পূর্ণে সমাধায় মগ্নকুম্ভং ** যথার্ণবে ॥৮

ও সুষুপ্তিতে যে একমাত্র কেবল জ্ঞান বিদ্যমান থাকে, আমি সেই মহৎ পরব্রহ্ম ॥৪

ইহা হইতেছে জ্ঞান ও অজ্ঞানের বিলাস, তত্ত্বজ্ঞানবশতঃ বিষয়জ্ঞান শান্ত হইলে বিষয়জ্ঞান ও অজ্ঞানকে পরিত্যাগ করিয়া একমাত্র ব্রহ্মস্বরূপ জ্ঞান অবশিষ্ট থাকে ॥৫

দেহ অত্যন্ত মলিন, দেহী আত্মা অত্যন্ত নির্ম্মল, 'আমি অসঙ্গ'—এইরূপে আত্মাকে জানার নাম শৌচ, ইহা পণ্ডিতগণ বলিয়া থাকেন ॥৬

আমার মনঃ মৎস্যের ন্যায় সর্ব্বদা আনন্দসমুদ্রে ক্রীড়া করিতেছে, অতএব সম্যগ্ বিজ্ঞানরূপ জলের দ্বারা উত্তমরূপ স্নাত ও পূতাত্মা হইয়াছে ॥৭

সমুদ্রে নিমগ্ন কুম্ভের ন্যায় পূর্ণবস্তুতে মনঃ সমাহিত করিয়া প্রাণ ও অপানবায়ুর নিরোধকরত অঘমর্ষণ অর্থাৎ পাপক্ষালন করিবে ॥৮

* বিলাসোঽয়ং = বিনাশোঽয়ং ইত্যপি পাঠঃ। † জ্ঞানাজ জ্ঞানে চ = জ্ঞানাজ্ঞানেন ইত্যপি পাঠঃ। ‡ জ্ঞানাজ্ঞানে = জ্ঞানাজ্ঞানং ইত্যপি পাঠঃ। § অসঙ্গোঽহমিতি = অসঙ্গোঽয়মিতি ইত্যপি পাঠঃ। ¶ মন্মনোমীন = মন্মনোঽনিল—ইত্যপি পাঠঃ। ** মগ্নকুম্ভং = ভগ্নকুম্ভং ইতি পাঠান্তরম্।

লয়বিক্ষেপয়োঃ সন্ধৌ মনস্তত্র নিরামিষম্।
স সন্ধিঃ সাধিতো যেন স মুক্তো নাত্র সংশয়ঃ ॥৯
সর্বত্র প্রাণিনাং দেহে জপো ভবতি সর্বদা *।
হংসঃ সোঽহমিতি জ্ঞাত্বা সর্ববন্ধৈঃ প্রমুচ্যতে † ॥১০
তর্পণং স্বসুখেনৈব স্বেন্দ্রিয়াণাং প্রতর্পণম্।
মনসা মন আলোক্য স্বয়মাত্মা প্রকাশতে ॥১১
আত্মনি ‡ স্বপ্রকাশাগ্নৌ চিত্তমেকাহুতিং ক্ষিপেৎ।
অগ্নিহোত্রী স বিজ্ঞেয় শ্চেতরা নামধারকাঃ § ॥১২

লয় ও বিক্ষেপের সন্ধিস্থলে মনঃ বিষয়াসক্তিবিহীন হয়, যে ব্যক্তি সেই সন্ধিস্থলে মনঃস্থাপন করিয়াছেন, তিনি মুক্ত, ইহাতে কোনরূপ সন্দেহ নাই ॥৯

সকল প্রাণীর দেহে সর্ব্বদা 'হংসঃ', অর্থাৎ "আমি সেই" এইমন্ত্র জপ হইতেছে, তাহাকে 'সোঽহম্' অর্থাৎ "সেই আমি" এইরূপ জানিলে সমস্ত বন্ধন হইতে বিমুক্ত হয়া যায় ॥১০

স্ব স্ব ইন্দ্রিয়গণের নিজ নিজ বিষয়সুখানুভবের দ্বারা যে তৃপ্তি, তাহাকে প্রকৃষ্ট তৃপ্তি কহে। মনের দ্বারা মনকে দর্শন করিয়া আত্মা স্বয়ংপ্রকাশ থাকেন ॥১১

স্বয়ংপ্রকাশ অগ্নিস্বরূপ আত্মাতে মনঃকে একবার আহুতি প্রদান করিবেন, তাঁহাকেই প্রকৃত অগ্নিহোত্রী বলা যায়, অপর সকলে 'অগ্নিহোত্রী' এই নামমাত্র ধারণ করিয়া থাকে ॥১২

---

* সর্বদা = সর্বদঃ ইত্যপি পাঠঃ। † প্রমুচ্যতে = বিমুচ্যতে ইত্যপি পাঠঃ।
‡ আত্মনি = স্বাত্মনি ইত্যপি পাঠঃ।
§ শ্চেতরা নামধারকাঃ = শ্চেতরো নামধারকঃ ইতি পাঠান্তরম্।

দেহো দেবালয়ঃ প্রোক্তো দেহী দেবো নিরঞ্জনঃ।
অর্চিতঃ * সর্বভাবেন স্বানুভূত্যা বিরাজতে ॥১৩
মৌনং স্বাধ্যয়নং ধ্যানং ধ্যেয়ব্রহ্মানুচিন্তনম্ †।
জ্ঞানেনেতি তয়োঃ সম্যঙ্ নিষেধাৎ তত্ত্বদর্শনম্ ‡ ॥১৪
অতীতানাগতং কিঞ্চিন্ন স্মরামি ন চিন্তয়ে।
রাগদ্বেষং বিনা প্রাপ্তং ভুঞ্জাম্যত্র § শুভাশুভম্ ॥১৫
দেহাভ্যাসো ** হি সন্ন্যাসো নৈব কাষায়বাসসা।
নাহং দেহোঽহমাত্মেতি নিশ্চয়ো ন্যাসলক্ষণম্ ॥১৬
অভয়ং সর্ব্বভূতানাং দানমাহুর্মনীষিণঃ।
নিজানন্দে স্পৃহা নান্যে বৈরাগ্যস্যাবধির্মতঃ †‡ ॥১৭

দেহকে দেবালয় বলা হয়, দেহী আত্মাই নিরঞ্জন (নির্ম্মল) দেবতা, তিনি সর্ব্বভাবে পূজিত হইয়া নিজ অনুভূতিরূপে বিরাজমান থাকেন ॥১৩

মৌনই বেদাধ্যয়ন বলা হয়, ধ্যানযোগ্য ব্রহ্মের অনুচিন্তনই জ্ঞানের দ্বারা মৌন ও ধ্যানের সম্যক্‌রূপ নিষেধ হইলে তত্ত্বদর্শন হয় ॥১৪

অতীত ও ভবিষ্যৎ কোন বস্তুর স্মরণ করি না, ধ্যানও করি না। রাগ ও দ্বেষ ব্যতীত স্বয়ং আগত শুভ ও অশুভ মাত্র ভোগ করি ॥১৫

দেহাভ্যাস অর্থাৎ 'আমি দেহ নহি'—এইরূপ পুনঃ পুনঃ আবৃত্তিকে সন্ন্যাস বলে, কাষায় বস্ত্র ধারণদ্বারা সন্ন্যাস লাভ করা যায় না। আমি দেহ নহি, কিন্তু আমি আত্মা—এইরূপ নিশ্চয়ই ন্যাস অর্থাৎ ত্যাগের লক্ষণ ॥১৬

সর্ব্ব প্রাণীর সম্বন্ধে অভয়প্রদানকে মনীষিগণ দান বলিয়া থাকেন।

* সোঽহচিতঃ ইত্যপি পাঠঃ। † ধ্যেয়ং ইত্যপি পাঠঃ। ‡ সম্যগস্তদের্বস্ত ইত্যপি পাঠঃ। § অত্র—ইত্যপি পাঠঃ। ** হঠাভ্যাসো ইতি পাঠঃ। †‡ স্পৃহাং কুর্য্যাদ্ বৈরাগ্যং স্যাদধমর্তিঃ—ইত্যপি পাঠান্তরম্।

বেদান্তশ্রবণং কুর্য্যান্মননং চোপপত্তিভিঃ।
যোগেনাভ্যসনং নিত্যং ততো দর্শনমাত্মনঃ ॥১৮
শব্দশক্তেরচিন্ত্যত্বাচ্ছব্দাদেবাপরোক্ষধীঃ।
প্রসুপ্তঃ পুরুষো যদ্বচ্ছব্দেনৈবাববুধ্যতে ॥১৯
আত্মানাত্মবিবেকেন জ্ঞানং ভবতি নিশ্চলম্।
গুরুণা বোধিতঃ শিষ্যঃ শব্দব্রহ্মাতিবর্ততে ॥ ২০
ন ত্বং দেহো নেন্দ্রিয়াণি ন প্রাণো ন মনো ন ধীঃ।
বিকারিত্বাদ্বিনাশিত্বাদ্ দৃশ্যত্বাচ্চ ঘটো যথা ॥২১
বিশুদ্ধং কেবলং জ্ঞানং নির্বিশেষং নিরঞ্জনম্।
যদেকং পরমানন্দং * তত্ত্বমস্ম্যদ্বয়ং পরম্ ॥২২

স্বরূপভূত আনন্দে যে ইচ্ছা, তাহাকে বৈরাগ্যের পরাকাষ্ঠা বলা হয়, অন্য বিষয়ে ইচ্ছা থাকিলে তাহা হয় না ॥১৭

প্রত্যহ বেদান্ত শ্রবণ করিবেন এবং যুক্তির দ্বারা মনন করিবেন এবং নিত্য যোগের অভ্যাস করিবেন, তাহার পর আত্মার দর্শন হইবে ॥১৮

শব্দের শক্তি অচিন্তনীয়, অতএব শব্দ হইতেই প্রত্যক্ষ জ্ঞান উৎপন্ন হইয়া থাকে, যেমন সুষুপ্ত ব্যক্তি শব্দের দ্বারা জাগরিত হইয়া থাকে ॥১৯

আত্মা ও অনাত্মার বিবেক অর্থাৎ পার্থক্য জ্ঞানের দ্বারা নিশ্চল জ্ঞান উৎপন্ন হয়। শিষ্য গুরুকর্ত্তৃক প্রবোধিত হইয়া শব্দব্রহ্মকে অতিক্রম করিয়া থাকে অর্থাৎ শব্দব্রহ্মের অতীত হয়েন ॥২০

বিকারিত্ব, বিনাশিত্ব ও দৃশ্যত্বহেতু তুমি দেহ নহ, প্রাণ নহ, মনঃ নহ, বুদ্ধি নহ, যেমন ঘট আত্মা নহে ॥২১

যাহা বিশুদ্ধ, কেবল, নির্ব্বিশেষ ও নিরঞ্জন; একমাত্র পরমানন্দ,

---

* পরমানন্দং = কেবলং জ্ঞানং—ইত্যপি পাঠঃ।

শব্দস্যাদ্যন্তয়োঃ সিদ্ধং * মনসোঽপি তথৈব চ।
মধ্যে সাক্ষিতয়া নিত্যং তদেব ত্বং ভ্রমং জহি ॥২৩
স্থূলবৈরাজয়োরৈক্যং সূক্ষ্মহৈরণ্যগর্ভয়োঃ।
অজ্ঞানমায়য়োরৈক্যং প্রত্যগ্বিজ্ঞানপূর্ণয়োঃ ॥২৪
চিন্মাত্রৈকরসে বিষ্ণৌ ব্রহ্মাত্মৈক্যস্বরূপকে।
ভ্রমেণৈব জগজ্জাতং রজ্জ্বাং সর্পভ্রমো যথা ॥ ২৫
তার্কিকাণান্তু † জীবেশৌ বাচ্যাবেতৌ বিদুর্বুধাঃ।
লক্ষ্যৌ চ সাঙ্খ্যযোগাভ্যাং বেদান্তৈরেকতা ‡ তয়োঃ ॥২৬

জ্ঞানস্বরূপ অদ্বিতীয় পরতত্ত্ব, তাহাই তুমি ॥২২

শব্দের আদি ও অন্ত অবস্থায় যিনি সিদ্ধ আছেন, সেইরূপ মনের আদি ও অন্ত অবস্থায় যিনি অবস্থান করেন, তুমিই সেই ব্রহ্মস্বরূপ, অতএব ভ্রম পরিত্যাগ কর ॥২৩

স্থূলশরীর ও বিরাট্ পুরুষের ঐক্য, সূক্ষ্মদেহ ও হিরণ্যগর্ভের ঐক্য, অজ্ঞান ও মায়ার ঐক্য, প্রত্যগ্‌বিজ্ঞান এবং পূর্ণের অর্থাৎ পরমাত্মার ঐক্য নিশ্চয় কর ॥২৪

যেমন অজ্ঞানবশতঃ রজ্জুতে সর্পভ্রম হয়, সেইরূপ ব্রহ্ম ও আত্মার ঐক্যস্বরূপ, একরস, চৈতন্যস্বরূপ বিষ্ণুতে ভ্রমবশতঃ জগৎ উৎপন্ন হয় ॥২৫

পণ্ডিতেরা বলেন—তার্কিকগণের মতে জীব ও ঈশ্বর—তত্ত্বমসি-বাক্যের বাচ্যার্থ। সাংখ্য ও যোগের তাহা লক্ষ্যার্থ, বেদান্তদ্বারা উভয়ের ঐক্য কথিত হইয়া থাকে ॥২৬

* শব্দস্যাদ্যন্তয়োঃ সিদ্ধং = শব্দস্যাসংজ্ঞয়াঽসিদ্ধং—ইতি বা পাঠঃ।
† তার্কিকাণান্তু = তার্কিকাণাং চ—ইতি বা পাঠঃ।
‡ বেদান্তৈরেকতা = বেদান্তে হ্যেকতা—ইতি পাঠান্তরম্।

কার্য্যকারণবাচ্যাংশৌ জীবেশৌ যৌ জহচ্চ তৌ।
অজহচ্চ তয়োর্লক্ষ্যৌ চিদংশাবেকরূপিণৌ ॥২৭
কর্মশাস্ত্রে কুতো জ্ঞানং তর্কে নৈবাস্তি নিশ্চয়ঃ *।
সাংখ্যযোগৌ ভিদাপন্নৌ শাব্দিকাঃ শব্দতৎপরাঃ ॥২৮
অন্যে পাষণ্ডিনঃ † সর্বে জ্ঞানবার্তাসুদুর্লভাঃ ‡।
একং বেদান্তবিজ্ঞানং স্বানুভূত্যা বিরাজতে ॥২৯
অহং-মমেত্যয়ং বন্ধো মমাহং নেতি মুক্ততা।
বন্ধমোক্ষৌ গুণৈর্ভাতঃ § গুণাঃ প্রকৃতিসম্ভবাঃ ॥৩০

কার্য্যরূপে বাচ্য জীব ও কারণরূপে বাচ্য ঈশ্বর, এই উভয় অংশকে পরিত্যাগ করিয়া উভয়ের মধ্যে একরূপ চিদংশদ্বয় পরিত্যাগ না করিয়া তাহাকেই লক্ষ্য করা হইয়া থাকে ॥২৭

কর্ম্মশাস্ত্রে জ্ঞানের আশা কোথায়? তর্কের দ্বারা নিশ্চয়াত্মক জ্ঞান হয় না, সাংখ্য ও যোগ আত্মার দ্বৈত প্রতিপাদন করেন; শাব্দিকগণ শব্দেতে তৎপর হইয়া থাকেন॥ ২৮

অপর সকল পাষণ্ড মতাবলম্বী, জ্ঞানের কথা তাহাদের নিকট অত্যন্ত দুর্লভ, বস্তুতঃ একমাত্র বেদান্তবিজ্ঞানই আত্মানুভূতিদ্বারা বিরাজ করিতেছে ॥২৯

আমি ও আমার—এইরূপ ভাবই বন্ধন এবং আমি ও, আমার ভাব না থাকাই মোক্ষ। বন্ধ ও মোক্ষ সত্ত্ব রজঃ ও তমঃ নামক গুণের দ্বারা প্রকাশিত হয়, গুণসমূহ প্রকৃতি হইতে উৎপন্ন ॥৩০

---

* নিশ্চয়ঃ—নির্ণয়ঃ—ইতি বা পাঠঃ।
† অন্যে পাষণ্ডিনঃ—অন্যেষাং পণ্ডিতাঃ—ইতি পাঠঃ।
‡ জ্ঞানবার্ত্তাসুদুর্লভাঃ—জ্ঞানবার্ত্তাসু দুর্বলাঃ—ইতি পাঠান্তরম।
§ র্ভাতঃ—র্ভাতি—ইত্যপি পাঠঃ।

জ্ঞানমেকং সদা ভাতি সর্বাবস্থাসু নির্ম্মলম্।
মন্দভাগ্যা ন জানন্তি স্বরূপং কেবলং বৃহৎ ॥৩১
সঙ্কল্পসাক্ষি যজ্ জ্ঞানং * সর্বলোকৈকজীবনম্।
তদেবাস্মীতি + যো বেদ স মুক্তো নাত্র সংশয়ঃ ॥৩২
প্রমাতা চ প্রমাণঞ্চ প্রমেয়ং প্রমিতিস্তথা।
যস্য ভাসাঽবভাসন্তে ‡ মানং জ্ঞানায় তস্য কিম্ ॥৩৩
অর্থাকারা ভবেদ্বৃত্তিঃ ফলেনার্থঃ প্রকাশতে।
অর্থজ্ঞানং বিজানাতি স এবার্থঃ প্রকাশতে ॥৩৪

সকল অবস্থাতে সর্ব্বদা একমাত্র বিশুদ্ধ জ্ঞান প্রকাশ পাইতেছে, মন্দভাগ্য ব্যক্তিগণ স্বরূপভূত, কেবল, ও বৃহৎ অর্থাৎ ব্রহ্মকে জানিতে পারে না।৩১

সঙ্কল্পের সাক্ষী, যে জ্ঞান, যাহা সমস্ত লোকের একমাত্র প্রাণ, আমি সেই জ্ঞানস্বরূপ—ইহা যিনি জানেন, তিনি মুক্ত, ইহাতে কোন সংশয় নাই ॥৩২

যাঁহার প্রকাশের দ্বারা প্রমাতা, প্রমাণ, প্রমেয় ও প্রমিতি প্রকাশিত হইয়া থাকে, তাঁহার জ্ঞানের জন্য প্রমাণের কি প্রয়োজন? ॥৩৩

অন্তঃকরণবৃত্তি বিষয়াকারা হইয়া থাকে, প্রমিতিরূপ ফলের দ্বারা বিষয় প্রকাশিত হয়। প্রমাতা যে অর্থজ্ঞানকে জানে, সেই অর্থই প্রকাশিত হইয়া থাকে ।।৩৪

* সঙ্কল্পসাক্ষি যজ্ জ্ঞানং = সঙ্কল্পসাক্ষিণং জ্ঞানং—ইতি পাঠান্তরম্। + তদেবাস্মীতি = তদস্মীতি চ—ইতি বা পাঠঃ। ‡ ভাসন্তে = ভাসেত—ইত্যপি পাঠঃ।

বৃত্তিব্যাপ্যত্বমেবাস্তু ফলব্যাপ্তিঃ কথং ভবেৎ।
স্বপ্রকাশস্বরূপত্বাৎ সিদ্ধত্বাচ্চ * চিদাত্মনঃ ॥৩৫
চিত্তং চৈতন্যমাত্রেণ সংযোগাচ্চেতনা † ভবেৎ।
অর্থাদর্থান্তরে বৃত্তির্গন্তুং ‡ চলতি চান্তরে ॥৩৬
নিরাধারা নির্বিকারা যা দশা সোন্মনী § স্মৃতা।
চিত্তং চিদিতি ¶ জানীয়াৎ তকাররহিতং যদা ** ॥৩৭
তকারো বিষয়াধ্যাসো জপারাগো যথা মণৌ *† ।
জ্ঞেয়বস্তুপরিত্যাগাৎ জ্ঞানং তিষ্ঠতি কেবলম্ ॥৩৮

আত্মা অন্তঃকরণবৃত্তির ব্যাপ্য হইতে পারেন, কিন্তু আত্মার ফলব্যাপ্তি কিরূপে সম্ভব হইবে ? কারণ, চিদাত্মা স্বপ্রকাশরূপ ও সিদ্ধ বস্তু ।।৩৫

চৈতন্যের সহিত সংযোগবশতঃ চিত্তে চৈতন্য আবির্ভূত হয়, চিত্তবৃত্তি এক বিষয় হইতে অন্য বিষয়ে গমন করিবার নিমিত্ত তাহাদের অন্তরেও গমন করিয়া থাকে ।।৩৬

এই যে নিরাধার ও নির্বিকার অবস্থা, তাহাকে উন্মনী অবস্থা বলা যায়। যখন চিত্ত বিষয়াধ্যাস বিরহিত হয়, তখন তাহাকে ত-কাররহিত অর্থাৎ 'চিৎ' বলিয়া জানিবে।।৩৭

কাচমণিতে যেমন বিষয়ের আরোপ হয়, সেইরূপ ত-কারশব্দের অর্থ তদাকার অর্থাৎ বিষয়াধ্যাস। জ্ঞেয় বস্তুর পরিত্যাগ হইলে কেবল জ্ঞানই অবস্থান করে ।।৩৮

৩৪ শ্লোকের পর "অর্থজ্ঞানং বিজানাতি স এবার্থঃ পরঃ স্মৃতঃ" এইরূপ অতিরিক্ত চরণদ্বয় কোন কোন পুস্তকে দৃষ্ট হয়। * শুদ্ধত্বাচ্চ—ইত্যপি পাঠঃ। † চেতনং—ইতি পাঠান্তরম্। ‡ অর্থাদর্থেযদা বৃত্তিং গত—ইতি পাঠান্তরম্। § সাহত্মনি—ইতি পাঠান্তরম্। ¶ চিচ্চ বি—ইতি পাঠান্তরম্। ** সদা—ইতি পাঠান্তরম্। *† ত-কারং বিষয়াকারং জবারাগং যথাঽমলে—ইতি বা পাঠঃ।

ত্রিপুটী ক্ষীণতামেতি ব্রহ্মনির্ব্বাণমৃচ্ছতি।
মনোমাত্রমিদং সর্বং তন্মনো জ্ঞানমাত্রকম্ ॥৩৯
অজ্ঞানং ভ্রম ইত্যাহু * র্বিজ্ঞানং পরমং পদম্।
অজ্ঞানং চান্যথাজ্ঞানং + মায়ামেতাং বদন্তি তে ॥৪০
ঈশ্বরং মায়িনং বিদ্যান্মায়াতীতং নিরঞ্জনম্।
সদানন্দে চিদাকাশে মায়া মেঘস্তড়িন্মনঃ ॥৪১
অহন্তা গর্জনং তত্র ধারাসারা হি বৃত্তয়ঃ ‡।
মহামোহান্ধকারেঽস্মিন্ দেবো বর্ষতি লীলয়া ॥৪২
তস্যা ¶ বৃষ্টের্বিরামায় প্রবোধৈকসমীরণঃ **।
জ্ঞানং দৃগ্দৃশ্যয়ো র্ভাবং *+ বিজ্ঞানং দৃশ্যশূন্যতা ॥৪৩

তখন জ্ঞান, জ্ঞেয় ও জ্ঞাতা—এই ত্রিপুটী ক্ষয় প্রাপ্ত হয় এবং ব্রহ্ম-নির্ব্বাণ প্রাপ্ত হইয়া থাকে। এই সমুদায় বস্তু কেবল মনঃস্বরূপ, অর্থাৎ মনের কল্পনামাত্র, সেই মনঃ আবার কেবল জ্ঞানস্বরূপ ॥৩৯

পণ্ডিতগণ অজ্ঞানকেই ভ্রম বলিয়া থাকেন, বিজ্ঞানই পরম পদ অর্থাৎ শ্রেষ্ঠ প্রাপ্তব্য বস্তু। অজ্ঞান বলিলে অন্যথা জ্ঞানকে বুঝায়, জ্ঞানা-ভাবকে নহে, সেই অজ্ঞানকে পণ্ডিতেরা মায়া বলিয়া থাকেন ॥৪০

মায়াবীকে ঈশ্বর বলিয়া জানিবে, তিনি মায়াতীত ও নিরঞ্জন। সদানন্দস্বরূপ চিদাকাশে মায়া মেঘস্থানীয় এবং মনঃ বিদ্যুৎস্থানীয় ॥৪১

অহংভাবকে তাহাতে গর্জ্জন ও বৃত্তিসমূহকে অবিচ্ছিন্ন বৃষ্টি বলা হয়। এই মহামোহরূপ অন্ধকারে দেব লীলাবশতঃ বর্ষণ করিতেছেন ॥৪২

সেই বৃষ্টির নিবৃত্তির নিমিত্ত একমাত্র জ্ঞানসমীরণ আবশ্যক। দ্রষ্টা

* ভ্রমমিত্যাহুঃ—ইত্যপি পাঠঃ। + চেত্যার্থজ্ঞানং—ইত্যপি পাঠঃ। ‡ সারো হি যত্তমঃ—ইত্যপি পাঠঃ। ¶ তস্যা = অস্যা। ** প্রবোধৈকারুণোদয়ঃ। *+ জ্ঞানং—ইত্যপি পাঠঃ।

একমেবাদ্বয়ং ব্রহ্ম নেহ নানাস্তি কিঞ্চন।
ক্ষেত্রক্ষেত্রজ্ঞয়োর্জ্ঞানং তজ্‌জ্ঞানং জ্ঞানমুচ্যতে ॥৪৪
বিজ্ঞানং চোভয়োরৈক্যং ক্ষেত্রজ্ঞপরমাত্মনোঃ।
পরোক্ষং শাস্ত্রজং জ্ঞানং বিজ্ঞানং চাত্মদর্শনম্ ॥৪৫
আত্মনো ব্রহ্মণঃ সম্যগুপাধিদ্বয়বর্জিতম্।
ত্বমর্থবিষয়ং জ্ঞানং বিজ্ঞানং তৎপদাশ্রয়ম্ ॥৪৬
পদয়োরৈক্যবোধস্তু জ্ঞানবিজ্ঞানসংজ্ঞিতম্ * ।
আত্মানাত্মবিবেকস্য + জ্ঞানমাহুর্মনীষিণঃ ॥৪৭
অজ্ঞানং চান্যথা লোকে বিজ্ঞানং তন্ময়ং জগৎ।

ও দৃশ্যের যে ভাব তাহাতে জ্ঞান বলা হয় এবং দৃশ্যশূন্যতাকে বিজ্ঞান বলা হয় ।।৪৩

এক, অদ্বিতীয় ব্রহ্ম বস্তু, ব্রহ্মভিন্ন কিছুই নাই; ক্ষেত্র (বুদ্ধি) ও ক্ষেত্রজ্ঞের যে জ্ঞান, তাহা জ্ঞানশব্দে উক্ত হইয়া থাকে। ৪৪

ক্ষেত্রজ্ঞ (জীব) ও পরমাত্মা এই উভয়ের ঐক্য-জ্ঞানের নাম বিজ্ঞান; শাস্ত্রজনিত জ্ঞান পরোক্ষ এবং আত্মদর্শনকে বিজ্ঞান বলা হয় ।।৪৫

বুদ্ধি ও মায়া—এই দুইটী যথাক্রমে জীব ও ব্রহ্মের উপাধি। এই দুইটী উপাধি তখন থাকে না এবং ত্বংপদার্থ যাহার বিষয়, তাহাকে জ্ঞান বলে এবং তৎপদ যাহার আশ্রয়, তাহাকে বিজ্ঞান বলে ।।৪৬

ত্বংপদ ও তৎপদের ঐক্যবোধকে জ্ঞান ও বিজ্ঞানশব্দের দ্বারা আখ্যাত হইয়া থাকে, মনীষিগণ আত্মা ও অনাত্মার বিবেকজ্ঞানকে জ্ঞানশব্দে অভিহিত করেন ।।৪৭

* সংজ্ঞকং—ইত্যপি পাঠঃ। + বিবেকঞ্চ—ইত্যপি পাঠঃ।

অন্বয়ব্যতিরেকাভ্যাং সর্বত্রৈকং * প্রপশ্যতি ॥৪৮
যৎতৎ তু বৃত্তিজং † জ্ঞানং বিজ্ঞানং জ্ঞানমাত্রকম্।
অজ্ঞানধ্বংসকং জ্ঞানং বিজ্ঞানং চোভয়াত্মকম্ ॥৪৯
জ্ঞানবিজ্ঞাননিষ্ঠোঽয়ং তৎসদ্‌ব্রহ্মণি চার্পণম্।
ভোক্তা সত্ত্বগুণঃ শুদ্ধো ভোগানাং সাধনং রজঃ ॥৫০
ভোগ্যং তমোগুণং প্রাহুরাত্মা চৈষাং প্রকাশকঃ।
ব্রহ্মাধ্যয়নসংযুক্তো ব্রহ্মচর্য্যারতঃ ‡ সদা ॥৫১
সর্বং ব্রহ্মেতি যো বেদ ব্রহ্মচারী স উচ্যতে।
গৃহস্থো গুণমধ্যস্থঃ শরীরং গৃহমুচ্যতে ॥৫২

এই সংসারে অজ্ঞান অর্থাৎ বিপরীত জ্ঞান নানা প্রকার হইয়া থাকে, যাহা জগতের স্বরূপ, তাহাকে বিজ্ঞান বলা যায়। অন্বয় ও ব্যতিরেক দ্বারা লোক সর্ব্বত্র একমাত্র বিজ্ঞানস্বরূপ ব্রহ্মকে দেখিয়া থাকে ॥৪৮

যাহা বৃত্তি হইতে উৎপন্ন তাহাকে জ্ঞান বলা যায় এবং শুদ্ধ জ্ঞানকে বিজ্ঞান বলা হয়। জ্ঞান অজ্ঞানের নিবর্ত্তক, এবং বিজ্ঞান উভয়রূপ অর্থাৎ অজ্ঞাননিবর্ত্তক ও ব্রহ্মস্বরূপ ॥৪৯

সৎস্বরূপ ব্রহ্মে সমর্পণই জ্ঞান ও বিজ্ঞানের নিষ্ঠা; ভোক্তা শুদ্ধ, সত্ত্বগুণ, রজোগুণ ভোগের সাধন ॥৫০

পণ্ডিতেরা তমোগুণকে ভোগ্য বলিয়া থাকেন, আর আত্মা এই গুণসমূহের প্রকাশক; অতএব ত্রৈবর্ণিক সর্ব্বদা বেদাধ্যয়নে নিরত ও ব্রহ্মচর্য্যপরায়ণ হইবেন ॥৫১

যিনি 'সকলই ব্রহ্ম'—এইরূপ অবগত আছেন, তাঁহাকে ব্রহ্মচারী

* সর্বত্রৈক্যং—ইতি পাঠান্তরম্। † যত্তু চুর্বৃত্তিজং—ইত্যপি পাঠঃ। ‡ ব্রহ্মচর্য্যরতঃ—ইত্যপি পাঠঃ।

গুণাঃ কুর্বন্তি কর্মাণি নাহং কর্ত্তেতি বুদ্ধিমান্।
কিমুগ্রৈশ্চ তপোভিশ্চ যস্য জ্ঞানময়ং তপঃ ॥৫৩
হর্ষাঽমর্ষবিনির্মুক্তো * বানপ্রস্থঃ স উচ্যতে।
স যতি র্যো † গৃহাতীতঃ শরীরং গৃহমুচ্যতে ॥৫৪
সদাচারমিমং নিত্যং যেঽনুসন্দধতে মনঃ।
সংসারসাগরাচ্ছীঘ্রং স মুক্তো ‡ নাত্র·সংশয়ঃ ॥৫৫

ইতি শ্রীমদ্ভগবৎপূজ্যপাদগোবিন্দপাদাচার্য্যশিষ্যস্য-পরমহংসপরিব্রাজকাচার্য্য-
শ্রীশঙ্করভগবৎপূজ্যপাদ-বিরচিত-সদাচারপ্রকরণম্।

বলা হয়; শরীরকে গৃহ বলা হয় এবং সেই গুণরূপ গৃহে যিনি অবস্থান করেন, তিনিই গৃহস্থ ॥৫২

গুণসমূহ কর্ম্মসকলের অনুষ্ঠান করিয়া থাকে, বুদ্ধিমান্ মানব 'আমি কর্ত্তা' নহি—এইরূপ মনে করেন; যাঁহার জ্ঞানই তপস্যা, তাঁহার উগ্র তপস্যায় কি প্রয়োজন? ॥৫৩

যিনি আনন্দ ও ক্রোধ পরিত্যাগ করিয়াছেন, তাঁহাকে বানপ্রস্থ বলা হয়; যিনি গৃহকে অর্থাৎ শরীরকে অতিক্রম করিয়াছেন, তিনিই যতি, তিনি গৃহাতীত, কারণ, শরীরকে গৃহ বলা হইয়া থাকে ॥৫৪

যে প্রাজ্ঞ ব্যক্তি প্রত্যহ এই সদাচারের অনুসন্ধান করেন, তিনি সংসার-সাগর হইতে শীঘ্র মুক্ত হইয়া থাকেন, ইহাতে কোন সন্দেহ নাই ॥৫৫

সদাচারানুসন্ধানের বঙ্গানুবাদ সমাপ্ত।

* হর্ষাঽমর্ষ=ঈর্ষাঽমষ—ইতি পাঠান্তরম্। † স গৃহী য—ইতি পাঠান্তরম্। ‡ তূর্ণং মুচ্যন্তে—ইত্যপি পাঠঃ। এস্থলে "গুণাঃ কুর্ব্বন্তি কর্ম্মাণি নাহং কর্ত্তেতি বুদ্ধিমান্" এইরূপ দুই চরণদ্বারা এবং পূর্ব্বের ৩৪ শ্লোকের পর অতিরিক্ত দুই চরণদ্বারা কোন কোন গ্রন্থে ৫৬টী শ্লোক করা হইয়াছে। গ্রন্থান্তরে এই গ্রন্থ "সদাচারানুসন্ধান" নামে পরিচিত।

# সাধন-পঞ্চকম্। ( ৩৩ )

( উপদেশপঞ্চকম্ বা পঞ্চরত্নমালিকা। )

বেদো নিত্যমধীয়তাং তদুদিতং কর্ম স্বনুষ্ঠীয়তাং
তেনেশস্য বিধীয়তামপচিতিঃ কাম্যে মতিস্ত্যজ্যতাম্।
পাপৌঘঃ পরিধূয়তাং ভবসুখে দোষোঽনুসন্ধীয়তাম্
আত্মেচ্ছা ব্যবসীয়তাং নিজগৃহাৎ তূর্ণং বিনির্গম্যতাম্ ॥১

সঙ্গঃ সৎসু বিধীয়তাং ভগবতো ভক্তির্দৃঢ়াধীয়তাং,
শান্ত্যাদিঃ পরিচীয়তাং দৃঢ়তরং কর্মাশু সন্ত্যজ্যতাম্।
সদ্‌বিদ্যানুপসর্প্যতাং * প্রতিদিনং তৎপাদুকা সেব্যতাং
ব্রহ্মৈকাক্ষরমর্থ্যতাং শ্রুতিশিরোবাক্যং সমাকর্ণ্যতাম্ ॥২

প্রতিদিন বেদাধ্যয়ন কর, বেদবিহিত কর্ম্মসকল সম্যগ্‌রূপে অনুষ্ঠান কর, বেদবিহিত কর্ম্মসকলের অনুষ্ঠানের দ্বারা ঈশ্বরের পূজাবিধান কর, কামনার বিষয়ে বুদ্ধি পরিত্যাগ কর, পাপরাশি দূরীভূত কর, সংসারসুখের অনিত্যত্বাদি দোষসমূহের অনুসন্ধান কর, আত্মজ্ঞানের ইচ্ছা হৃদয়ে উৎপাদন কর, শীঘ্র নিজ গৃহ হইতে প্রস্থান কর বেদান্তবাক্য শ্রবণ কর ॥১

সজ্জনগণের সহিত সঙ্গ কর, ভগবানে অচলা ভক্তি রাখ, শম দম প্রভৃতি অর্জ্জন কর, অতি কঠোর কাম্য কর্ম্ম শীঘ্র ত্যাগ কর, তত্ত্ববিদের উপাসনা কর, প্রতিদিন তাঁহার পাদুকাসেবা কর, ব্রহ্মের প্রাপ্তির উপায়স্বরূপ ওঁকাররূপ একাক্ষর মন্ত্রের প্রার্থনা কর ॥২

* সদ্‌বিদ্যানুপসর্প্যতাং = সদ্‌বিদ্যো হ্যুপসর্প্যতাং—ইতি পাঠান্তরম্।

বাক্যার্থশ্চ বিচার্য্যতাং শ্রুতিশিরঃপক্ষঃ সমাশ্রীয়তাম্ *
দুস্তর্কাৎ সুবিরম্যতাং শ্রুতিমতস্তর্কোঽনুসন্ধীয়তাম্।
ব্রহ্মৈবাস্মি বিভাব্যতামহরহর্গর্বঃ পরিত্যজ্যতাম্
দেহেঽহংমতিরুজ্‌ঝ্যতাং + বুধজনৈর্বাদঃ পরিত্যজ্যতাম্ ॥৩

ক্ষুদ্‌ব্যাধিশ্চ চিকিৎস্যতাং প্রতিদিনং ভিক্ষৌষধং ভুজ্যতাম্
স্বাদ্বন্নং ন তু যাচ্যতাং বিধিবশাৎ প্রাপ্তেন সন্তুষ্যতাম্।
শীতোষ্ণাদি বিষহ্যতাং ন তু বৃথাবাক্যং সমুচ্চার্য্যতাম্
ঔদাসীন্যমভীপ্স্যতাং জনকৃপানৈষ্ঠুর্য্যমুৎসৃজ্যতাম্ ॥৪

একান্তে সুখমাস্যতাং পরতরে চেতঃ সমাধীয়তাম্
পূর্ণাত্মা সুসমীক্ষ্যতাং জগদিদং তদ্‌বাধিতং ‡ দৃশ্যতাম্।

'তত্ত্বমসি'—প্রভৃতি বাক্যের যে অর্থ তাহার বিচার কর, বেদান্তপক্ষ আশ্রয় কর, কুতর্ক হইতে সর্ব্বথা বিরত হও, শ্রুতিসম্মত তর্কের অনুসন্ধান কর, 'আমি ব্রহ্ম'—এইরূপ প্রতিদিন চিন্তা কর, অহঙ্কার পরিত্যাগ কর, দেহে অহংজ্ঞান ত্যাগ কর, পণ্ডিতগণের সহিত শাস্ত্রবিবাদ বর্জ্জন কর ॥৩

ক্ষুধারূপ রোগের চিকিৎসা কর, প্রত্যহ ভিক্ষান্নরূপ ঔষধ ভোজন কর, সুস্বাদু অন্নের প্রার্থনা করিও না; দৈববশতঃ প্রাপ্ত অন্ন দ্বারা সন্তুষ্ট থাক; শীত, উষ্ণ প্রভৃতি সহ্য কর; বৃথা বাক্য উচ্চারণ করিও না; উদাসীনতা অবলম্বন কর; লোকের নিকট হইতে দয়াপ্রাপ্তি ও লোকের প্রতি নিষ্ঠুরতা বর্জ্জন কর ॥৪

নির্জ্জনে সুখে উপবেশন কর; পর ব্রহ্মে চিত্তসমাধান কর; পরিপূর্ণ আত্মস্বরূপ সম্যগ্‌রূপে অবলোকন কর, এই জগৎ তাঁহার দ্বারা বাধিত—

* শ্রুতিশিরোবাক্যং সমাকর্ণ্যতাম্—ইতি বা পাঠঃ। + উজ্‌ঝ্যতাং = কৃৎসৃজ্যতাং—ইতি ক্বচিৎ পাঠঃ। ‡ বাধিতং = ব্যাপিতং—ইত্যপি পাঠঃ।

প্রাক্‌কর্ম প্রবিলাপ্যতাং চিতিবলান্নাপ্যুত্তরৈঃ শ্লিষ্যতাম্
প্রারব্ধন্ত্বিহ ভুজ্যতামথ পরব্রহ্মাত্মনা স্থীয়তাম্ ॥৫

যঃ শ্লোকপঞ্চকমিদং পঠতে মনুষ্যঃ,
সঞ্চিন্তয়ত্যনুদিনং স্থিরতামুপেত্য ।
তস্যাশু সংসৃতিদবানলতীব্রঘোর- ‡
তাপঃ প্রশান্তিমুপযাতি চিতিপ্রসাদাৎ ॥৬

ইতি শ্রীমদ্ভগবৎপূজ্যপাদগোবিন্দপাদাচার্য্যশিষ্য-পরমহংসপরিব্রাজকাচার্য্য-
শ্রীশঙ্করভগবৎপূজ্যপাদবিরচিত-সাধন-পঞ্চকম্ ।

ইহা দর্শন কর ; পূর্ব্ব সঞ্চিত কর্ম্মক্ষয় কর ; জ্ঞানকে আশ্রয় করিয়া ভাবী কর্ম্মে আসক্ত হইও না ; এখানে থাকিয়া প্রারব্ধ কর্ম্ম ভোগ কর এবং পরব্রহ্মস্বরূপে অবস্থান কর ॥৫

যে মানব প্রত্যহ এই পাঁচটী শ্লোক পাঠ করেন, অথবা স্থিরচিত্তে প্রত্যহ চিন্তা করেন, চৈতন্যস্বরূপ পরমেশ্বরের অনুগ্রহে তাঁহার সংসাররূপ দাবাগ্নির প্রবল, ভীষণ সন্তাপ শীঘ্র উপশমিত হয় ॥৬

সাধনপঞ্চকের বঙ্গানুবাদ সম্পূর্ণ ।

‡ সংসৃতি=সংসৃতি—ইতি বা পাঠঃ ।

# সারতত্ত্বোপদেশঃ। ( ৩৪ )

—০✱০—

"গুরুর্ব্রহ্মা স্বয়ং সাক্ষাৎ সেব্যো বন্দ্যো মুমুক্ষুভিঃ।
নোদ্বেজনীয় এবায়ং কৃতজ্ঞেন বিবেকিনা ॥১

যাবদায়ুস্ত্রয়ো বন্দ্যা বেদান্তো গুরুরীশ্বরঃ।
মনসা কর্ম্মণা বাচা শ্রুতেরেবৈষ নিশ্চয়ঃ ॥২

ভাবাঽদ্বৈতং সদা কুর্য্যাৎ ক্রিয়াঽদ্বৈতং ন কর্হিচিৎ।
অদ্বৈতং ত্রিষু লোকেষু নাদ্বৈতং গুরুণা সহ ॥৩

ইতি শ্রীমদ্ভগবৎপূজ্যপাদগোবিন্দপাদাচার্য্যশিষ্য-পরমহংসপরিব্রাজকাচার্য্য-
শ্রীশঙ্করভগবৎপূজ্যপাদ-বিরচিতসারতত্ত্বোপদেশঃ।

গুরু স্বয়ং সাক্ষাৎ ব্রহ্মা; মুমুক্ষুগণ গুরুর সেবা ও বন্দনা করিবেন, আত্মা ও অনাত্মার বিবেকদর্শী কৃতজ্ঞ শিষ্য কখনও গুরুর উদ্বেগ উৎপাদন করিবেন না ॥১

যতদিন পরমায়ুঃ থাকিবে, ততদিন মনঃ, কর্ম্ম ও বাক্যের দ্বারা বেদান্ত, গুরু ও ঈশ্বরের প্রণাম করিবে,—ইহা শ্রুতির নিশ্চিত উপদেশ ॥২

সর্ব্বদা অদ্বৈতভাব অবলম্বন করিবেন, কখনও ক্রিয়াতে অদ্বৈতভাব অবলম্বন করিবেন না—ক্রিয়াতে অদ্বৈতবুদ্ধি হইলে ক্রিয়ার অনুষ্ঠান করা হইবে না। তিন লোকে অদ্বৈতবুদ্ধি রাখিবে, কিন্তু গুরুর সহিত অদ্বৈতভাব করিবে না, গুরু ও শিষ্য এক হইলে কখনও জ্ঞান লাভ হইবে না ॥৩

সারতত্ত্বোপদেশের বঙ্গানুবাদ সম্পূর্ণ।

# স্বাত্মপ্রকাশিকা। ( ৩৫ )

—০❋০—

জগৎকারণমজ্ঞানমেকমেব চিদন্বিতম্।
এক এব মনঃসাক্ষী জানাত্যেবং জগৎত্রয়ম্ ॥১
বিবেকযুক্তবুদ্ধ্যাহং জানাম্যাত্মানমদ্বয়ম্।
তথাপি বন্ধমোক্ষাদি ব্যবহারঃ প্রতীয়তে ॥২
বিবর্তোঽপি প্রপঞ্চো মে সত্যবদ্ ভাতি সর্বদা।
ইতি সংশয়পাশেন বদ্ধোঽহং ছিন্ধি সংশয়ম্ ॥৩
এবং শিষ্যবচঃ শ্রুত্বা গুরুরাহোত্তরং স্ফুটম্।
নাজ্ঞানং ন চ বুদ্ধিশ্চ ন জগন্ন চ সাক্ষিতা ॥৪
বন্ধমোক্ষাদয়ঃ সর্বে কৃতাঃ সত্যেঽদ্বয়ে ত্বয়ি।
ভাতীত্যুক্তে জগৎ সর্বং সদ্রূপং ব্রহ্ম তদ্ ভবেৎ ॥৫

একমাত্র ব্রহ্মাশ্রিত অজ্ঞান জগতের উপাদানকারণ, মনের সাক্ষিস্বরূপ একই আত্মা এই ত্রিজগৎকে জানেন ॥১

আমি বিবেকযুক্ত বুদ্ধির দ্বারা অদ্বিতীয় আত্মাকে জানি ; তথাপি বন্ধ-মোক্ষপ্রভৃতি ব্যবহার প্রতীত হইয়া থাকে ॥২

এই জগৎপ্রপঞ্চ ব্রহ্মের বিবর্ত্ত হইলেও ইহা আমার নিকট সত্যের ন্যায় সর্ব্বদা প্রতীয়মান হইতেছে। হে গুরো ! আমি এইরূপ সংশয়রূপ-বন্ধনের দ্বারা বদ্ধ হইয়াছি—আমার বন্ধন ছেদন করুন ॥৩

শিষ্যের এইরূপ বাক্য শুনিয়া গুরু স্পষ্টভাবে উত্তর প্রদান করিলেন—অজ্ঞান, বুদ্ধি, জগৎ ও তাহার সাক্ষী এই সমুদায় কিছুই নাই ॥৪

কিন্তু সত্য অদ্বিতীয় ব্রহ্মস্বরূপ তোমাতে বন্ধমোক্ষপ্রভৃতি সমুদায়

সর্পাদৌ রজ্জুসত্তেব ব্রহ্মসত্তৈব কেবলম্।
প্রপঞ্চাধাররূপেণ বর্ততে সজ্জগন্ন হি ॥৬
যথেক্ষুমভিসংব্যাপ্য শর্করা বর্ততে তথা।
আশ্চর্য্যব্রহ্মরূপেণ ত্বং ব্যাপ্তোঽসি জগৎত্রয়ম্ ॥৭
মরুভূমৌ জলং সর্বং মরুভূমাত্রমেব তৎ।
জগৎত্রয়মিদং সর্বং চিন্মাত্রং সুবিচারতঃ ॥৮
ব্রহ্মাদিস্তম্বপর্য্যন্তাঃ প্রাণিনস্ত্বয়ি কল্পিতাঃ।
বুদ্বুদাদিতরঙ্গান্তা বিকারাঃ সাগরে যথা ॥৯
তরঙ্গত্বং ধ্রুবং সিন্ধুর্ন বাঞ্ছতি যথা তথা।
বিষয়ানন্দবাঞ্ছা তে মহানন্দস্বরূপতঃ ॥১০

কল্পিত হইয়াছে; এবং তোমাতে সকল জগৎ প্রকাশ পাইতেছে—এ কথা বলিলে সৎস্বরূপ সেই ব্রহ্মই প্রকাশ পাইতেছেন, ইহা বুঝিতে হইবে ॥৫

রজ্জুতে আরোপিত সর্পে যেমন রজ্জুর সত্তা, সেইরূপ জগতে কেবল ব্রহ্মেরই সত্তা। প্রপঞ্চের আধাররূপে অবস্থান করিতেছেন, জগৎ সৎ নহে ॥৬

যেমন চিনি সমস্ত ইক্ষুকে ব্যাপিয়া অবস্থান করে, সেইরূপ তুমি আশ্চর্য্যস্বরূপ ব্রহ্মরূপে ত্রিজগৎ ব্যাপিয়া আছ ॥৭

মরুভূমিতে যে জল দৃষ্ট হয়, তাহা মরুভূমিমাত্র, সেইরূপ ত্রিজগৎ চৈতন্যমাত্র—ইহা উত্তমরূপে বিচারের দ্বারা অবগত হও ॥৮

যেমন বুদ্বুদ ও তরঙ্গপ্রভৃতি সমস্ত বিকার সাগরে কল্পিত আছে, সেইরূপ ব্রহ্মা হইতে তৃণপর্য্যন্ত সমস্ত প্রাণী ব্রহ্মস্বরূপ তোমাতে কল্পিত রহিয়াছে ॥৯

সমুদ্র যেমন তরঙ্গ হইতে নিশ্চয়ই চায় না, সেইরূপ তুমি পরমানন্দস্বরূপ, তোমারও বিষয়ানন্দে বাঞ্ছা হইতে পারে না ॥১০

পিষ্টং ব্যাপ্য গুড়ং যদ্বন্মাধুর্য্যং ন হি বাঞ্ছতি।
পূর্ণানন্দো জগদ্ব্যাপ্য তদানন্দং ন বাঞ্ছতি ॥১১
দারিদ্র্যাশা যথা নাস্তি সম্পন্নস্য যথা তব।
ব্রহ্মানন্দ নিমগ্নস্য বিষয়াশা ন সম্ভবেৎ ॥১২
বিষং দৃষ্ট্বাঽমৃতং দৃষ্ট্বা বিষং ত্যজতি বুদ্ধিমান্।
আত্মানমপি দৃষ্ট্বা ত্বং ত্যজানাত্মানমাদরাৎ ॥১৩
ঘটাবভাসকো ভানুর্ঘটনাশে ন নশ্যতি।
দেহাবভাসকঃ সাক্ষী দেহনাশে ন নশ্যতি ॥১৪
নিরাকারং জগৎ সর্বং নির্মলং সচ্চিদাত্মকম্।
দ্বৈতাভাবাৎ কথং কস্মাদ্ ভয়ং পূর্ণস্য মে বদ ॥১৫

গুড় সমস্ত পিষ্টক ব্যাপিয়া থাকে, সেই গুড় কখনও মাধুর্য্য চায় না, কারণ, মাধুর্য্য তাহার নিজের স্বরূপ, সেইরূপ পূর্ণানন্দস্বরূপ পরমাত্মা জগদ্ ব্যাপিয়া আছে, তাঁহার আর বিষয়ানন্দলাভে অভিলাষ হয় না ॥১১

যেমন ধনাঢ্য ব্যক্তির কখনও দারিদ্র্যের আশা হয় না, সেইরূপ ব্রহ্মানন্দে নিমগ্ন যে তুমি তোমার বিষয়ে আশা সম্ভব হয় না ॥১২

বুদ্ধিমান্ মানব বিষ ও অমৃত দেখিয়া বিষকে পরিত্যাগ করে, সেইরূপ তুমি আত্মা ও অনাত্মাকে দেখিয়া আদরসহকারে অনাত্মাকে ত্যাগ কর ॥১৩

যেমন ঘটের প্রকাশক সূর্য্য, ঘট নষ্ট হইলে নষ্ট হয় না, সেইরূপ দেহপ্রকাশক সাক্ষী দেহের নাশে নষ্ট হয় না ॥১৪

সমস্ত জগৎ নিরাকার, নির্ম্মল, সচ্চিদানন্দস্বরূপ, দ্বৈত কোন বস্তু নাই, বলিয়া পরিপূর্ণস্বভাব আমার কোথা হইতে কি নিমিত্ত ভয় হইবে—বল ॥১৫

ব্রহ্মাদিকং জগৎ সর্বং ত্বয্যানন্দে প্রকল্পিতম্।
জগৎ ত্বয্যেব লীনং তৎ কথং ত্বং লীয়সে বদ॥১৬

ন হি প্রপঞ্চো ন হি ভূতজাতং
ন চেন্দ্রিয়ং প্রাণগণো ন দেহঃ।
ন বুদ্ধিচিত্তং ন মনো ন কর্তা
ব্রহ্মৈব সত্যং পরমার্থরূপম্॥১৭

সর্বং সুখং বিদ্ধি সুদুঃখনাশাৎ
সর্বং চ সদ্রূপমসত্যনাশাৎ।
চিদ্রূপমেব প্রতিভানযুক্তং
তস্মাদখণ্ডং পরমাত্মরূপম্॥১৮

চিদেব দেহস্তু চিদেব লোকা-
শ্চিদেব ভূতানি চিদিন্দ্রিয়াণি।
কর্তা চিদন্তঃকরণং চিদেব
চিদেব সত্যং পরমার্থরূপম্॥১৯

ব্রহ্মা হইতে সমস্ত জগৎ আনন্দস্বরূপ তোমাতে কল্পিত; সেই জগৎ তোমাতে লয় হয়, তোমার লয় কি করিয়া হইবে—বল॥১৬

সংসার, প্রাণিসমূহ, ইন্দ্রিয়, প্রাণপঞ্চক, দেহ, বুদ্ধি, চিত্ত, মনঃ ও কর্ত্তা অর্থাৎ অহঙ্কার—এসব কিছুই নাই অর্থাৎ ইহারা মিথ্যা; একমাত্র ব্রহ্ম পরমার্থ সত্য॥১৭

আত্যন্তিক দুঃখের বিনাশ হইলে সমস্ত সুখময় হয় জানিবে, অসত্য বস্তুর নাশ হইলে সমস্ত সদ্রূপ ও জ্ঞানস্বরূপ প্রতিভানযুক্ত ব্রহ্মই প্রকাশ পান; অতএব পরমাত্মস্বরূপই অখণ্ড॥১৮

চৈতন্যই দেহ, চৈতন্যই সমস্ত লোক, চৈতন্যই ভূতসমূহ, চৈতন্যই

ন মে বন্ধো ন মে মুক্তি র্ন মে শাস্ত্রং ন মে গুরুঃ।
মায়ামাত্রবিলাসো হি মায়াতীতোঽহমদ্বয়ঃ ॥২০
রাজ্যং করোতু বিজ্ঞানী ভিক্ষামটতু নির্ভয়ঃ।
দোষৈ র্ন লিপ্যতে শুদ্ধঃ পদ্মপত্রমিবাম্ভসা ॥২১
পুণ্যানি পাপকর্মাণি স্বপ্নগানি ন জাগ্রতি।
এবং জাগ্রৎপুণ্যপাপকর্মাণি ন হি মে প্রভোঃ ॥২২
কায়ঃ করোতু কর্মাণি বৃথা বাগুচ্যতামিহ।
রাজ্যং ধ্যায়তু বা বুদ্ধিঃ পূর্ণস্য মম কা ক্ষতিঃ ॥২৩
প্রাণাশ্চরন্তু তদ্ধর্মৈঃ কামৈর্বা হন্যতাং মনঃ।

ইন্দ্রিয়গণ, অহঙ্কারও চৈতন্যই, অন্তঃকরণ ও চৈতন্যস্বরূপ—অর্থাৎ ইহারা সকলই চৈতন্যস্বরূপ ব্রহ্মে কল্পিত, ব্রহ্মব্যতিরেকে ইহাদের পৃথক্ সত্তা নাই। এইহেতু একমাত্র চিৎস্বরূপ ব্রহ্মই পরমার্থ সত্য ॥১৯

আমার বন্ধ, মুক্তি নাই; আমার শিক্ষনীয় শাস্ত্র নাই এবং গুরুও নাই; কারণ এই সমুদায় কেবল মায়ার বিলাস, আমি মায়ার অতীত, অদ্বিতীয় ব্রহ্মস্বরূপ ॥২০

জ্ঞানী রাজত্ব করুন অথবা নির্ভয়ে ভিক্ষার নিমিত্ত ভ্রমণ করুন, পদ্মপত্রে জলের ন্যায় তিনি শুদ্ধ বলিয়া কোন দোষের দ্বারা লিপ্ত হন না ॥২১

স্বপ্নাবস্থার পুণ্য ও পাপকর্ম্মসমূহ যেমন জাগ্রদাবস্থায় থাকে না, জগতের প্রভু আমার জাগ্রদবস্থার পাপ ও পুণ্য কর্ম্মসমূহ নাই ॥২২

শরীর কর্ম্মসমূহের অনুষ্ঠান করুক, বাগিন্দ্রিয় বৃথা বাক্য উচ্চারণ করুক অথবা বুদ্ধি রাজ্যবিষয়ে চিন্তা করুক; আমি পরিপূর্ণস্বভাব, আমার ইহাতে কি ক্ষতি হইবে? ॥২৩

আনন্দামৃতপূর্ণস্য মম দুঃখং কথং ভবেৎ ॥২৪

আনন্দাম্বুধিমগ্নোঽসৌ দেহী তত্র ন দৃশ্যতে।
লবণং জলমধ্যস্থং যথা তত্র লয়ং গতম্ ॥২৫

ইন্দ্রিয়াণি মনঃ প্রাণা অহঙ্কারঃ পরস্পরম্।
জাড্যসঙ্গতিমুৎসৃজ্য মগ্না ময়ি চিদর্ণবে ॥২৭

আত্মানমঞ্জসা বেদ্মি ত্বজ্ঞানং প্রপলায়িতম্।
কর্তৃত্বমদ্য মে নষ্টং কর্তব্যং বাপি ন কচিৎ ॥২৭

চিদমৃতসুখরাশৌ চিত্তফেনং বিলীনং
ক্ষয়মধিগত এব বৃত্তিচঞ্চত্তরঙ্গঃ।
স্তিমিতসুখসমুদ্রো নির্বিচেষ্টঃ সুপূর্ণঃ
কথমিহ মম দুঃখং সর্বদৈকোঽহমস্মি ॥২৮

প্রাণপঞ্চক তাহার নিজ নিজ ধর্মদ্বারা চেষ্টা করুক, মনঃ কামনার দ্বারা ব্যথিত হউক, আমি আনন্দ ও অমৃতস্বরূপ ও পূর্ণ, আমার আবার দুঃখ কিরূপে সম্ভবে? ॥২৪

যেমন জলমধ্যে অবস্থিত লবণখণ্ড জলেই লয় প্রাপ্ত হয়, সেইরূপ দেহী (আত্মা) আনন্দসমুদ্রে নিমগ্ন হইলে তাহাতে আর দৃষ্ট হয় না। ॥২৫

ইন্দ্রিয়গণ, মনঃ, প্রাণসমূহ ও অহঙ্কার—ইহারা পরস্পর জড়তাসঙ্গ ত্যাগ করিয়া চৈতন্যসমুদ্ররূপ আমাতে নিমগ্ন আছে ॥২৬

আমি আত্মাকে সাক্ষাদ্‌ভাবে জানিতেছি, অজ্ঞান পলায়ন করিয়াছে, আমার কর্তৃত্ব অদ্য নষ্ট হইয়াছে, আমার কর্তব্য কোথাও নাই ॥২৭

চিৎ-অমৃত-সুখরাশিতে অর্থাৎ সচ্চিদানন্দস্বরূপ ব্রহ্মে চিত্তরূপ ফেন বিলয় প্রাপ্ত হইয়াছে, চিত্তবৃত্তিরূপ চঞ্চল তরঙ্গ ক্ষয়প্রাপ্ত হইয়াছে,

আনন্দরূপোঽহমখণ্ডবোধঃ
পরাৎ পরোঽহং ঘনচিৎপ্রকাশঃ।
মেঘা যথা ব্যোম ন চ স্পৃশন্তি
সংসারদুঃখানি ন মাং স্পৃশন্তি ॥২৯

অস্থিমাংসপুরীষান্ত্রচর্ম্মলোমসমন্বিতঃ।
অন্নাদঃ স্থূলদেহঃ স্যাদতোঽহং শুদ্ধচিদ্ঘনঃ ॥৩০
স্থূলদেহাশ্রিতা এতে স্থূলাদ্ ভিন্নস্য মে ন হি।
লিঙ্গং জড়াত্মকং নাহং চিৎস্বরূপোঽহমদ্বয়ঃ ॥৩১
ক্ষুৎপিপসান্ধ্যবাধির্য্যকামক্রোধাদয়োঽখিলাঃ।
লিঙ্গদেহাশ্রিতা হ্যেতে নৈবালিঙ্গস্য মে বিভোঃ ॥৩২

নিশ্চল সুখরূপ সমুদ্র নিষ্ক্রিয় ও পরিপূর্ণ রহিয়াছে, আমি সর্ব্বদা একমাত্র ব্রহ্মস্বরূপে বিদ্যমান এই সংসারে আমার দুঃখ কিরূপে সম্ভবে ? ॥২৮

আমি আনন্দস্বরূপ ও অখণ্ডবোধরূপ, আমি পর হইতেপর অর্থাৎ ব্রহ্মা বা প্রকৃতি হইতে শ্রেষ্ঠ ও গাঢ়প্রকাশরূপ চিদাত্মা। মেঘ যেমন আকাশকে স্পর্শ করে না, সেইরূপ সংসারদুঃখ আমাকে স্পর্শ করিতে পারে না। ॥২৯

অন্নভক্ষক স্থূলদেহ অস্থি, মাংস, বিষ্ঠা, নাড়ী, চর্ম্ম ও লোমযুক্ত হইয়া থাকে, অতএব চৈতন্যস্বরূপ আমি বিশুদ্ধ ॥৩০

এই সকল বস্তু স্থূলদেহকে আশ্রয় করিয়া থাকে, আমি স্থূলদেহ হইতে ভিন্ন, আমার অস্থি প্রভৃতি নাই, আমি জড় লিঙ্গদেহ নহি, আমি চৈতন্যস্বরূপ ও অদ্বিতীয় ॥৩১

ক্ষুধা, পিপাসা, অন্ধতা, বধিরতা, কাম, ক্রোধ প্রভৃতি সমুদয় লিঙ্গদেহকে অবলম্বন করিয়া থাকে, আমি ব্যাপক, আমার লিঙ্গদেহ নাই বলিয়া ইহারা আমার নাই ॥৩২

অনাদ্যজ্ঞানমেবাত্র কারণং দেহ উচ্যতে।
নাহং কারণদেহোঽপি স্বপ্রকাশো নিরঞ্জনঃ ॥৩৩
জড়ত্বপ্রিয়মোদত্বধর্মাঃ কারণদেহগাঃ।
ন সন্তি মম নিত্যস্য নির্বিকারস্বরূপিণঃ ॥৩৪
জীবাদ্ ভিন্নঃ পরেশোঽস্তি পরেশত্বং কুতস্তব।
ইত্যজ্ঞজনসংবাদো বিচারঃ ক্রিয়তেঽধুনা ॥৩৫
অধিষ্ঠানং চিদাভাসো বুদ্ধিরেতত্ত্রয়ং যদা।
অজ্ঞানাদেকবদ্ ভাতি জীব ইত্যুচ্যতে তদা ॥৩৬
অধিষ্ঠানং ন জীবঃ স্যাৎ প্রত্যেকং নির্বিকারতঃ।
অবস্তুত্বাচ্চিদাভাসো নাস্তি তস্য ন জীবতা ॥৩৭

এই শাস্ত্রে অনাদি অজ্ঞানকে কারণশরীর বলা হয়, আমি কারণ-শরীর নহি, কারণ আমি স্বপ্রকাশ ও নিরঞ্জন ॥৩৩

জড়তা, প্রিয়তা, মোদত্বপ্রভৃতি ধর্ম্মসমূহ কারণশরীরে বিদ্যমান আছে ; আমি নিত্য ও নির্বিকার, আমার ঐ সকল ধর্ম্ম নাই ॥৩৪

জীব হইতে ভিন্ন পরমেশ্বর আছেন, তোমার পরমেশ্বরত্ব কোথায় ? এইরূপ অজ্ঞজনগণের যে সংবাদ, তাহা এখন বিচার করা যাইতেছে ॥৩৫

যখন অজ্ঞানবশতঃ অধিষ্ঠান, চিদাভাস ও বুদ্ধি—এই তিনটী এক বলিয়া বোধ হয়, তখন তাহা জীব নামে অভিহিত হয় ॥৩৬

কেবল অধিষ্ঠান চৈতন্য ( কূটস্থ ) জীব নহে, কারণ অধিষ্ঠান নির্ব্বিকার। চিদাভাস—বুদ্ধিতে চিৎপ্রতিবিম্ব ও জীব নহে, কারণ তাহা মিথ্যা ॥৩৭

প্রত্যেকং জীবতা নাস্তি বুদ্ধেরপি জড়ত্বতঃ।
জীব আভাসকূটস্থবুদ্ধিত্রয়মতো ভবেৎ ॥৩৮
মায়াভাসো বিশুদ্ধাত্মা ত্রয়মেতন্মহেশ্বরঃ।
মায়াভাসোঽপ্যবস্তুত্বাৎ প্রত্যেকং নেশ্বরো ভবেৎ ॥৩৯
পূর্ণত্বান্নির্বিকারত্বাদ্বিশুদ্ধত্বান্মহেশ্বরঃ।
জড়ত্বহেতো র্মায়ায়ামীশ্বরত্বং নু দুর্ঘটম্ ॥৪০
তস্মাদেতত্ত্রয়ং মিথ্যা তদর্থো নেশ্বরো ভবেৎ।
ইতি জীবেশ্বরৌ ভাতঃ স্বাজ্ঞানান্ন হি বস্তুতঃ ॥৪১
ঘটাকাশ-মঠাকাশৌ মহাকাশে প্রকল্পিতৌ।
এবং ময়ি চিদাকাশে জীবেশৌ পরিকল্পিতৌ ॥৪২

অধিষ্ঠান, চিদাভাস ও বুদ্ধি—এই তিনটীর মধ্যে এক একটী জীব নহে, কারণ বুদ্ধি জড়; অতএব চিদাভাস, কূটস্থ ও বুদ্ধি—এই মিলিত তিনটীকে জীব বলে ॥৩৮

মায়া, চিদাভাস ও বিশুদ্ধ আত্মা—এই মিলিত তিনটীকে মহেশ্বর বলা হয়। মায়া ও চিদাভাস মিথ্যা বলিয়া প্রত্যেকে ঈশ্বর নহে ॥৩৯

আত্মা পূর্ণ, নির্ব্বিকার ও বিশুদ্ধ বলিয়া তাঁহাকে মহেশ্বর বলা হয়, মায়ার জড়ত্ববশতঃ তাহাকে ঈশ্বর বলা যায় না ॥৪০

অতএব এই তিনটী মিথ্যা, তৎপদের প্রতিপাদ্য ঈশ্বর নহেন, নিজের অজ্ঞানবশতঃ জীব ও ঈশ্বর প্রকাশিত হইয়া থাকে, বাস্তবিকপক্ষে জীব ও ঈশ্বর নাই ॥৪১

যেমন ঘটাকাশ ও গৃহাকাশ মহাকাশে কল্পিত, সেইরূপ চিদাকাশরূপ আমাতে জীব ও ঈশ্বর কল্পিত হইয়াছে ॥৪২

মায়া-তৎকার্যবিলয়ে নেশ্বরত্বং ন জীবতা।
ততঃ শুদ্ধচিদেবাঽহং চিদ্ব্যোমনিরুপাধিতঃ ॥৪৩
সত্যচিদ্ঘনমনন্তমদ্বয়ং
সর্বদৃশ্যরহিতং নিরাময়ম্।
যৎপদং বিমলমদ্বয়ং শিবং
তৎ সদাহমিতি মৌনমাশ্রয়ে ॥৪৪
পূর্ণমদ্বয়মখণ্ডচেতনং
বিশ্বভেদকলনাদিবর্জিতম্।
অদ্বিতীয়পরসংবিদংশকং
তৎসদাহমিতি মৌনমাশ্রয়ে ॥৪৫
জন্মমৃত্যুসুখদুঃখবর্জিতং
জাতিনীতিকুলগোত্রদূরগম্।

মায়া ও মায়ার কার্য্য লয় প্রাপ্ত হইলে ঈশ্বরত্ব ও জীবত্ব থাকে না; কারণ, চৈতন্যরূপ আকাশ উপাধিবিহীন হইলে অনন্তর আমি শুদ্ধ চৈতন্যস্বরূপে অবস্থান করি ॥৪৩

সত্য, চিৎস্বরূপ, অনন্ত, অদ্বিতীয়, সমস্তদৃশ্যরহিত, রোগশূন্য, যে বিমল, মঙ্গলময় অদ্বিতীয় প্রাপ্তব্য বস্তু, আমি সর্ব্বদা সেই ব্রহ্মস্বরূপ—এই নিমিত্ত আমি মৌন অবলম্বন করি ॥৪৪

পূর্ণ, অদ্বিতীয়, অখণ্ড চেতন, বিশ্বভেদকল্পনাদিশূন্য, অদ্বিতীয় ব্রহ্ম হইতে ভিন্ন যে সংবিৎ অর্থাৎ বৃত্তিরূপ জ্ঞান যাঁহার অংশ, আমি সর্ব্বদা সেই ব্রহ্মস্বরূপে অবস্থান করিতেছি—অতএব আমি মৌনাবলম্বন করি ॥৪৫

চিদ্বিবর্ত্তজগতোঽস্য কারণং
তৎসদাহমিতি মৌনমাশ্রয়ে ॥৪৬
উলূকস্য যথা ভানাবন্ধকারঃ প্রতীয়তে।
স্বপ্রকাশে পরানন্দে তমো মূঢ়স্য ভাসতে ॥৪৭
যথা দৃষ্টিনিরোধার্ত্তঃ সূর্য্যো নাস্তীতি মন্যতে।
তথাজ্ঞানাবৃতো দেহী ব্রহ্ম নাস্তীতি মন্যতে ॥৪৮
যথাঽমৃতং বিষাদ্ ভিন্নং বিষদোষৈর্ন লিপ্যতে।
ন স্পৃশামি জড়াদ্ ভিন্নো জড়দোষান্ প্রকাশয়ন্ ॥৪৯
স্বল্পাপি দীপকণিকা বহুলং নাশয়েৎ তমঃ।
স্বল্পোঽপি বোধো মহতীমবিদ্যাং শময়েৎ তথা ॥৫০

যাঁহার জন্ম, মৃত্যু, সুখ ও দুঃখ নাই; জাতি, নীতি, কুল ও গোত্র যাঁহার নিকট হইতে দূরে অবস্থান করে; চৈতন্যের বিবর্ত্তরূপ জগতের যিনি কারণ, আমি সর্ব্বদা সেই সৎস্বরূপ ব্রহ্ম, অতএব মৌনাবলম্বন করি ॥৪৬

যেমন সূর্য্যকিরণে পেচকের অন্ধকার প্রতীত হয়, সেইরূপ মূঢ়-ব্যক্তির স্বয়ংপ্রকাশ, পরমানন্দস্বরূপ ব্রহ্মে অজ্ঞান আবির্ভূত হয় ॥৪৭

যেমন নেত্ররোগপীড়িত ব্যক্তি সূর্য্যের অভাব মনে করে, সেইরূপ দেহী অজ্ঞানের দ্বারা আবৃত হইয়া 'ব্রহ্ম নাই'—ইহা মনে করে ॥৪৮

যেমন বিষ হইতে ভিন্ন অমৃত কখনও বিষদোষের দ্বারা স্পৃষ্ট হয় না, সেইরূপ আমি জড় বস্তু হইতে ভিন্ন, জড় বস্তুর দোষসমূহকে প্রকাশিত করিয়া তাহাদের দ্বারা স্পৃষ্ট হই না ॥৪৯

দীপ অল্প হইলেও যেমন অধিক পরিমাণ অন্ধকারকে দূরীভূত করে, সেইরূপ জ্ঞান অল্প হইলেও মহৎ অজ্ঞানকে অপনীত করে ॥৫০

চিদ্রূপত্বান্ন মে জাড্যং সত্যত্বান্নানৃতং মম।
আনন্দত্বান্ন মে দুঃখমজ্ঞানাদ্ ভাতি তৎত্রয়ম্ ॥৫১
কালত্রয়ে যথা সর্পো রজ্জৌ নাস্তি তথা ময়ি।
অহঙ্কারাদিদেহান্তং জগন্নাস্ত্যহমদ্বয়ঃ ॥৫২
ভানৌ তমঃ প্রকাশত্বান্নাঙ্গীকুর্বন্তি সজ্জনাঃ।
তমস্তৎকার্যসাক্ষীতি ভ্রান্তবুদ্ধিরহো ময়ি ॥৫৩
যথা শীতং জলং বহ্নিসম্বন্ধাদুষ্ণবদ্ ভবেৎ।
বুদ্ধিতাদাত্ম্যসম্বন্ধাৎ কর্তৃত্বং বস্তুতো ন হি ॥৫৪
জলবিন্দুভিরাকাশং ন সিক্তং ন চ শুষ্যতি।
তথা গঙ্গাজলেনায়ং ন শুদ্ধো নিত্যশুদ্ধতঃ ॥৫৫

আমি চৈতন্যস্বরূপ, আমার জড়তা নাই, আমি সত্যস্বরূপ, মিথ্যা আমাতে নাই; আমি আনন্দস্বরূপ, আমার দুঃখ নাই; অজ্ঞানবশতঃ জাড্য, মিথ্যা ও দুঃখ—এই তিনটী প্রকাশ পাইয়া থাকে ॥৫১

যেমন ভূত, ভবিষ্যৎ ও বর্ত্তমান—এই তিন কালে রজ্জুতে সর্প নাই, সেইরূপ অহংকার হইতে দেহপর্য্যন্ত জগৎ আমাতে তিন কালেই নাই; কারণ, আমি অদ্বিতীয় ॥৫২

সজ্জনগণ সূর্য্যে অন্ধকার স্বীকার করেন না; কারণ, সূর্য্য প্রকাশ-স্বরূপ; হায়! অজ্ঞ ব্যক্তিগণ আমাতে অজ্ঞান কল্পনা করে, কিন্তু আমি অজ্ঞান ও অজ্ঞানকার্য্য সংসারের সাক্ষিস্বরূপ ॥৫৩

যেমন জল স্বভাবতঃ শীতল হইলেও অগ্নির সহিত সম্বন্ধবশতঃ উষ্ণ হইয়া থাকে, সেইরূপ বুদ্ধির সহিত তাদাত্ম্যসম্বন্ধবশতঃ আত্মার কর্ত্তৃত্ব প্রতীত হয়, বাস্তবিকপক্ষে আত্মার কর্ত্তৃত্ব নাই ॥৫৪

যেমন জলবিন্দুর দ্বারা আকাশ সিক্ত হয় না এবং শুষ্কও

বৃক্ষোৎপন্নফলৈর্বৃক্ষো যথা তৃপ্তিং ন গচ্ছতি।
ময্যধ্যস্তান্নপানাদ্যৈস্তথা তৃপ্তি র্ন বিদ্যতে ॥৫৬
স্থাণৌ প্রকল্পিতশ্চোরঃ স স্থাণুত্বং ন বাধতে।
স্বস্মিন্ কল্পিতজীবশ্চ স্বং বাধিতুং ন শক্যতে ॥৫৭
অজ্ঞানে বুদ্ধিবিলয়ে নিদ্রা সা ভণ্যতে বুধৈঃ।
বিলীনাজ্ঞানতৎকার্য্যে ময়ি নিদ্রা কথং ভবেৎ ॥৫৮
বুদ্ধেঃ পূর্ণবিকাসোঽয়ং জাগরঃ পরিকীর্ত্ত্যতে।
বিকারাদিবিহীনত্বাজ্জাগরো মে ন বিদ্যতে ॥৫৯

হয় না, সেইরূপ আত্মা গঙ্গাজলের দ্বারা শুদ্ধ হয় না; কারণ ইহা নিত্যশুদ্ধ ॥৫৫

যেমন বৃক্ষে উৎপন্ন ফলসমূহের দ্বারা বৃক্ষ তৃপ্তি লাভ করে না, সেইরূপ আমাতে আরোপিত অন্নপানাদির দ্বারা আমার (আত্মার) তৃপ্তি হয় না ॥৫৬

স্থাণু (মুড়াগাছ বা খুঁটী)তে যে চোরের কল্পনা করা হয়, তাহা স্থাণুত্বের বাধা দিতে পারে না; তদ্রূপ নিজেতে অর্থাৎ আত্মাতে কল্পিত জীব নিজকে অর্থাৎ আত্মাকে বাধা দিতে পারে না ॥৫৭

যখন বুদ্ধি অজ্ঞানে লয় প্রাপ্ত হয়, তখন পণ্ডিতগণ নিদ্রা (সুষুপ্তি) বলিয়া থাকেন; অজ্ঞান ও অজ্ঞানকার্য্য আমাতে বিলীন হয়, আমার নিদ্রা কিরূপে সম্ভবে? ॥৫৮

বুদ্ধির পূর্ণবিকাশকে জাগ্রদবস্থা বলা হয়; আমি বিকারাদিরহিত, আমার জাগরণ নাই ॥৫৯

সূক্ষ্মনাড়ীষু সঞ্চারো বুদ্ধেঃ স্বপ্নঃ প্রজায়তে।
সঞ্চারধর্মরহিতে স্বপ্নো নাস্তি তথা ময়ি ॥৬০
পরিপূর্ণস্য নিত্যস্য শুদ্ধস্য জ্যোতিষো মম।
আগন্তুকমলাভাবাৎ কিং স্নানেন প্রয়োজনম্ ॥৬১
দেশাভাবাৎ ক্ব গন্তব্যং স্থানাভাবাৎ ক্ব বা স্থিতিঃ।
পূর্ণে ময়ি স্থানদেশৌ কল্পিতাবহমদ্বয়ঃ ॥৬২
প্রাণসঞ্চারসংশোষাৎ পিপাসা জায়তে খলু।
শোষণানর্হচিদ্রূপে মষ্যেষা জায়তে কথম্ ॥৬৩
নাড়ীষু পীড্যমানাসু বায়্বগ্নিভ্যাং ভবেৎ ক্ষুধা।
তয়োঃ পীড়নহেতুত্বাৎ সংবিদ্রূপে কথং ময়ি ॥৬৪

বুদ্ধি সূক্ষ্মনাড়ীসমূহে গমন করিলে স্বপ্নাবস্থা হয়, আমি সঞ্চাররূপ-ধর্ম্মরহিত, আমার স্বপ্ন নাই ॥৬০

আমি পরিপূর্ণ, নিত্য, শুদ্ধ, প্রকাশস্বরূপ ; আমার আগন্তুক মলও নাই, সুতরাং আমার স্নানের প্রয়োজন কি ? ॥৬১

আমি ভিন্ন দেশ না থাকায় কোথায় যাইব ? স্থান না থাকায় কোথায় অবস্থান করিব ? আমি পূর্ণস্বরূপ, আমাতে স্থান ও দেশ কল্পিত ; কারণ, আমি অদ্বিতীয় ॥৬২

প্রাণসঞ্চার দ্বারা পীত জল সম্যগ্‌রূপে শুষ্কতা প্রাপ্ত হইলে পিপাসা উৎপন্ন হয়, আমি শোষণের অযোগ্য চৈতন্যস্বরূপ, আমাতে পিপাসা কিরূপে হইবে ? ॥৬৩

বায়ু ও অগ্নির দ্বারা নাড়ীসমূহ পীড়িত হইলে ক্ষুধা উৎপন্ন হয় ; বায়ু ও অগ্নি পীড়ার হেতু: জ্ঞানস্বরূপ আমাতে তাহারা কিরূপে থাকিবে ? ॥৬৪

শরীরস্থিতিশৈথিল্যং শ্বেতলোমসমন্বিতম্।
জরা ভবতি সা নাস্তি নিরংশে ময়ি সর্বগে ॥৬৫
যোষিৎক্রীড়া সুখাদন্তর্গর্বাঢ্যং যৌবনং কিল।
আত্মানন্দে পরে পূর্ণে ময়ি নাস্তি হি যৌবনম্ ॥৬৬
মূঢ়বুদ্ধিপরিব্যাপ্তং দুঃখানামালয়ঃ সদা।
বাল্যং কোপনশীলান্তং ন মে সুখজলাম্বুধেঃ ॥৬৭
এবং তত্ত্ববিচারাব্ধৌ নিমগ্নানাং সদা নৃণাম্।
পরমাদ্বৈতবিজ্ঞানমপরোক্ষং ন সংশয়ঃ ॥৬৮

ইতি শ্রীমদ্ভগবৎপূজ্যপাদগোবিন্দপাদাচার্য্যশিষ্য-পরমহংসপরিব্রাজকাচার্য্য-শ্রীশঙ্করভগবৎপূজ্যপাদ-বিরচিত-স্বাত্মপ্রকাশিকা।

শ্বেতলোমযুক্ত শরীরাবস্থিতির শৈথিল্যকে জরা বলা হয়, নিরবয়ব, সর্ব্বব্যাপক আমাতে জরা নাই ॥৬৫

যৌবনকালে স্ত্রীর সহিত বিহারজনিত সুখ উৎপন্ন হওয়ায় অন্তঃকরণ গর্ব্বে পরিপূর্ণ হয়; কিন্তু আমি আত্মানন্দস্বরূপ, শ্রেষ্ঠ, পরিপূর্ণ; আমার যৌবন নাই ॥৬৬

বাল্যকালে বুদ্ধি মোহের দ্বারা ব্যাপ্ত হয়, এবং তাহা নিরন্তর দুঃখের নিকেতন, কোপনস্বভাবই যাহার পরিণাম; আমি সুখরূপ-সমুদ্র, আমার বাল্য নাই ॥৬৭

এইরূপ সর্ব্বদা তত্ত্ববিচারসমুদ্রে নিমগ্ন নরগণের প্রত্যক্ষ যে পরম অদ্বৈতবিজ্ঞান আবির্ভূত হয়, ইহাতে কোনরূপ সংশয় নাই ॥৬৮

স্বাত্মপ্রকাশিকার বঙ্গানুবাদ সমাপ্ত।

বিম্বেশ্বরপক্ষে তু বিম্বপ্রতিবিম্বমুখানুগতমুখস্বরূপবৎ জীবেশ্বরানুগতং সর্ব্বানুসন্ধাতৃ চৈতন্যং সাক্ষী ইত্যুচ্যতে। বার্ত্তিককারমতে তু ঈশ্বর এব সাক্ষী ইতি দ্বৈবিধ্যমেব জীবেশ্বরভেদেন দৃশঃ। তত্র ঈশ্বরোঽপি ত্রিবিধঃ। স্বোপাধিভূতাবিদ্যাগুণত্রয়ভেদেন বিষ্ণুব্রহ্মরুদ্রভেদাৎ।৩

যে মতে বিম্বভূত চৈতন্য ঈশ্বর, সেই মতে বিম্বত্ব ও প্রতিবিম্বত্ব উপহিত যে মুখ, সেই মুখে অনুগত যে মুখস্বরূপ তাহার ন্যায় জীব ও ঈশ্বরে অনুগত সকলের অনুসন্ধানকারী চৈতন্যকে সাক্ষী বলা হয়।

কিন্তু বার্ত্তিককার সুরেশ্বরাচার্য্যমতে ঈশ্বরই সাক্ষী, সুতরাং দৃক্‌পদার্থ—জীব ও ঈশ্বরভেদে দ্বিবিধ।

ঈশ্বরের ত্রিবিধ ভেদ।

সেই জীব ও ঈশ্বরের মধ্যে ঈশ্বরও তিনপ্রকার। কারণ, ঈশ্বরের উপাধি যে অবিদ্যা, তাহার সত্ত্ব, রজঃ ও তমঃ—এই তিন প্রকার গুণের ভেদে ঈশ্বরও বিষ্ণু, ব্রহ্মা ও রুদ্র—এই তিন প্রকার ভেদ প্রাপ্ত হন।৩

---

**ভাসতঃ**—ব্যবহারতঃ। ননু মিথ্যাভূতস্য সদন্যত্বেঽপি সবিশেষত্বস্বীকারে তৎশব্দস্যাপি স স্যাৎ তত্রাহ—**সৎ** ইত্যাদি।১

২। **লয়ক্রমেণ** ইতি। জাগ্রদ্বিশ্বয়োঃ স্বপ্নতৈজসয়োঃ তয়োঃ সুষুপ্তিপ্রাজ্ঞয়োঃ লয় ইতিক্রমসদৃশক্রমেণ ইত্যর্থঃ।২

৩। **বিম্বেশ্বরে**ত্যাদি। যথা বিম্বত্বপ্রতিবিম্বত্বোপহিতরূপাভ্যাং মুখং দ্বেধা ভিদ্যতে। দর্পণাদ্যুপাধ্যন্তর্গতত্বে সতি ঔপাধিকপরিচ্ছেদশূন্যত্বে চ সতি বহিঃস্থিতস্বরূপকত্বং প্রতিবিম্বত্বম্। বিম্ববারণায় আদ্যম্। ঘটাকাশাদিবারণায় দ্বিতীয়ম্। দর্পণাদ্যন্তর্গততদবয়ববারণায় তৃতীয়ম্। উপাধ্যনন্তর্গতত্বে সতি উপাধ্যন্তর্গতরূপাভিন্ন-

কারণীভূতসত্ত্বগুণাবচ্ছিন্নো বিষ্ণুঃ পালয়িতা। কারণীভূত-রজউপহিতঃ ব্রহ্মা স্রষ্টা। হিরণ্যগর্ভস্তু মহাভূতকারণত্বা-ভাবাৎ ন ব্রহ্মা। তথাপি স্থূলভূতস্রষ্টৃত্বাৎ ক্বচিদ্ ব্রহ্মা ইতি উপচর্য্যতে। কারণীভূততমউপহিতঃ রুদ্রঃ সংহর্ত্তা।৪

হিরণ্যগর্ভ ও ব্রহ্মা বিষ্ণু মহেশ্বরের স্বরূপ।

কারণীভূত যে সত্ত্বগুণ, তাহার দ্বারা ঈশ্বরচৈতন্য অবচ্ছিন্ন হইলে তাঁহাকে বিষ্ণু বলা হয়, তিনি পালনকর্ত্তা। কারণীভূত রজোগুণ যাঁহার উপাধি, তাঁহার নাম ব্রহ্মা, তিনি সৃষ্টিকর্ত্তা। কিন্তু হিরণ্যগর্ভ, মহা-ভূতের কারণ নহেন বলিয়া তাঁহাকে ব্রহ্মা বলা যায় না। তথাপি তিনি স্থূল ভূতের স্রষ্টা বলিয়া কোন কোন স্থলে তাঁহাকে ব্রহ্মা বলিয়া আরোপ করা হয়। কারণীভূত তমোগুণ যাঁহার উপাধি, তাঁহাকে রুদ্র বলা হয়, তিনি সংহারকর্ত্তা।৪

---

বহিঃস্থিতত্বং বিম্বত্বম্ ইতি বিবেকাৎ, তথোক্তোপাহিতমুখদ্বয়াৎ শুদ্ধরূপং মুখং ভিদ্যতে। শুদ্ধস্য উপহিতকল্পনাধিষ্ঠানত্বেন ততঃ ভেদস্য আবশ্যক-ত্বাৎ। তথা চ বিম্বত্বপ্রতিবিম্বত্বোপহিতজীবেশ্বরাভ্যাং শুদ্ধচিদ্ অন্যা। বিশিষ্টকেবলয়োঃ ভেদাভেদস্বীকারেণ তস্যাঃ তদুভয়াভেদস্যাপি স্বীকারাৎ তদুভয়ানুস্যূতাপি সা ইতি ভাবঃ।৩

৪। জীবস্যাপি কার্য্যভূতমনোগতসত্ত্বাদিগুণাবচ্ছিন্নত্বেন তত্র অতি-ব্যাপ্তিবারণায় আহ—**কারণীভূত** ইতি। অকার্য্যভূতেত্যর্থঃ। **ক্বচিৎ** ইতি।

"স বৈ শরীরী প্রথমঃ স বৈ পুরুষ উচ্যতে।
আদিকর্ত্তা স ভূতানাং ব্রহ্মাগ্রে সমবর্ত্তত॥
তস্মাদেতৎ ব্রহ্ম নামরূপমন্নং চ জায়তে॥"

এবং চ একস্যৈব চতুর্ভুজচতুর্ম্মুখপঞ্চমুখাদ্যাঃ পুমাকারাঃ, শ্রী-ভারতী-ভবান্যাদ্যাশ্চ স্ত্র্যাকারাঃ। অন্যে চ মৎস্যকূর্ম্মাদয়ঃ অনন্তাবতারাঃ লীলয়ৈব আবির্ভবন্তি ভক্তানুগ্রহার্থম্ ইতি অবধেয়ম্।

চিন্ময়স্যাদ্বিতীয়স্য নিষ্কলস্যাশরীরিণঃ।
উপাসকানাং কার্য্যার্থং ব্রহ্মণো রূপকল্পনা॥

জীবোঽপি ত্রিবিধঃ। স্বোপাধ্যবান্তরভেদেন বিশ্বতৈজস-প্রাজ্ঞভেদাৎ।৫

উপাসকগণের জন্য ব্রহ্মের রূপ কল্পনা।

এইরূপ এক ঈশ্বরেরই, চতুর্ভুজ, চতুর্মুখ ও পঞ্চমুখপ্রভৃতি পুরুষাকারভেদ, এবং শ্রী, ভারতী ও ভবানীপ্রভৃতি স্ত্রী-আকারভেদ হইয়া থাকে। এতদ্ভিন্ন যে মৎস্য, কূর্ম্ম প্রভৃতি অনন্ত অবতার, তাহারা ভক্তগণকে অনুগ্রহ করিবার নিমিত্ত লীলাবশতঃই আবির্ভূত হইয়া থাকেন, ইহা জানিবে, যথা—

জ্ঞানস্বরূপ, অদ্বিতীয়, নিরবয়ব, শরীরবিহীন ব্রহ্মের রূপকল্পনা উপাসকগণের কার্য্যার্থ, অর্থাৎ তাঁহাদের প্রতি অনুগ্রহপ্রকাশের নিমিত্ত।"

বিশ্ব তৈজস ও প্রাজ্ঞভেদে জীবও ত্রিবিধ।

জীবও স্বীয় উপাধির অবান্তরভেদবশতঃ বিশ্ব, তৈজস ও প্রাজ্ঞভেদে তিন প্রকার।৫

---

ইত্যাদিশ্রুতৌ "ব্রহ্মতত্ত্বং তপো বেদাঃ ব্রহ্মা বিপ্রঃ প্রজাপতি"ঃ ইত্যাদি কোশে চ ইত্যর্থঃ। **এবং চ** ইতি। চতুর্ভুজাদিশরীরকার্য্য-পরিপালনাদেঃ বিষ্ণ্বাদিকর্ত্তৃকত্বে চ ইত্যর্থঃ।৪

৫। **একস্যৈব** ইতি। ননু চতুর্ভুজাকারো বিষ্ণোঃ অবতারঃ

চতুর্ম্মুখাকারো ব্রহ্মণঃ, পঞ্চমুখাকারো রুদ্রস্য, লক্ষ্ম্যাকারো বিষ্ণোঃ, ভারত্যাকারো ব্রহ্মণঃ, ভবান্যাকারো রুদ্রস্য ইতি বিশিষ্য বক্তব্যং, কিম্ ইতি একস্য ইতি উক্তম্। উচ্যতে—চতুর্ভুজশরীরস্য পালনমেব কার্য্যম্ ইতি বক্তুম্ অশক্যম্। দৈত্যসংহারাদিকার্য্যস্য দর্শনাৎ। তস্য দেবরক্ষণ-ফলকত্বেঽপি তমঃকার্য্যত্বেন রুদ্রকার্য্যত্বাৎ। এবং পঞ্চমুখশরীরে ত্রিপুর-সংহারাদি-তমঃকার্য্যস্য জগৎপালনফলকত্বেন বিষ্ণুকার্য্যত্বদর্শনাৎ ন রুদ্র-কার্য্যত্বদর্শননির্ণয়সম্ভবঃ। এবং ভবান্যাদেঃ দৈত্যাদিসংহর্ত্রীত্বেঽপি পালন-রূপবিষ্ণুকার্য্যদর্শনাৎ হরিবংশাদৌ বিষ্ণ্বাদিরূপত্বস্য স্পষ্টম্ উক্তত্বাৎ চ ন রুদ্রাদিরূপত্বনির্ণয়ঃ। অতএব সরস্বত্যাদেরপি পালনাদিকার্য্যং পুরাণাদৌ তত্র তত্র উক্তম্ ইতি ন ব্রহ্মাদিরূপত্বনির্ণয়ঃ। তস্মাৎ চতুর্ভুজাদিশরীরং রুদ্রাদেরপি। এতদভিপ্রায়েণৈব—

"হরিরূপী মহাদেবো লিঙ্গরূপী জনার্দ্দনঃ।
ঈষদপ্যন্তরং নাস্তি ভেদকৃন্নরকং ব্রজেৎ॥"

ইত্যাদি বৃহন্নারদীয়স্থানি, "নামানি তব গোবিন্দ! যানি লোকে মহান্তি চ। তান্যেব মম" ইত্যাদিসহস্রনামভাষ্যোদাহৃতানি চ বচনানি সমঞ্জসানি। অন্যথা গুণভেদেন ভেদসত্ত্বাৎ বিষ্ণুশিবাদিপদানাং শিব-বিষ্ণ্বাদিনামত্বাসম্ভবাৎ চ অসঙ্গতেঃ। উক্তাভিপ্রায়াদরে তু সত্ত্বগুণা-বচ্ছিন্নচিতঃ ইব চতুর্ভুজশরীরবৃত্তিজাতিবিশেষবিশিষ্টস্যাপি হরিশব্দার্থ-ত্বাৎ। অন্যথা শ্রুতিপুরাণাদৌ তত্তচ্ছব্দেন তন্মাত্রব্যবহারানুপপত্তেঃ। মহাদেবশব্দিতস্য তমোঽবচ্ছিন্নচৈতন্যস্য চতুর্ভুজশরীরাভিমানিত্বাৎ মহাদেবাভিমানবিষয়স্য লিঙ্গস্য পালনরূপসত্ত্বগুণকার্য্যায় জনার্দ্দনশব্দিত-সত্ত্বাবচ্ছিন্নচিদ্রূপবিষ্ণ্বভিমানবিষয়ত্বাৎ চ হরিঃ ইত্যাদেঃ আঞ্জস্যম্। চতুর্ভুজশরীরস্য ইব তদভিমানিনোঃ সত্ত্বতমোঽবচ্ছিন্নচিদ্রূপহরিহরয়ো-রপি হরনারায়ণাদিশব্দার্থত্বাৎ নামানি ইত্যাদেরপি আঞ্জস্যম্। কারণী-

ভূতসত্ত্বাত্ত্ববচ্ছিন্নচিতাঃ বিষ্ণ্বাদিরূপত্বং মৈত্রায়ণীয়শাখায়াং শ্রূয়তে—

"অথ যো হ খলু বা বাস্য তামসঃ অংশঃ অসৌ ব্রহ্মচারিণো যোঽয়ং রুদ্রঃ অথ যো হ খলু বা বাস্য রাজসঃ অংশঃ অসৌ ব্রহ্মচারিণো যো যং ব্রহ্মা অথ যো হ খলু বা বাস্য সাত্ত্বিকঃ অংশঃ অসৌ ব্রহ্মচারিণো যো যং বিষ্ণুঃ স বা এষ পুরুষঃ একঃ ত্রিধাভূতঃ" ইত্যাদি।

তত্র দীপিকা ব্যাখ্যা, তামসঃ—তমঃপ্রধানঃ অংশঃ তমউপাধিকঃ বিশেষঃ, হে ব্রহ্মচারিণঃ এবম্ অগ্রেঽপি ইতি। তথা ভবান্যাদীনামপি ঈশ্বরত্বম্ আশ্বলায়নৈঃ আম্নায়তে—

"অহমেব স্বয়মিদং বদামি, জুষ্টং দেবেভিরুত মানুষেভিঃ। যং যং কাময়ে তং তমুগ্রং কৃণোমি, তং ব্রহ্মাণং তমৃষিং তং সুমেধাম্॥ অহং রুদ্রায় ধনুরাতনোমি, ব্রহ্মদ্বিষে শরবে হন্তবা উ। অহং জনায় সমদং কৃণোম্যহং, দ্যাবাপৃথিবী আবিবেশ॥ অহং সুবে পিতরমস্য মূর্দ্ধন্ মম যোনিরপ্স্বন্তঃ সমুদ্রে। ততো বিতিষ্ঠে ভুবনানু বিশ্বোতামূন্দ্যাং বর্ষ্মণোপস্পৃশামি। অহমেব বাত ইব প্রবাম্যারভমাণা ভুবনানি বিশ্বা। পরো দিবা পর এনা পৃথিব্যৈ তাবতী মহিমা সংবভূব"॥ ইতি ভবান্যাঃ।*

অহম্ ইত্যাদি অমরণস্য ঋষেঃ দুহিতা বা কন্যেব ভবান্যা অবতারা বৈদিকেষু প্রসিদ্ধেঃ। সা জগৎকারণতয়া আত্মানম্ উক্তবতী—অহমেব ইদং বদামি কিং মানুষৈশ্চ দেবৈশ্চ সেবিতং যং ব্রহ্ম যং পুরুষম্ অনুকম্পিতং কাময়ে ইচ্ছামি, তম্ উগ্রং সর্ব্বোৎকৃষ্টং করোমি ব্রহ্মাণং স্রষ্টারম্ ঋষিম্ অতীন্দ্রিয়ার্থদর্শিনং সুমেধাং সুপ্রজ্ঞং রুদ্রায় রুদ্রস্য আতনোমি

* ঈশ্বরীং সর্ব্বভূতানাং তাম্ ইহ উপহ্বয়ে শ্রিয়ম্ ইত্যাদি লক্ষ্ম্যাঃ তস্যাঃ সমুদ্রা অধি বিক্ষরন্তি তেন জীবন্তি প্রদিশঃ চতস্রঃ ততঃ ক্ষরতি অক্ষরং তৎ বিশ্বম্ উপজীবতি। প্রণো দেবী সরস্বতী বাজেভিঃ বাজিনীবতী। ধীনামবিত্র্যবতু ইত্যাদি সরস্বত্যাঃ। অনুক্রমণিকাব্যাখ্যানে তস্যা ইতি বাচঃ সমুদ্রা আপ ইত্যুক্তম্। এবং ভারতপুরাণবচনানি অনন্তানি উক্তার্থানি সন্তি। বিস্তরভয়াৎ ন লিখ্যন্তে॥ ইতি পাঠান্তরম্।

জ্যাযুক্তং করোমি ব্রহ্মদ্বিষে ব্রাহ্মণদ্বেষ্টারং শরবে শরং হিংসকং হন্তু বৈ হন্তুং উঃ পাদপূরণার্থঃ। সমদং সংগ্রামং কৃণোমি কিমর্থং জনায় মদীয়-স্তবাদিযুক্তজনায় তদীয়জয়ার্থং করোমি। যথা কুরুপাণ্ডবযুদ্ধে কৃষ্ণং প্রতি তেন অর্জ্জুনেন স্তুতা তদীয়জয়ার্থং সংগ্রামং কৃতবতী। দ্যাবাপৃথিবী দৃশ্যমাত্রম্ আবিবেশ অন্তর্য্যামিরূপেণ প্রবিষ্টা। পিতরং দ্যুলোকং সুবে প্রসুবে জনয়ামি। "দ্যৌঃ পিতা" ইতি শ্রুতেঃ। অস্য ভূলোকস্য মূর্দ্ধি ভূমূর্দ্ধি। সমুদ্রে ব্রহ্মণি অপ্সু ভূতেষু অন্তর্যামিকারণরূপা মম যোনিঃ যস্যাম্ ঈক্ষণরূপং করোমি। "মম যোনির্মহদ্ ব্রহ্ম তস্মিন্ গর্ভং দধাম্যহম্" ইতি গীতোক্তেঃ। ততঃ তেভ্যঃ বিশ্বা ভুবনানি অনুতিষ্ঠে অনুপ্রবিশ্য বিবিধং তিষ্ঠামি। উত অপি চ বর্ষ্মণা মায়াশরীরেণ বাত ইব অন্যপ্রেরিতা সতী প্রবামি বর্ত্তে। বিশ্বা ভুবনানি জনয়ন্তী দিবা দ্যুলোকস্য এতাঃ পৃথিব্যাঃ অস্যাঃ ভূমেঃ পরঃ পরস্তাৎ এতং সংবভূব ইতি। এবং শ্রুত্যন্তরমপি "ব্রহ্ম হ দেবেভ্যো বিজিগ্যে, তস্য হ ব্রহ্মণঃ বিজয়ে দেবা অমহীয়ন্ত ত ঐক্ষন্ত অস্মাকম্ এব অয়ং বিজয়ঃ অস্মাকমেব অয়ং মহিমা ইতি তদ্ হ এষাং বিজজ্ঞৌ তেভ্যো হ প্রাদুর্বভূব তং ন ব্যজানত কিমিদং যক্ষম্ ইতি" ইত্যাদি, "অথ ইন্দ্রম্ অব্রুবন্—মঘবন্! এতদ্ বিজানীহি কিম্ এতদ্ যক্ষমিতি, তথেতি তদভ্যদ্রবৎ তস্মাৎ তিরোদধে স তস্মিন্ এব আকাশে স্ত্রিয়ম্ আজগাম বহুশোভমানাম্ উমাং হৈমবতীং তাং হোবাচ কিম্ এতদ্ যক্ষম্ ইতি ব্রহ্মেতি হোবাচ, ব্রহ্মণঃ বা এতদ্ বিজয়ে মহীয়ধ্বম্ ইতি ততো হৈব বিদাংচকার' ইতি।

তত্র অয়ম্ অর্থঃ—দেবাসুরযুদ্ধে দেবেভ্যঃ দেবানাং রক্ষণায় দেব-শরীরেষু প্রবিশ্য অদেবান্ বিজিগ্যে ব্রহ্ম অজয়ৎ। ততঃ দেবাঃ তেন জয়েন অমহীয়ন্তঃ তং মহিমানং প্রাপ্তবন্তঃ। অস্মাকম্ অস্মৎকর্ত্তৃক এব জয়ঃ তৎপ্রযুক্তমহিমা চ ইতি ঐক্ষন্ত মিথ্যাভিমানং কৃতবন্তঃ।" তদ্

ঈক্ষণং ব্রহ্ম বিজজ্ঞৌ জ্ঞাতবৎ। তেভ্যঃ তেষাং মিথ্যাভিমাননাশায় অদ্ভুতরূপেণ ব্রহ্ম প্রাদুর্ব্বভূব। তদ্রূপং দেবাঃ সর্ব্বে ন ব্যজানন্ত কিমিদং যক্ষং পূজ্যং বস্তু কিমিতি। তং দেবা অজ্ঞাত্বা ইদং মঘবন্! বিজানীহি কিমেতদ্ যক্ষম্ ইতি। ততঃ তথেতি স্বীকৃত্য ইন্দ্রঃ তদ্ অভ্যদ্রবৎ তদন্তিকে গতঃ। তস্য স্বস্মিন্ মনঃ প্রণিধায় তদ্ যক্ষম্ অন্তর্ধানং গতবৎ। ততঃ সর্ব্বদেবানাং পরমাপ্তেন জগন্মাতৃরূপেণ নিজরূপান্তরেণ অন্তর্ধানস্য তস্মিন্ আকাশে অবকাশে যত্র ব্রহ্ম প্রাদুর্ভূতং তাং স্ত্রিয়ম্ উমানামিকাং হৈমবতঃ দুহিতরম্ ইন্দ্র আজগাম। কিমেতদ্ যক্ষম্ ইতি পৃষ্টবান্। সা দেবানাং হিতৈষিণী তম্ উবাচ ব্রহ্ম ইতি ব্রহ্মণঃ জগদীশ্বরস্যৈব এতৎ। তৎকৃত এব অসুরবিজয়ঃ। ন তু যুষ্মৎকর্ত্তৃকঃ। তত্রৈব যূয়ং মহীয়ধ্বম্। ব্রহ্মণঃ যুষ্মাসু পক্ষপাতঃ ন তু অসুরেষু ইতি। স্বীয়ং মহিমানং স্বীকুরুত জয়াভিমানং তু ন কুরুত ইতি। অত্র উমা-দেব্যাঃ ঈশ্বরত্বং স্পষ্টম্। অন্যথা দেবানাম্ অনীশ্বরাণাং সর্ব্বেষাং যক্ষা-জ্ঞানস্য পূর্ব্বম্ উক্তত্বাৎ ব্রহ্মবিদ্যাধিষ্ঠাতৃত্বেন ঈশ্বরসংবাসশীলত্বেঽপি অনীশ্বরত্বাৎ যক্ষতত্ত্বোপদেশকর্ত্তৃত্বাসম্ভবাৎ। "ঈশ্বরী সর্ব্বভূতানাং তামিহোপহ্বয়ে শ্রিয়ম্" ইত্যাদি লক্ষ্ম্যাঃ। "তস্যাঃ সমুদ্রা অধিবিক্ষরন্তি, তেন জীবন্তি প্রদিশঃ চতস্রঃ, ততঃ ক্ষরত্যক্ষরং তদ্বিশ্বম্ উপজীবতি। প্রণো দেবী সরস্বতী বাজেভিঃ বাজিনীবতী, ধীনামবিত্র্যবতু" ইত্যাদি সরস্বত্যাঃ। তস্যাঃ বাচঃ সকাশাৎ সমুদ্রাঃ মেঘাঃ নদ্যশ্চ সম্যক্ দ্রবতি জলম্ অস্মাৎ ইতি ব্যুৎপত্তেঃ অধি অধিকং প্রভূতম্ উদকং বিক্ষরন্তি বাগ্দেবতারূপেণপ্রেরিতা মেঘনদ্যাদয়ঃ জলক্ষরণাদি কুর্ব্বন্তি ইত্যর্থঃ। "এতস্য বা অক্ষরস্য প্রশাসনে গার্গি প্রাচ্যোঽন্যা নদ্যঃ স্যন্দন্তে। শ্বেতেভ্যঃ পর্ব্বতেভ্যঃ, প্রতীচ্যোঽন্যাঃ" ইতি শ্রুত্যন্তরাৎ। ততঃ পশ্চাৎ তদক্ষরপ্রেরিতমেঘাদিসম্বন্ধি জলং ক্ষরতে, সস্যাদিকার্য্যং করোতি।

বিশ্বং প্রাণিম্বং তদ্ উপজীবতি। সরস্বতী দেবী বাজিনী অন্নাদি-স্বামিনী বাজেভিঃ অন্নৈঃ নঃ অস্মান্ অবতি রক্ষতি প্রাবর্ত্ততে। এবং ধীনাং মনোবৃত্তীনাম্ অবিত্রী অসদ্‌বিষয়েভ্যঃ বারয়ন্তী সদ্বিষয়ে এব প্রাবতু প্রেরয়তু। তৎপ্রেরকত্বেন অন্তর্যামিতয়া ঈশ্বরত্বম্। এবং ভারতবচনানি উক্তার্থানি অনন্তানি সন্তি। বিস্তরভয়াৎ ন লিখ্যন্তে।

নন্থ "নবকোট্যস্তু চামুণ্ডাঃ ভেদভিন্না ব্যবস্থিতাঃ।
যা রৌদ্রী তামসী শক্তিঃ চামুণ্ডা সা প্রকীর্ত্তিতা॥
অষ্টাদশ তথা কোট্যঃ বৈষ্ণব্যা ভেদ উচ্যতে।
যা সা তু রাজসী শক্তিঃ পাবনী সৈব বৈষ্ণবী॥
যা ব্রহ্মশক্তিঃ সত্ত্বস্থা সাঽনন্তা বৈ প্রকীর্ত্তিতা।"

ইত্যাদিবারাহপুরাণবচনৈঃ ভবান্যাদীনাং শক্তিরূপতা উক্তা। অত্র মূলে তু চতুর্ভুজাদ্যাঃ পুমাকারা শ্রীভারতীভবান্যাদ্যাঃ স্ত্র্যাকারা ইতি ক্রম-স্বারস্যাৎ বিষ্ণুব্রহ্মরুদ্রভেদাৎ ইত্যাদিক্রমস্বারস্যাচ্চ বিষ্ণুব্রহ্মশিবরূপত্বং শ্রীভারতীভবানীনাম্ উক্তম্।

তদিদং মিথঃ বিরুদ্ধমিতি চেৎ ? ন। "সা ইয়ং মায়া চৈতন্যদীপ্তা ব্রহ্মবিষ্ণুশিবরূপিণী" ইত্যাদিশ্রুতেঃ "সাভাসাজ্ঞানবাচী যদি ভবতি পুনব্রহ্মশব্দ" ইত্যাদিসংক্ষেপশারীরকোক্তেঃ—

'প্রকৃত্যাঃ প্রথমো ভাগ উমাদেবী যশস্বিনী।
ব্যক্তঃ সত্ত্বময়ো বিষ্ণুঃ স্ত্রীসংজ্ঞা লোকভাবনঃ॥'

ইতি হরিবংশাদ্যুক্তেঃ চিদাভাসযুক্তাজ্ঞানস্যৈব বার্ত্তিকমতে ঈশ্বরত্ব-স্বীকারাৎ চ বিষ্ণুব্রহ্মশিবানামপি সাভাসসত্ত্বরজস্তমোরূপত্বেন শক্তি-রূপত্বাবিরোধাৎ সত্ত্বাদিগুণত্রয়গতাভাসাতিরিক্তচিতোঽপি বার্ত্তিকমতে ঈশ্বরত্বস্বীকারাৎ চ কারণীভূতসত্ত্বগুণাবচ্ছিন্নচৈতন্যং বিষ্ণুরিত্যাদিমূল-স্যাপি সঙ্গতেঃ।

নন্থ, তথাপি রাজসী শক্তিঃ বৈষ্ণবী কথম্? সাত্ত্বিক্যা এব শক্তেঃ বৈষ্ণবীত্বৌচিত্যাৎ ইতি চেৎ? ন।

'পরিত্রাণায় সাধূনাং বিনাশায় চ দুষ্কৃতাম্।
ধর্ম্মসংস্থাপনার্থায় সম্ভবামি যুগে যুগে॥'

ইত্যনেন বিষ্ণোঃ অতিশয়িতপ্রবৃত্তিমত্ত্বেন তচ্ছক্তেরেব প্রবৃত্ত্যতিশয়-প্রধানত্বেন রাজসীত্বৌচিত্যাৎ। ব্রহ্মণস্তু মহাভূতমাত্রস্রষ্টৃত্বেন ন তথাত্বম্। অতএব 'কমণ্ডলুজলক্ষেপহতবীর্য্যান্' ইত্যাদিকর্ম্মোক্তম্। ন তু যুদ্ধাদিপ্রবৃত্তিরিতি ধ্যেয়ম্।

'ভক্তেনাপি ন কাৎস্নেন জ্ঞেয়া ভক্তির্জগদ্গুরোঃ।
কিং তু তেনৈব তদ্ভক্তিঃ পরিপাকজুষাপি চ॥'

উক্তং হি যমেন স্বভটান্ প্রতি—

'স্বয়ংভূর্নারদঃ শম্ভুঃ কুমারঃ কপিলো মনুঃ।
প্রহ্লাদো জনকো ভীষ্মো বলি বৈয়াসকির্বয়ম্॥
দ্বাদশৈতে বিজানন্তি ধর্ম্মান্ ভাগবতান্ ভটাঃ॥ ইতি।
তথাপি তদ্গুণাঃ কেচিৎ শ্রুতা বাচালয়ন্তি মাম্।
অযোগ্যত্বেঽপি সত্ত্বস্য শুদ্ধ্যৈ তান্ কথযাম্যহম্॥'

তত্র ভক্তিঃ ভজনং কায়েন মনসা বাচা বা নিষ্পাদ্যো ভজনীয়স্য তুষ্টৌ হেতুঃ ব্যাপারঃ ভজমানপুরুষনিষ্ঠঃ। তত্র বিভাগো ভাগবতাদৌ উক্তঃ—

'শ্রবণং কীর্ত্তনং বিষ্ণোঃ স্মরণং পাদসেবনম্।
অর্চনং বন্দনং দাস্যং সখ্যমাত্মনিবেদনম্॥
ইতি পুংসার্পিতা বিষ্ণৌ ভক্তিশ্চেন্নবলক্ষণা।
ক্রিয়তে ভগবত্যদ্ধা তন্মন্যেঽধীতমুত্তমম্॥'

ভগবতি সর্ব্বাত্মকে পরমপ্রেমাস্পদে অর্পিতা পূর্ব্বমপি বিদ্যমানা

ভক্তিঃ যদি শাস্ত্রেণ অধীতেন নবলক্ষণা ক্রিয়েত, তদা তদধীতম্ উত্তমং মন্যে। তচ্ছব্দস্য উত্তরবাক্যস্থত্বাৎ ন যচ্ছব্দাপেক্ষা।

অয়ং ভাবঃ—বিষ্ণোঃ সর্ব্বজীবাত্মভূতত্বাৎ আত্মনি সর্ব্বেষাং জীবানাং সদা ভূয়াসম্ ইতি প্রেমসত্ত্বাৎ স্বাভাবিকতয়া অনুরাগবিশেষনিয়তা ভক্তিঃ বিষ্ণৌ অস্ত্যেব সার্ব্বদিকী। সা তু শাস্ত্রেণ অধীতেন নববিধা ক্রিয়তে শ্রবণাদিস্বরূপজ্ঞানস্য শ্রোতব্যকীর্ত্তনীয়াদিগুণগ্রামজ্ঞানস্য শ্রবণাদীতিকর্ত্তব্যতাজ্ঞানস্য শাস্ত্রাধীনত্বাৎ। কিং চ পূর্ব্বং স্বস্য বা পুত্রভার্য্যাদেঃ বা শ্রবণাদিকৃতং তদ্বিষ্ণোরেব কৃতম্। শাস্ত্রে অধীতে তু অদ্ধা সাক্ষাদেব বিষ্ণৌ ক্রিয়তে। সর্ব্বং বিষ্ণুরিতি জ্ঞানাৎ বিষ্ণোরেব শ্রবণাদি সদা করোমি ইতি জ্ঞায়তে। সর্ব্বং বিষ্ণুরিতি জ্ঞানাভাবেঽপি পুত্রাদেঃ শ্রবণাদিকং ন আদরেণ করোতি। কিং তু বিষ্ণোরেব নিখিলমঙ্গলগুণবত্ত্বেন জ্ঞানাৎ সাক্ষাৎ শ্রবণাদি ক্রিয়তে ইতি উত্তমম্ ইতি। শ্রবণাদেঃ উক্তজ্ঞানজননদ্বারা শ্রবণাদ্যনুষ্ঠানম্ অধীতশাস্ত্রস্য ফলম্। তৎপ্রাপ্তৌ সত্যাম্ অধীতম্ উত্তমং মন্যে। তদপ্রাপ্তৌ গুণমাত্ররূপমপি তৎ ন উত্তমম্। মুক্তৌ অপর্য্যবসানাৎ ইত্যর্থঃ।

অথ শ্রবণাদেঃ কিং স্বরূপম্? উচ্যতে—বিষ্ণোঃ সগুণস্য বা নির্গুণস্য বা শব্দেন জ্ঞানং তাদৃশবিষ্ণুপ্রতিপাদকশব্দস্য শ্রোত্রেণ গ্রহণং চ শ্রবণম্। তৎ চ সর্ব্বং সগুণস্য প্রীতিকরম্। সাধারণোঽপি হি জনঃ তাদৃশে স্বীয়শ্রবণে প্রীণাতি। উক্তং হি গীতায়াম্—

"প্রিয়ো হি জ্ঞানিনোঽত্যর্থমহং স চ মম প্রিয়ঃ" ইতি।

তাদৃশজ্ঞানরূপস্য শ্রবণস্য কীর্ত্তনহেতুত্বাৎ তদাহ—"কীর্ত্তনম্" ইতি। সগুণস্য বা নির্গুণস্য বা বোধকস্য শব্দস্য উচ্চারণম্। তত্র আদ্যস্য তৎপ্রীতিকরত্বং স্পষ্টম্।

দ্বিতীয়মপি তথা। প্রণবাদ্যুচ্চারণস্য অতিপ্রীতিকরত্বেন ভাষ্যাদৌ

উক্তত্বাৎ "অশক্নুবন্ ভাবয়িতুং বাক্যমেব সমভ্যসেৎ" ইতি আচার্য্যোক্তেশ্চ। তাদৃশবিষ্ণোঃ চ অনুভূতত্বাৎ স্মরণং জায়তে। অতঃ তদুত্তরং স্মরণম্ উক্তম্। তৎ চ তাদৃশবিষ্ণোঃ শব্দানুকরণে, তদ্ভানং চ শ্রোত্রেণ তদ্ভানস্য শ্রাবণত্বাৎ তস্য প্রীতিকরত্বং স্পষ্টম্। পাদসেবনং পরিচর্য্যা বিষ্ণুপ্রতিমাপাদসম্বন্ধিগৃহলেপনাদিরূপা। "অবিদ্বো বা সবিদ্বো বা ব্রাহ্মণো মামকী তনুঃ" ইতি ভগবদুক্তেঃ। ব্রাহ্মণরূপস্য ভগবদ্দেহস্য ভগবদ্ভক্তস্য বা পাদসংবাহনাদিরূপা চ। অর্চ্চনং—শ্রবণাদিভিন্নঃ বিষ্ণুপ্রীতিহেতুব্যাপারঃ। বন্দনং—পূজাবহির্ভূতনমস্কারঃ প্রতিমাদৌ। দাস্যং—দাসভাবঃ। সেবা—বিষ্ণুপ্রীতিফলকং সর্ব্বকর্ম্মানুষ্ঠানম্। "যৎ করোষি যদশ্নাসি" ইত্যাদিনা লৌকিকসকলক্রিয়াসমর্পণস্য ভগবতি কর্ত্তব্যত্বেন উক্তত্বাৎ। ক্রিয়ায়াঃ ভগবৎপ্রীতিফলকত্বাপর্যবসানমেব হি ভগবতি সমর্পণং বিষ্ণুপ্রীতিম্ উদ্দিশ্য তদনুষ্ঠানম্ ইতি যাবৎ। তৎ চ ত্রিবিধম্। পাপক্ষয়ম্ উদ্দিশ্য ভগবৎপ্রীতিম্ উদ্দিশ্য কিমপি অনুদ্দিশ্য বা। তদুক্তং ভাগবতাদৌ—

'কর্ম্মনির্হারমুদ্দিশ্য পরস্মৈ বা তদর্পণম্।
যজেৎ যষ্টব্যমিতি বা পৃথক্ভাবঃ স সাত্ত্বিকঃ ॥' ইতি।

কর্ম্মনির্হারঃ—পাপনাশঃ। পরস্মৈ—বিষ্ণবে। তদর্পণং—যাগাদিকর্ম্মার্পণম্। বিষ্ণুপ্রীতিম্ উদ্দিশ্য তদনুষ্ঠানম্ ইতি যাবৎ। যষ্টব্যম্ ইতি যজেৎ। ভগবদাজ্ঞারূপেণ বেদেন কর্ত্তব্যতয়া বোধিতম্ ইতি মত্বৈব যজেৎ, ন তু কিঞ্চিদ্ উদ্দিশ্য ইত্যর্থঃ। এবং ত্রিবিধভাবযুক্তঃ স সাত্ত্বিকঃ। উক্তক্রমেণ অপকৃষ্টমধ্যমোত্তমসাত্ত্বিকা ইত্যর্থঃ।

নন্ পাপক্ষয়রূপস্বগতফলকামেন ক্রিয়মাণস্য কর্ম্মণঃ দাস্যরূপত্বে স্বর্গাদিকামেন ক্রিয়মাণমপি তথা স্যাৎ ইতি চেৎ ? ন। পাপস্য ঈশ্বরং প্রতি অপরাধজন্যত্বেন তৎক্ষয়কামেন ক্রিয়মাণস্যাপি দাস্যত্বৌচিত্যাৎ।

অপরাধিনঃ হি প্রভুং প্রতি দাস্যম্ আচরন্তঃ অপরাধাৎ মুচ্যন্তে ইতি লোকে দৃষ্টম্ ।

নমু প্রভোঃ কোপহেতুব্যাপারঃ অপরাধঃ ইতি লোকে ব্যবহারঃ। পাপজনকস্য অপরাধত্বে তথাত্বং স্যাৎ ইতি চেৎ ? স্যাদেব। "ফলমত উপপত্তেঃ" ইতি অধিকরণে মহর্ষিণা বাদরায়ণেন বিহিতনিষিদ্ধয়োঃ ঈশ্বরপ্রসাদকোপজনকত্বোক্তেঃ, তথাপি পাপনাশফলকক্রিয়ায়াঃ বিষ্ণু-প্রীতিফলত্বমপি ইতি বাচ্যম্। বিহিতক্রিয়ামাত্রস্য ঈশ্বরপ্রসাদজনকত্বাৎ ঈশ্বরপ্রসাদস্যৈব পুণ্যরূপস্য বাদরায়ণসম্মতত্বাৎ। অথ এবং স্বর্গাদি-ফলকক্রিয়াপি দাস্যং স্যাৎ ইতি চেৎ ? ন। কর্তৃসুখাজনকেশ্বর-প্রীতিফলকক্রিয়ায়া এব দাস্যভক্তিত্বাৎ। অতএব—

'যস্ত আশিষ আশাস্তে ন স ভৃত্যঃ স বৈ বণিক্ ।'

ইত্যুক্তং ভাগবতে। স্বর্গাদিসুখানি আশাস্তে—ইচ্ছতি। ভৃত্যঃ—দাসঃ। তে—তব। এবং চ কর্তৃনিষ্ঠসুখফলকক্রিয়ায়াঃ রাজসতামস-ভক্তিত্বেন ভাগবতাদৌ উক্তায়াঃ অর্চনমধ্যে নিবেশো বোধ্যঃ। অতএব "স্বকর্ম্মণা তমভ্যর্চ্য" ইতি গীতা।

ন চ এবং পাপনাশাদ্যুদ্দেশেন কৃতশ্রবণাদিকমপি দাস্যং স্যাৎ ইতি বাচ্যম্। দাস্যলক্ষণে শ্রবণাদ্যন্যত্বস্যাপি নিবেশাৎ। মাতাপিত্রাদীনাং বিষ্ণুবুদ্ধ্যা দাসবৎ শুশ্রূষণমপি দাস্যমিতি বোধ্যম্। সখ্যং—প্রেম-বিশেষাদিরূপম্। যথা সখ্যৌ, তথা বিষ্ণৌ। যথা চ উপাদেয়ং ভক্ষ্যাদিকং প্রাপ্তং সখ্যে নিবেদ্যতে প্রেমবিশেষপূর্ব্বকং তথা বিষ্ণবে। যথা সখ্যুঃ দূষণাদিকং পরেণ ক্রিয়মাণং সোঢ়ুং ন শক্যতে, তথা বিষ্ণোঃ তৎ ন সোঢ়ব্যম্। যথা তদীয়কর্ম্ম স্বকীয়কর্ম্মবৎ ক্রিয়েত, তথা বিষ্ণুকর্ম্ম কার্য্যম্। অয়ম্ মদিষ্টং সাধয়িষ্যতি এব ইতি বিশ্বাসেন যথা সখ্যুঃ অনুবৃত্তিঃ ক্রিয়তে, তথা বিষ্ণোঃ ইত্যাদি। আত্মনিবেদনং—স্বস্য নিবেদনম্। যথা

বিক্রীতস্য গবাদেঃ যোগক্ষেমচিন্তায়াম্ অনভিনিবেশঃ, তথা স্বকীয়ায়াং যোগক্ষেমচিন্তায়াম্।

"অনন্যাশ্চিন্তয়ন্তো মাং যে জনাঃ পর্য্যুপাসতে।

তেষাং নিত্যাভিযুক্তানাং যোগক্ষেমং বহাম্যহম্॥"

ইতি ভগবদুক্তং প্রতিসন্ধায় সদা বিষ্ণুরেব চিন্ত্যঃ ইত্যর্থঃ। বিষ্ণু-স্বরূপে সত্যজ্ঞানানন্দাত্মকে অসঙ্গসাক্ষিস্বরূপে স্বাভেদজ্ঞানমপি আত্ম-নিবেদনং বোধ্যম্। এতস্যাঃ ভক্তেঃ উক্তবিশ্বাসাদিরূপসখ্যাধীনত্বেন তদুত্তরম্ উক্তিঃ। দাস্যস্যাপি "বিষ্ণুঃ সর্ব্বোৎকৃষ্টঃ অহং তদপেক্ষয়া-পকৃষ্টঃ" ইতি জ্ঞানাধীনত্বাৎ তাদৃশজ্ঞানপূর্ব্বককরশিরঃসংযোগরূপবন্দন-সাপেক্ষত্বাৎ বন্দনোত্তরম্ উক্তিঃ। পঞ্চোপচারাদিসাধনকে অর্চ্চনে চিরম্ অভিনিবিশমানঃ ভক্তঃ আলোচয়তি কিম্ অস্য সর্ব্বলোকনাথস্য পরমসাত্ত্বিকগণৈঃ অর্চ্চ্যমানস্য মাদৃশেন বরাকেণ অর্চ্চনম্ ইতি। ততশ্চ অর্চ্চনাভিনিবেশাৎ বন্দনাদিষু এব কায়িকাদিষু অভিনিবিশতে। অতঃ অর্চ্চনোত্তরং বন্দনম্ উক্তম্। গৃহলেপনাদিরূপপাদসেবনে কৃতে পাদ্যাদি-সমর্পণরূপম্ অর্চ্চনম্ অভিলষতি ইতি পাদসেবনোত্তরম্ অর্চ্চনম্ উক্তম্। পাদসেবনম্ অর্চ্চনাদিকং গুণগ্রামস্মরণাধীনম্। অতঃ স্মরণোত্তরং পাদ-সেবনাদিকম্ উক্তম্। স্মরণস্যাপি শ্রবণকীর্ত্তনাধীনত্বাৎ কীর্ত্তনস্যাপি শ্রবণাধীনত্বাৎ তয়োঃ উত্তরয়োঃ উক্তিঃ। উক্তশ্রবণাদিলক্ষণানাং ক্বচিৎ একত্র মেলনেঽপি ন দোষঃ। একস্য অনেকবিধভক্তিত্ব-সম্ভবাৎ।

অত্র ইদং বিবেচনীয়ম্—শ্রবণাদীনাং সগুণনির্গুণবিষয়তয়া সঙ্কীর্ণানাং সাধনভক্তিত্বমেব। সখ্যস্য তু সাধনসাধ্যোভয়বিধভক্তিত্বম্। প্রেমমাত্রস্য সাধনত্বেঽপি পরমকাষ্ঠাপন্নপ্রেম্নঃ সগুণবিষয়শ্রবণাদি-সাধ্যত্বাৎ। তদুক্তং বিষ্ণুপুরাণে প্রহ্লাদবিষ্ণুসংবাদে—

"যা প্রীতিরবিবেকানাং বিষয়েষ্বনপায়িনী।
ত্বামনুস্মরতঃ সা মে হৃদয়ান্ মাপসর্পতু ॥"

অনপায়িনী—অব্যভিচারিণী। ত্বাম্ অনুস্মরতঃ—ত্বদীয়শ্রবণাদি কুর্ব্বতঃ সা—তাদৃশী। **তাদৃশস্য**—সগুণবিষয়কপ্রেম্নঃ। নিগু´ণশ্রবণাদি-সহিতস্য চরমাত্মনিবেদনরূপা ব্রহ্মাত্মৈক্যসাক্ষাৎকাররূপজ্ঞানলক্ষণা ভক্তিঃ ফলম্।

"যস্য দেবে পরা ভক্তিঃ যথা দেবে তথা গুরৌ।
তস্যৈতে কথিতা হ্যর্থাঃ প্রকাশন্তে মহাত্মনঃ ॥" ইতি শ্রুতেঃ।

"ময়ি চানন্যযোগেন ভক্তিরব্যভিচারিণী" ইতি গীতোক্তৌ তাদৃশপ্রেম-রূপস্য চরমভক্তিজ্ঞানসাধনত্বোক্তেঃ। চ-কারাৎ পূর্ব্বোক্তম্ অমানিত্বম্-অদম্ভিত্বম্ ইত্যাদিসাধনসমূহস্য সমুচ্চয়ঃ। ভাগবতেঽপি উক্তং—

"মদ্গুণশ্রুতিমাত্রেণ ময়ি সর্ব্বগুহাশয়ে।
মনোগতিরবিচ্ছিন্না যথা গঙ্গাম্ভসোঽম্বুধৌ ॥
লক্ষণং ভক্তিযোগস্য নির্গুণস্য হ্যুদাহৃতম্।
অহৈতুক্যব্যবহিতা যা ভক্তিঃ পুরুষোত্তমে ॥"

শ্রুতিমাত্রেণ—উপস্থিতিমাত্রেণ কারণেন তৎকার্য্যস্য উক্তপ্রেম্নঃ গ্রহণম্। তস্যৈব নিগু´ণভক্তিচরমসাধনত্বাৎ। সর্ব্বগুহাশয়ে—সর্ব্বদৃশ্যাধিষ্ঠান-ভূতে। অবিচ্ছিন্না—ক্বচিদপি বিষয়ে অনবচ্ছিন্না 'সর্ব্বং বিষ্ণুরেব' ইত্যা-কারা ইতি যাবৎ। মনোগতিঃ—মনোবৃত্তিঃ। যথা গঙ্গা পূর্ব্ব-পশ্চিমাদিসমুদ্রভাগেষু ধারাচতুষ্টয়েন গচ্ছন্তী সমুদ্রভাগেষু সর্ব্বেষু সম্বধ্যতে, তথা মনোবৃত্তিরপি সকলদৃশ্যাবচ্ছিন্নেষু মদ্ভাগেষু সম্বদ্ধ্যতে। ব্রহ্মাণ্ডস্য অন্তর্বহিশ্চ সর্ব্বং বিষ্ণুরেব ইতি সর্ব্বানুস্যূততয়া সর্ব্বদৃশ্যানাম্ অধিষ্ঠানতয়া জায়তে ইতি যাবৎ। স্বরূপম্ উক্ত্বা লক্ষণম্ আহ—লক্ষণম্ ইত্যাদি। অহেতুকী—ফলানুসন্ধানশূন্যা। ন হি জ্ঞানস্য ফলম্ অস্তি। তথা অস্য

সকলবিরোধিতয়া মোক্ষং প্রতি ব্যঞ্জকত্বমাত্রস্বীকারাৎ অব্যবহিতা অহমেব বিষ্ণুরিতি স্বাভেদেন ক্রিয়মাণা। অতএব বৃহন্নারদীয়াদৌ উক্তম্—

"অহমেব পরো বিষ্ণুঃ মত্তঃ সর্ব্বমিদং জগৎ।

ইতি যঃ সন্ততং পশ্যেৎ তং বিদ্যাদুত্তমোত্তমম্॥" ইতি।

স চ ব্রহ্মসাক্ষাৎকারহেতুপরমপ্রেমা ত্রিধা।—

"তস্যৈবাহং মমৈবাসৌ স এবাহমিতি ত্রিধা।

ভগবচ্ছরণত্বং স্যাৎ সাধনাভ্যাসপাকতঃ॥" ইতি।

স এব অহম্ ইতি ফলাবস্থাপি সাধনস্য সমকক্ষতয়া উক্তপ্রেম্নঃ এব সাধ্যরূপাপত্ত্যা। গীতাদৌ—

"সর্ব্বধর্ম্মান্ পরিত্যজ্য মামেকং শরণংব্রজ"

ইতি সর্ব্বেষু ধর্ম্মেষু শরণতাবুদ্ধিং ত্যক্ত্বা ময়ি এব তাং কুরু তাদৃশবুদ্ধিহেতুম্ উক্তপ্রেমাণং কুরু ইতি যাবৎ। বস্তুতস্তু প্রেমরূপ-সখ্যভক্তেঃ ফলম্ আত্মনিবেদনম্। অত্র ত্রিবিধত্বেন উক্তে আদ্যং তস্যৈব অহম্ ইত্যাদ্যাকারত্বাৎ স্বীয়পালনাদিত্যাগেন বিষ্ণুচিন্তারূপম্। দ্বিতীয়ং তু প্রেমাতিশয়েন ইতরজীবাদিদ্বৈততিরোধানাৎ সচ্চিদানন্দ-বিষ্ণুপ্রেমরূপম্ ইতি বিবেকঃ। তস্য পরমপ্রেম্নঃ সাধনরূপা শ্রবণাদি-ভক্তিঃ তৎসাধ্যাত্মনিবেদনপর্য্যন্তাপি উত্তমসাত্ত্বিকোত্তমরাজসোত্তমতামস-মধ্যমসাত্ত্বিকাদিত্রয়াধমসাত্ত্বিকাদিত্রয়ভেদেন একা ত্রিভেদা। তত্র সাত্ত্বিক-ত্রয়ং কর্ম্মনির্হারেত্যাদিনা উক্তম্।

"বিষয়ানভিসন্ধায় জ্ঞানমৈশ্বর্য্যমেব বা।

অর্চ্চাদাবর্চ্চয়েদ্‌যো মাং পৃথগ্‌ভাবঃ স রাজসঃ॥" ইতি রাজসত্রয়ম্।

"অভিসন্ধায় চেদ্ হিংসাং দম্ভং মাৎসর্য্যমেব বা।

স্মরন্ বিভিন্নদৃগ্‌ভাবঃ ময়ি কুর্য্যাৎ স তামসঃ॥" ইতি।

ইতি ভক্তিবিবেচনম্।৫

তত্র অবিদ্যান্তঃকরণস্থূলশরীরাবচ্ছিন্নো জাগ্রদবস্থাভিমানী বিশ্বঃ। স এব স্থূলশরীরাভিমানরহিতঃ উপাধিদ্বয়োপহিতঃ স্বপ্নাভিমানী তৈজসঃ। শরীরান্তঃকরণোপাধিদ্বয়রহিতঃ অন্তঃকরণসংস্কারাবচ্ছিন্নাবিদ্যামাত্রোপহিতঃ সুষুপ্ত্যভিমানী প্রাজ্ঞঃ। এতেষাং চ স্বতন্ত্রোপাধিভেদাভাবেন স্বতন্ত্রভেদাভাবেঽপি অবান্তরোপাধিভেদাৎ একত্বেঽপি অবান্তরভেদো ব্যবহ্রিয়তে।৬

বিশ্ব, তৈজস ও প্রাজ্ঞ।

তন্মধ্যে অবিদ্যা, অন্তঃকরণ ও স্থূল শরীরের দ্বারা অবচ্ছিন্ন জাগ্রদবস্থাভিমানী জীবকে বিশ্ব কহে। সেই বিশ্বই যখন স্থূল শরীরে অভিমানরহিত হ'য় এবং যখন অবিদ্যা ও অন্তঃকরণ এই দুইটী উপাধিযুক্ত হয়, তখন সেই স্বপ্নাবস্থাভিমানী জীবকে তৈজস বলে। স্থূল শরীর ও অন্তঃকরণরূপ উপাধিদ্বয়রহিত, অন্তঃকরণসংস্কারের দ্বারা অবচ্ছিন্ন কেবল অবিদ্যাদ্বারা উপহিত এইরূপ সুষুপ্ত্যভিমানী জীবকে প্রাজ্ঞ বলে।

এই বিশ্ব, তৈজস ও প্রাজ্ঞ এই তিনটীর স্বতন্ত্র উপাধিভেদ না থাকায় স্বতন্ত্র ভেদাভাবসত্ত্বেও অবান্তর উপাধিভেদপ্রযুক্ত একত্ব থাকিলেও তাহাদের অবান্তর ভেদ ব্যবহৃত হইয়া থাকে।৬

৬। **তত্র অবিদ্যে**ত্যাদি। "জাগরিতস্থানো বৈশ্বানরঃ স্বপ্নস্থানস্তৈজসঃ সুষুপ্তস্থানঃ প্রাজ্ঞঃ" ইত্যাদিমাণ্ডুক্যাদিশ্রুতিভিঃ জাগরাদ্যভিমানিনাং বিশ্বাদিসংজ্ঞা উক্তাঃ। অভিমানিত্বং চ উপাধিত্রয়দ্বয়ৈকাবচ্ছিন্নানাং ক্রমেণ যোগত্বাৎ ইতি আশয়ঃ। **স্থূলশরীরাভিমানে**তি। ব্যাবহারিকস্থূলশরীরাভিমানেত্যর্থঃ।

সাক্ষী তু সর্ব্বানুসন্ধাতা সর্ব্বানুগতঃ তুরীয়াখ্যঃ একবিধ এব। তত্র উপাধিভেদেনাপি ন কচিদ্ ভেদঃ। তদুপাধেঃ

সাক্ষীর ভেদ নাই।

কিন্তু সাক্ষী সকলের অনুসন্ধানকারী, সকলের অনুগত, তুরীয়-নামক বস্তু এক প্রকারই হন, তথায় উপাধির ভেদ থাকিলেও তৎপ্রযুক্ত

**স্বতন্ত্রোপাধী**তি। নিরপেক্ষত্রয়োপাধীত্যর্থঃ। **স্বতন্ত্র-ভেদে**তি। অত্যন্তভেদেত্যর্থঃ। **অবান্তরোপাধী**তি। সংস্কারাবচ্ছিন্নত্বাদিরূপোপাধিবিশেষণেত্যর্থঃ। **একত্বেঽপি** তাদাত্ম্যেঽপি ন যথা ঘটপটয়োঃ অমিলিতত্বেন নিরপেক্ষয়োঃ স্বোপহিতাকাশভেদকত্বম্ অত্যন্তভেদপ্রয়োজকত্বরূপম্। যথা বা বিম্বত্বপ্রতিবিম্বত্বয়োঃ তাদৃশয়োঃ তথাত্বং, তথা সংস্কারাবচ্ছিন্নাবিদ্যাদীনাং প্রাজ্ঞাদিষু বিশ্বাদিতঃ ন অত্যন্তভেদকত্বম্। বিশ্বাদ্যুপাধিমধ্যে অবিদ্যাদীনাং নিবেশাৎ য এব সুষুপ্তৌ অবিদ্যোপাধিকঃ স্থিতঃ, স এব জাগরে ইদানীম্ উপাধিত্রয়োপহিত ইতি প্রত্যয়াৎ চ। ন হি মলিনতদ্‌বস্ত্রবতঃ চৈত্রস্য নির্ম্মলতদ্‌বস্ত্রবিশিষ্টচৈত্রাৎ অত্যন্তভেদো ব্যবহ্রিয়তে। প্রত্যুত য এব মলিনতদ্‌বস্ত্রঃ স্থিতঃ, স এব ইদানীং নির্ম্মলতদ্‌বস্ত্র ইতি অভেদ এব প্রতীয়তে। বস্তুতস্তু দৃষ্টান্তে মালিন্যোপলক্ষিততদ্‌বস্ত্রোপহিতস্যৈব নির্ম্মলবস্ত্রোপহিততাদাত্ম্যং প্রতীয়তে। ন তু মালিন্যোপহিততদ্-বস্ত্রোপহিতস্য ইতি দার্ষ্টান্তিকেঽপি সংস্কারোপহিতাবিদ্যাদিমদ্‌ভেদস্য বিশ্বাদিষু অস্বীকারে তাৎপর্য্যম্ ইতি বোধ্যম্।৬

৭। **ভেদেনাপি** ইতি। বিম্বত্বোপহিতস্য সাক্ষিত্বপক্ষে ইতি শেষঃ। **তদ্ব্যাপ্যে**তি। অবিদ্যাচিতোঃ সম্বন্ধাৎ ইত্যর্থঃ। **সাভাসে**ত্যাদি। সাভাসা অবিদ্যাতদ্ব্যাপ্যোঃ চৈতন্যসম্বন্ধাদিভিঃ

একরূপত্বাৎ। অবিদ্যাতদ্‌ব্যাপ্যতৎকার্য্যাত্মকঃ প্রপঞ্চঃ দৃশ্য-পদার্থঃ। তস্য অপারমার্থিকত্বেঽপি ব্যাবহারিকসত্ত্বাভ্যুপগমাৎ ন স্বাপ্নিকপদার্থবৎ নিরূপণং ব্যর্থম্; উপাসনাদৌ উপযোগাৎ ইতি।

সোঽপি ত্রিবিধঃ; অব্যাকৃতমূর্ত্তামূর্ত্তভেদাৎ। তত্র সাভাসাবিদ্যা মূর্ত্তামূর্ত্তপ্রপঞ্চবীজশক্তিরূপা।৭

সাক্ষীর কোন ভেদ হয় না, কারণ, তাঁহার যে উপাধি তাহা একরূপ। ইহাই হইল দৃক্‌পদার্থের পরিচয়।

দ্বিতীয় দৃশ্য পদার্থের পরিচয়।

অবিদ্যা এবং অবিদ্যার ব্যাপ্য অবিদ্যাকার্য্যরূপ্য প্রপঞ্চ অর্থাৎ জগৎই দৃশ্য পদার্থ। দৃশ্য পদার্থ যদ্যপি পারমার্থিক অর্থাৎ সত্য নহে, তথাপি তাহার ব্যাবহারিক সত্তা স্বীকার করায় স্বপ্নদৃষ্ট পদার্থের ন্যায় তাহার নিরূপণ করা ব্যর্থ নহে। কারণ, উপাসনাপ্রভৃতিতে ব্যাবহারিক পদার্থের উপযোগিতা আছে।

দৃশ্যপদার্থ তিন প্রকার।

সেই দৃশ্য পদার্থ—অব্যাকৃত, অমূর্ত্ত ও মূর্ত্তভেদে তিন প্রকার। তন্মধ্যে আভাসসহিত অবিদ্যাই অমূর্ত্ত ও মূর্ত্ত প্রপঞ্চের বীজশক্তিরূপা।।৭

---

সাহিতা অব্যাকৃতম্ ইতি উচ্যতে ইতি যোজনা। **বীজশক্তি-রূপেতি**। প্রযোজকশক্তিতাদাত্ম্যাপন্না ইত্যর্থঃ। শক্তিশ্চ ত্রিধা! অদৃষ্টং পূর্ব্বসংস্কাররূপা সূক্ষ্মাবস্থা অজ্ঞাননিষ্ঠাবরণবিক্ষেপশক্তী চ। এবং চ অদৃষ্টাদীনাম্ অব্যাকৃতমধ্যে নিবেশাভাবেঽপি ন ক্ষতিঃ। অতএব বক্ষ্যতি পূর্ব্বপূর্ব্বজীবকর্ম্মপ্রযুক্তেতি।৭

তদজন্যত্বেঽপি তন্নিবৃত্তৌ নিবর্ত্তমানত্বেন তদ্‌ব্যাপ্যৈঃ চৈতন্য-তৎসম্বন্ধজীবেশ্বরবিভাগচিদাভাসৈঃ সহ অনাদিত্বাৎ অব্যাকৃতম্ ইতি উচ্যতে। অয়ং চ অব্যাকৃতপদার্থঃ ঈশ্বরোপাধিঃ।

অব্যাকৃত শব্দের অর্থ।

সেই আভাসসহিত অবিদ্যা হইতে উৎপন্ন না হইলেও তাহার নিবৃত্তিতে নিবৃত্ত হয় বলিয়া সেই সাভাস অবিদ্যার ব্যাপ্য যে চৈতন্য, তাহার সম্বন্ধ ও জীবেশ্বরবিভাগ—ইহারা চিদাভাসের সহিত অনাদি বলিয়া ইহারা অব্যাকৃত বলিয়া কথিত হয়। অর্থাৎ যদ্যপি চৈতন্য ও অবিদ্যার সম্বন্ধপ্রভৃতি অবিদ্যা হইতে উৎপন্ন নহে, তথাপি যে সময়ে অবিদ্যাচৈতন্য-সম্বন্ধ, সেই সময়ে অবিদ্যা—এইরূপ কালিক ব্যাপ্তি থাকায় চৈতন্য ও অবিদ্যার সম্বন্ধ, জীব ও ঈশ্বরের বিভাগ ও চিদাভাস ইহারা অবিদ্যার ব্যাপ্য, অর্থাৎ অবিদ্যার নিবৃত্তিতে ইহাদেরও নিবৃত্তি হয় বলিয়া আর ইহাদের অনাদিত্বহেতু ইহাদিগকে অব্যাকৃত বলা হইয়া থাকে। এই অব্যাকৃত পদার্থ ঈশ্বরের উপাধি। অর্থাৎ এই অব্যাকৃতোপহিত চৈতন্যই ঈশ্বর।

৮। ননু চৈতন্যাবিদ্যাসম্বন্ধাদেঃ অবিদ্যাকার্য্যত্বাভাবাৎ কথং তদ্‌ব্যাপ্যতা। তত্র আহ—**তদজন্যত্বেঽপি** ইতি। **তন্নিবৃত্তৌ নিবর্ত্তমানত্বেন** ইতি। যদ্যপি তৎ ন অবিদ্যাকার্য্যং, তথাপি যদা যদা চৈতন্যতৎসম্বন্ধাদি, তদা তদা অবিদ্যা ইতি কালিকব্যাপ্তিঃ অস্তি এব। অবিদ্যোচ্ছেদক্ষণ এব অবিদ্যাচিৎ-সম্বন্ধাদেঃ অপি উচ্ছেদাৎ। শুক্ত্যাদ্যবচ্ছিন্নাচিদবিদ্যাসম্বন্ধাদৌ তথা দর্শনাৎ। **চৈতন্যতৎসম্বন্ধে**তি। চিদবিদ্যাসম্বন্ধে-ত্যর্থঃ। **জীবেশবিভাগে**তি। জীবেশভেদেত্যর্থঃ।

**সা চ স্বয়ং জড়াপি অজড়েন চিদাভাসেন উজ্জ্বলিতা পূর্ব্বপূর্ব্ব-সংস্কারজীবকর্ম্মপ্রযুক্তা সতী শব্দস্পর্শরূপরসগন্ধাত্মকানি আকাশবায়ুতেজোজলপৃথিব্যাখ্যানি পঞ্চ মহাভূতানি জনয়তি ।৮**

অবিদ্যা হইতে উৎপত্তি।

অবিদ্যা স্বয়ং জড় হইলেও অজড় চিদাভাসের দ্বারা উজ্জ্বলিত হইয়া এবং পূর্ব্বপূর্ব্ব সংস্কার ও জীবের কর্ম্মদ্বারা প্রেরিত হইয়া শব্দ, স্পর্শ, রূপ, রস, ও গন্ধাত্মক আকাশ, বায়ু, তেজঃ, জল ও পৃথিবীনামক পাঁচটী মহাভূত উৎপাদন করিয়া থাকে ।৮

---

জীবেশয়োস্তু দৃশি অন্তর্ভাবঃ। ন অব্যাকৃতে দৃশ্যে। **চিদা-ভাসে**তি। চিৎতাদাত্ম্যাপন্নাভাসেত্যর্থঃ। সাভাসেত্যনেনৈব আভাসস্য লব্ধত্বেঽপি তস্য তদ্গতচিৎতাদাত্ম্যস্য চ অবিদ্যাব্যাপ্যত্ব-লাভায় চিদাভাসেত্যুক্তম্। তথা চ অনাদিপঞ্চকমেব শক্তিদ্বয়সংস্কারা-দৃষ্টসহিতম্ অব্যাকৃতম্ ইতি উচ্যতে। ব্যাক্রিয়মাণাকাশাদিকার্য্যান্যত্বাৎ ইতি ভাবঃ। "তদ্ধ ইদং তর্হি অব্যাকৃতম্ আসীৎ তন্নামরূপাভ্যাং ব্যাক্রিয়ত" ইত্যাদিশ্রুতিভিঃ অব্যাকৃতপদার্থৈকদেশস্য এব অজ্ঞানস্য উপাদানত্বাদিকম্ উচ্যতে। শক্তিদ্বয়োপহিতাজ্ঞানস্য পরিণামিত্বাৎ তদ্গতচিদাভাসস্য বার্ত্তিকমতে উপাদানত্বাৎ কর্ত্তৃত্বাৎ চ অজ্ঞানস্যেব তুল্যন্যায়েন অজ্ঞানসম্বন্ধাদেঃ কালবিধয়া নিমিত্তত্বাৎ অদৃষ্টাদেঃ নিমিত্ত-ত্বাৎ ইত্যাশয়েন আহ—**সা চ** ইতি। **চিদাভাসেন উজ্জ্বলিতা**—চিদাভাসরূপেণ ঈশ্বরেণ অধিষ্ঠিতা। **প্রযুক্তা**—সংযুক্তা। **গন্ধাত্মকানি** ইতি। গুণগুণিনোঃ তাদাত্ম্যস্বীকারাৎ। যুক্তমেব এতৎ। অতএব শ্রুতৌ গুণানাং পৃথক্ সৃষ্টিঃ ন উক্তা ।৮

তত্র পূর্ব্বপূর্ব্বভূতভাবাপন্নায়া অবিদ্যায়া উত্তরোত্তরং প্রতি কারণত্বাৎ পূর্ব্বপূর্ব্বভূতগুণানাম্ উত্তরোত্তরভূতেষু অনুপ্রবেশঃ।৯। এবম্ অবিদ্যাতঃ এব অন্ধকারোঽপি ভাবরূপ এব আবরণাত্মা চাক্ষুষজ্ঞানবিরোধী আলোকনাশ্যশ্চ ঝটিতি মহাবিদ্যুদাদিবৎ আবির্ভবতি তিরোভবতি চ ইতি সিদ্ধান্তঃ।১০। সংসারহেতুদেহোপাদানত্বাভাবাৎ চ ন

তন্মধ্যে পূর্ব্বপূর্ব্ব ভূতভাবাপন্না অবিদ্যা উত্তরোত্তর ভূতের কারণ হয় বলিয়া পূর্ব্বপূর্ব্ব ভূতগুণসমূহের উত্তরোত্তর ভূতে অনুপ্রবেশ হয়।৯

অবিদ্যা হইতে অন্ধকারের উৎপত্তি।

এইরূপ অবিদ্যা হইতেই অন্ধকারও উৎপন্ন হয়, সেই অন্ধকার ভাবরূপ, আর তাহা আবরণস্বরূপ ও চাক্ষুষ জ্ঞানের বিরোধী, এবং আলোকের দ্বারা বিনাশ্য। তাহা হঠাৎ মহাবিদ্যুদাদির ন্যায় আবির্ভূত হয় ও তিরোভূত হয়—ইহাই সিদ্ধান্ত।১০

যদি বল, তবে অন্ধকারকে সৃষ্টিপ্রক্রিয়ার মধ্যে বলা হয় নাই কেন?

৯। **ভূতভাবাপন্নায়া** ইতি। ভূতবিশিষ্টায়া ইত্যর্থঃ। তথা চ পূর্ব্বপূর্ব্বভূতানামপি উত্তরোত্তরভূতেষু উপাদানত্বম্। অতএব আকাশাদীনাং বায়্বাদ্যপেক্ষয়া মহত্ত্বং পুরাণাদ্যুক্তং যুজ্যতে। ন হি আকাশাদীনাং কার্ৎস্নেন বায়্বাদিরূপেণ পরিণামঃ। তথা সতি উত্তরোৎপত্তিকালে পূর্ব্বপূর্ব্বোচ্ছেদপ্রসঙ্গঃ। কিন্তু একদেশেন। তথা চ সুতরাং পূর্ব্বপূর্ব্বস্য মহত্ত্বম্। ননু এবং প্রমা স্বনাশ্যত্বাদিবিশিষ্টবস্তুপূর্ব্বিকা, প্রকাশত্বাৎ আলোকবৎ ইতি অনুমানাৎ আলোকস্য স্বনাশ্য-তমঃপূর্ব্বকত্বং স্বীকৃত্য বিবরণাদিগ্রন্থোক্তেঃ কথং সঙ্গতিঃ।৯

১০। তমস আলোকনাশ্যভাবরূপত্বে শ্রুতিষু তৎসৃষ্ট্যুক্ত্যাপত্তেঃ

**শ্রুতিষু সৃষ্টিপ্রক্রিয়ায়াম্ আম্নাতঃ ইতি অবিরোধঃ।১১।**

**দিক্‌কালৌ তু অপ্রামাণিকত্বাৎ ন উক্তৌ, আকাশস্যৈব দিগ্‌-**

তাহার উত্তরে বলা যায় যে, সংসারের কারণীভূত যে জীবদেহ, অন্ধকার তাহার উপাদান নহে বলিয়া শ্রুতিতে সৃষ্টিপ্রক্রিয়ার মধ্যে অন্ধকারের কথা উক্ত হয় নাই, সুতরাং কোনরূপ বিরোধ হইল না।১১

দিক্‌ই আকাশ, কালই অবিদ্যা।

দিক্ ও কালে কিন্তু কোন প্রমাণ নাই বলিয়া সৃষ্টিপ্রক্রিয়ার মধ্যে তাহারা উক্ত নাই, কারণ, যে দিগ্‌ব্যবহারকে হেতু করিয়া দিক্ সিদ্ধ হয়, সেই দিগ্‌ব্যবহারের কারণত্ব আকাশেরই সম্ভব হয়। আর

---

আলোকরূপতেজোঽভাবরূপত্বাৎ তত্রাহ—**এবম্** ইত্যাদি। আবরণাত্মকত্বং প্রকটয়তি—**চাক্ষুষজ্ঞানবিরোধী**তি। চাক্ষুষধীপ্রতিবন্ধক ইত্যর্থঃ।

নন্বন্বয়ব্যতিরেকাভ্যাম্ আলোকস্য চাক্ষুষহেতুত্বাৎ তমসঃ তৎপ্রতিবন্ধকত্বে মানাভাবঃ তত্র আহ—**আলোকনাশ্য** ইতি। আলোকস্য সংযোগসম্বন্ধেন চাক্ষুষহেতুত্বে আলোকে তদভাবেন চাক্ষুষং ন উৎপদ্যেত। তস্মাৎ বিষয়তাসম্বন্ধেন চাক্ষুষং প্রতি অবচ্ছেদকতাসম্বন্ধেন তমঃ প্রতিবন্ধকম্। আলোকাসম্বন্ধদ্রব্যাবচ্ছিন্নচৈতন্যে তমউৎপত্ত্যা তত্র ন চাক্ষুষোৎপত্তিঃ। আলোকাবচ্ছিন্নচৈতন্যে তমোঽনুৎপত্ত্যা তত্র চাক্ষুষোৎপত্তিঃ। আলোকস্য তমোনাশকত্বেন চাক্ষুষোপযোগিতয়া তদন্বয়ব্যতিরেকৌ উপক্ষীণৌ ইতি ভাবঃ।১০

১১। নন্বত হি তমসঃ সৃষ্টিঃ কথং ন শ্রূয়তে। তত্রাহ—**সংসারে**তি। দেহমধ্যে তমঃসত্ত্বে মানাভাবেন তমসঃ ন দেহোপাদানত্বম্। আকাশং তু অবকাশদানায় দেহান্তরস্ত্যেব ইতি ভাবঃ।১১

**ব্যবহারজনকত্বসম্ভবাৎ "দিশঃ শ্রোত্রম্" ইতি শ্রুতেশ্চ। কালস্তু অবিদ্যা এব। তস্যা এব সর্ব্বাধারত্বাৎ ইতি।১২।**

শ্রুতিতেও আছে 'দিক্ হইতে শ্রবণেন্দ্রিয় উৎপন্ন হইয়াছে' ইত্যাদি। আর কাল অবিদ্যাই; কারণ, কালই সকলের আধার।১২

১২। **দিক্কালৌ** ইতি। কল্পপদার্থান্তৌ ইতি শেষঃ। শ্রুতিষু সৃষ্টিপ্রক্রিয়াগাম্ ইতি অনুষজ্যতে। **আকাশস্যৈবে**তি। পরাভিমতদিশঃ ইব আকাশস্য সর্ব্বগতত্বাৎ দিককৃতবিশেষণতাসম্বন্ধেন সর্ব্বাধারত্বসম্ভবাৎ উদয়াচলসন্নিকৃষ্টমর্ত্তবিশেষোপহিতত্বাদিরূপেণ প্রাচীত্বাদিসম্ভবাৎ ইতি ভাবঃ। নন্থ আকাশঃ অবিদ্যাদিকং বা দিক্ ইত্যত্র বিনিগমকাভাবাৎ অতিরিক্তা দিক আস্তাম্। তত্রাহ—**দিশঃ** ইতি। দিগ্জন্য ইত্যর্থঃ। তথা চ শ্রুতিরেব আকাশস্য দিক্ত্বে মানম্। নাভসত্বেন প্রমিতস্য শ্রোত্রস্য দিগ্জন্যতাবোধকত্বাৎ ইতি ভাবঃ। **অবিদ্যে**তি। নন্থ নেদং যুক্তম্। প্রতিবিম্বত্বোপহিতং জীবং প্রতি অবিদ্যায়া আধারত্বেঽপি ঈশং প্রতি তৎসত্ত্বে মানাভাবঃ। শুদ্ধং প্রতি তু সুতরাম্। তস্যৈব সর্ব্বাধারত্বাৎ। তত্রাহ—**তস্যা এব** ইতি। সর্ব্বাধারত্বাৎ কালিকসম্বন্ধেন স্বেতরসর্ব্বাধারত্বাৎ। ঈশাদিকমপি তৎসম্বন্ধেন তদ্বৃত্তি। শুদ্ধচিতস্তু তত্তদ্বৃত্তিত্বাভাবেঽপি ন ক্ষতিঃ। "জ্ঞঃ কালকালো গুণিসর্ব্ববিদ্যা" ইত্যাদি-শ্রুতিষু সর্ব্বদৃশ্যাধারকালাধারত্বস্য তস্য অবগতত্বাৎ "চক্ষুষশ্চক্ষুঃ" ইত্যাদিশ্রুতিষু দৃশ্যভাসকচক্ষুরাদিভাসকত্ববৎ। বস্তুতস্তু—মহাকালে মানাভাবঃ। ইদানীম্ ইদম্ ইত্যাদিবুদ্ধেঃ জন্যমাত্ররূপখণ্ডকালমাত্রবিষয়কত্বমেব। অয়ং সাভাসাবিদ্যারূপঃ। অবিদ্যাগতাভাসাবিবিক্তচিত এব ঈশ্বরত্বস্য উক্তত্বাৎ সাভাসাবিদ্যায়াম্ ঈশ্বরোপাধিত্বম ইতি ভাবঃ।১২।

তানি চ সূক্ষ্মাণি অপঞ্চীকৃতানি পঞ্চ মহাভূতানি অমূর্ত্তাখ্যানি; কারণৈক্যাৎ সত্ত্বরজস্তমোগুণাত্মকানি, সত্ত্বাংশ-প্রাধান্যেন জ্ঞানক্রিয়াশক্ত্যাত্মকম্ একং স্বচ্ছদ্রব্যং চিত্ররূপমিব মিলিত্বা জনয়ন্তি। তস্য চ জ্ঞানশক্তিপ্রধানাংশঃ অন্তঃকরণম্। তচ্চ বুদ্ধিঃ মনঃ ইতি দ্বিধা উচ্যতে। ক্রিয়াশক্তিপ্রধানাংশঃ প্রাণঃ। স চ পঞ্চধা—প্রাণঃ অপানঃ ব্যানঃ উদানঃ সমানঃ ইতি।১৩। এবম্ একৈকভূতেভ্যঃ জ্ঞানক্রিয়াশক্তিভেদাৎ

অমূর্ত্ত দৃশ্য পদার্থ।

আর সেই সকল সূক্ষ্ম অপঞ্চীকৃত পাঁচটী মহাভূত অমূর্ত্ত, তাহাদের কারণের সহিত ঐক্যপ্রযুক্ত তাহারা সত্ত্বরজস্তমোগুণাত্মক হয়। সেই অপঞ্চীকৃত মহাভূত, তাহাদের সত্ত্বাংশের প্রাধান্যানুসারে চিত্ররূপের ন্যায় মিলিত হইয়া জ্ঞানক্রিয়াশক্ত্যাত্মক একটী স্বচ্ছ দ্রব্যকে উৎপাদন করে।

অন্তঃকরণ ও প্রাণ এবং তাহাদের অবান্তর ভেদ।

সেই স্বচ্ছ দ্রব্যের জ্ঞানশক্তিপ্রধানাংশের নাম অন্তঃকরণ, এবং তাহা বুদ্ধি ও মনঃ-ভেদে দুই প্রকার কথিত হয়; আর ক্রিয়াশক্তিপ্রধানাংশের নাম প্রাণ। এই প্রাণ—প্রাণ, অপান, ব্যান, উদান ও সমান-ভেদে পাঁচ প্রকার।১৩

১৩। স্বচ্ছত্বসম্পাদনায় আহ—**সত্ত্বাংশপ্রাধান্যেন** ইতি। জ্ঞানক্রিয়াশক্ত্যাত্মকং জ্ঞানক্রিয়য়োঃ জননানুকূলে যে শক্তী তদ্বিশিষ্টম্। ধর্ম্মধর্ম্মিণোঃ তাদাত্ম্যাৎ তদাত্মকত্বোক্তিঃ। প্রধানঃ উপ-হিতঃ। **বুদ্ধিঃ মনঃ** ইতি। **দ্বিধা** ইতি। বুদ্ধেরপি অহম্ ইত্যাকারনিশ্চয়তদন্যনিশ্চয়রূপবৃত্তিভেদেন অহংকারঃ অনহঙ্কারশ্চ ইতি

প্রত্যেকম্ ইন্দ্রিয়দ্বয়ং জায়তে। আকাশাৎ শ্রোত্রবাচৌ, বায়োঃ ত্বক্‌পাণী, তেজসঃ চক্ষুষ্পাদৌ, অদ্‌ভ্যঃ রসনপায়ু, পৃথিব্যাঃ ঘ্রাণোপস্থৌ। অত্র "তেজোময়ী বাক্" ইতি শ্রুতেঃ তৈজসী বাক্। পাদস্তু নাভস ইতি কেচিৎ।১৪।

জ্ঞানেন্দ্রিয় ও কর্ম্মেন্দ্রিয়ের উৎপত্তি।

এইরূপ অমিলিত এক একটী ভূত হইতে জ্ঞানশক্তিভেদে এক একটী জ্ঞানেন্দ্রিয় ও ক্রিয়াশক্তিভেদে এক একটী কর্ম্মেন্দ্রিয় উৎপন্ন হয়। যথা,— আকাশ হইতে জ্ঞানেন্দ্রিয় 'শ্রবণ' ও কর্ম্মেন্দ্রিয় 'বাক্' উৎপন্ন হয়, বায়ু হইতে জ্ঞানেন্দ্রিয় 'ত্বক্' ও কর্ম্মেন্দ্রিয় 'হস্ত' উৎপন্ন হয়, তেজঃ হইতে জ্ঞানেন্দ্রিয় 'চক্ষুঃ' ও কর্ম্মেন্দ্রিয় 'পাদ,' উৎপন্ন হয়, জল হইলে জ্ঞানেন্দ্রিয় 'জিহ্বা' ও কর্ম্মেন্দ্রিয় 'পায়ু' উৎপন্ন হয় এবং পৃথিবী হইতে জ্ঞানেন্দ্রিয় 'ঘ্রাণ' ও কর্ম্মেন্দ্রিয় উপস্থ 'উৎপন্ন' হইয়া থাকে।

বাক্ ও পাদোৎপত্তিসম্বন্ধে মতভেদ।

এস্থলে কেহ কেহ বলেন—"বাক্ তেজোময়ী" এই—শ্রুতি হইতে তেজঃ হইতে বাকের উৎপত্তি হয়, এবং আকাশ হইতে পাদের উৎপত্তি হয়।১৪

---

দ্বৈবিধ্যম্। মনোঽপি দ্বিবিধং সংশয়বৃত্ত্যা চিত্তম্, সংকল্পাদিবৃত্তিভিঃ অচিত্তম্। "কামঃ সংকল্পো বিচিকিৎসা" ইত্যাদি "এতৎ সর্ব্বং মনঃ এব" ইত্যাদিশ্রুতেঃ। **প্রাণ** ইত্যাদি।—

"হৃদি প্রাণো গুদেঽপানঃ সমানো নাভিসংস্থিতঃ।
উদানঃ কণ্ঠদেশস্থো ব্যানঃ সর্ব্বশরীরগঃ॥"

ইতি হৃদয়াদ্যবচ্ছিন্নক্রিয়াজনকত্বমেব প্রাণত্বাদিকম্ ইতি ভাবঃ।১৩

১৪। **শক্তিভেদাৎ** ইতি। দ্বয়ং দ্বয়ম্ ইতি যোজনা।

শব্দব্যঞ্জকেন্দ্রিয়ত্বেন শ্রোত্রবদ্ বাচঃ নাভসত্বম্। পাদচিকিৎসয়া চ চক্ষুষঃ স্বাস্থ্যদর্শনাৎ চক্ষুর্ব্বৎ পাদস্যাপি তৈজসত্বম্ ইতি তু ধুক্তম্ উৎপশ্যামঃ। তেজোময়ত্বশ্রুতিস্তু মনসঃ পঞ্চভূতকার্য্যস্যাপি অন্নময়ত্বশ্রুতিরিব তদুপকার্য্যতয়া ব্যাখ্যেয়া।১৫।

শব্দব্যঞ্জক ইন্দ্রিয় বলিয়া শ্রোত্রের ন্যায় বাক্ আকাশ হইতে উৎপন্ন হইয়া থাকে। পাদচিকিৎসার দ্বারাও চক্ষুর স্বাস্থ্য দেখা যায় বলিয়া চক্ষুর ন্যায় পাদও তৈজস, এইরূপ যুক্তি আমরা সঙ্গত বিবেচনা করি।

মনের তেজোময়ত্বানিরাস ও পঞ্চভূতত্বস্থাপন।

মনঃ মিলিত পঞ্চ মহাভূতের সত্ত্বাংশের কার্য্য হইলেও কোন শ্রুতিতে যেমন মনকে অন্নময় বলা হইয়াছে বলিয়া তথায় অন্ন মনের উপকারক—এইরূপ অর্থ করিয়া সেই শ্রুতির ব্যাখ্যা করিতে হয়, তদ্রূপ যে শ্রুতিতে মনকে তেজোময় বলা হইয়াছে, তাহাও অর্থাৎ মনের তেজোময়ত্ববোধক শ্রুতিরও সেইরূপ ব্যাখ্যা করিতে হইবে।১৫। মনঃ পাঁচটী মহাভূতের

---

তথা চ একৈকভূতেভ্যোঃ জ্ঞানশক্তিমদ্ একৈকং ক্রিয়াশক্তিমদ্ একৈকং চ ইত্যর্থঃ।১৪

১৫। **শব্দব্যঞ্জকে**ত্যাদি। বাগিন্দ্রিয়স্য শব্দোৎপাদনদ্বারা শব্দব্যঞ্জকত্বম্। **পাদচিকিৎসয়া** ইত্যাদি। তথা চ সংস্কৃতস্য পাদস্য চক্ষুঃস্বাস্থ্যোৎপাদনদ্বারা রূপব্যঞ্জকত্বাৎ তৈজসত্বম্ ইতি ভাবঃ। এবং ত্বচঃ স্পর্শব্যঞ্জকত্বেন পাণেঃ ক্রিয়াশক্ত্যাধিক্যেন বায়বীয়ত্বম্। স্পর্শো হি বায়ৌ এব প্রথমম্ অভিব্যক্তত্বাৎ বায়োরেব গুণঃ। বায়ুপাদানকত্বাৎ ভূতান্তরে অনুগচ্ছতি। এবং বায়োরেব ক্রিয়াশক্তিঃ, চলস্বভাবত্বাৎ। তৎসম্বন্ধাৎ অন্যত্রাপি। অতএব শব্দস্য আকাশমাত্রগুণত্বাৎ তদ্ব্যঞ্জকয়োঃ শ্রোত্রবাচোঃ নাভসত্বম্। রসনেন্দ্রিয়স্য রসব্যঞ্জকত্বেন

মনসশ্চ পঞ্চভূতগুণগ্রাহকত্বেন তত্ত্বনিশ্চয়াৎ পঞ্চভূতাত্মকত্বম্ ইতি অন্যৎ এতৎ। এতেষাম্ অধিষ্ঠাতারঃ দেবা অপি জ্ঞানঃ ক্রিয়াশক্তিপ্রধানাঃ দিগগ্নী, বাতেন্দ্রৌ, আদিত্যবিষ্ণূ, বরুণ-মিত্রৌ, অশ্বিপ্রজাপতী।১৬

গুণ যে শব্দাদি, তাহার গ্রাহক বলিয়া তাহার ভৌতিকত্ব নিশ্চয় হইয়া থাকে, অতএব মনঃ পঞ্চভূতময় ইত্যাদি, যাহা হউক ইহা অন্য কথা।

ইন্দ্রিয়াদির অধিষ্ঠাতা দেবগণ।

ইহাদের অধিষ্ঠাতা দেবগণও জ্ঞান ও ক্রিয়াশক্তিপ্রধান হইয়া থাকেন। সেই দেবগণ, যথা—দিক্ ও অগ্নি, বায়ু ও ইন্দ্র, আদিত্য ও বিষ্ণু, বরুণ ও মিত্র, অশ্বি ও প্রজাপতি। আকাশ হইতে উৎপন্ন জ্ঞানেন্দ্রিয় শ্রোত্রের অধিদেবতা দিক্ ও কর্ম্মেন্দ্রিয় বাকের অধিদেবতা অগ্নি, বায়ু হইতে উৎপন্ন জ্ঞানেন্দ্রিয় ত্বকের অধিদেবতা বায়ু, কর্ম্মেন্দ্রিয় হস্তের অধিদেবতা ইন্দ্র, তেজঃ হইতে উৎপন্ন জ্ঞানেন্দ্রিয় চক্ষুর অধিদেবতা আদিত্য ও কর্ম্মেন্দ্রিয় পাদের অধিদেবতা বিষ্ণু, জল হইতে উৎপন্ন জ্ঞানেন্দ্রিয় রসনার অধিদেবতা বরুণ এবং কর্ম্মেন্দ্রিয় পাদের অধিদেবতা মিত্র, এবং পৃথিবী হইতে উৎপন্ন জ্ঞানেন্দ্রিয় ঘ্রাণের অধিদেবতা অশ্বী এবং কর্ম্মেন্দ্রিয় উপস্থের অধিদেবতা প্রজাপতি।১৬

---

জলীযত্বম্। পায়োস্তু জলবৎ মলশোধকত্বেন তৎ। ঘ্রাণস্য গন্ধব্যঞ্জকত্বেন পার্থিবত্বম্। উপস্থস্য তু দুর্গন্ধাতিশযব্যঞ্জকত্বাৎ তৎ। শ্রুতিপুরাণ-বাক্যাদীনি সর্ব্বত্র সাধকানি সন্তি এব। **তদুপকার্য্যতয়া** ইতি। তৈজসসুবর্ণাদিভক্ষণোপকার্য্যতয়া ইত্যর্থঃ।১৫

১৬। নন্‌ মনসঃ পাঞ্চভৌতিকত্বে কিং মানম্? তত্রাহ— **মনসশ্চ** ইতি। **তত্ত্বনিশ্চয়াৎ**—পঞ্চভূতগুণ-

তত্র জ্ঞানশক্তিসমষ্টিঃ অন্তঃকরণম্। ক্রিয়াশক্তিসমষ্টিঃ প্রাণঃ। শব্দস্পর্শরূপরসগন্ধগ্রাহকাণি শ্রোত্রত্বক্চক্ষূরসন-

অন্তঃকরণ ও প্রাণ। ইন্দ্রিয়গণ ও তাহাদের বিষয়।

তন্মধ্যে জ্ঞানশক্তির সমষ্টি অন্তঃকরণ এবং ক্রিয়াশক্তিসমষ্টি প্রাণ। শব্দ, স্পর্শ, রূপ, রস ও গন্ধের গ্রাহক যথাক্রমে শ্রোত্র, ত্বক্, চক্ষুঃ, রসনা

বস্তুনিশ্চয়াৎ। **অত্র** ইতি। যথা চক্ষুঃ তেজোমাত্রোপাদানকম্। রূপাদিষু মধ্যে রূপস্যৈব ব্যঞ্জকত্বাৎ প্রভাদিবৎ ইত্যাদ্যনুমানৈঃ চক্ষুরাদীনাং তেজোমাত্রোপাদানকত্বাদিকং সিদ্ধ্যতি, তথা মনঃ পঞ্চভূতোপাদানকম্; পঞ্চভূতগুণানাং গ্রাহকত্বাৎ, ইত্যনুমানেন মনসঃ পাঞ্চভৌতিকত্বং সিদ্ধ্যতি। তার্কিকাদিমতে তু তস্য অণুত্বাৎ পঞ্চভূতানারভ্যত্বেন ন তথা অনুমানম্ ইতি ভাবঃ। **এতেষাং**—জ্ঞানক্রিয়েন্দ্রিয়াণাম্। **জ্ঞানক্রিয়াশক্তিপ্রধানাঃ**—জ্ঞানক্রিয়য়োঃ জননানুকূলশক্তিমন্তঃ। **জ্ঞানশক্তিসমষ্টিঃ**—জ্ঞানেন্দ্রিয়াণাং সহকারী। **ক্রিয়াশক্তিসমষ্টিঃ**—ক্রিয়েন্দ্রিয়াণাং সহকারী।

নন্থ দেবানাম্ অধিষ্ঠাতৃত্বে কিং মানম্ ইতি চেৎ? উচ্যতে। অচেতনস্য রথাদেঃ চেতনাধিষ্ঠানেনৈব ক্রিয়াদর্শনাৎ জীবস্য অপরোক্ষজ্ঞানরূপাধিষ্ঠানবিষয়ত্বস্য ইন্দ্রিয়াদিষু অসম্ভবাৎ ইন্দ্রিয়াপরোক্ষজ্ঞানবন্তঃ দেবা এব অধিষ্ঠাতারঃ, ন জীবঃ।১৬।

১৭। অথ কর্ম্মেন্দ্রিয়েষু কিং মানম্ ইতি চেৎ? উচ্যতে। "শ্রোত্রং চ শ্রোতব্যং চ বাক্ চ বক্তব্যম্ চ" ইতি শ্রুতৌ শ্রোত্রাদীনাম্ ইব বাগাদীনামপি সবিষয়কত্বেন উক্তিরেব। **শব্দে**ত্যাদি। শব্দাদীনাম্ ইব তদ্বৃত্তিজাতীনামপি, **গ্রাহকাণি** বোধকানি।

ঘ্রাণাখ্যানি পঞ্চ জ্ঞানেন্দ্রিয়াণি। ত্বক্‌চক্ষুষী স্বগ্রাহ্যগুণাশ্রয়ং দ্রব্যমপি গৃহ্নীতঃ। শ্রোত্রমপি চক্ষুর্বৎ গত্বা শব্দগ্রাহকম্‌।১৭

শ্রোত্র, ত্বক ও চক্ষুর বিশেষত্ব।

ও ঘ্রাণনামক পাঁচটী জ্ঞানেন্দ্রিয়। ত্বক্‌ ও চক্ষুঃ এই দুইটী ইন্দ্রিয় নিজের গ্রাহ্য যে গুণ তাহার আশ্রয় দ্রব্যকেও গ্রহণ করিয়া থাকে। শ্রবণেন্দ্রিয়ও চক্ষুর ন্যায় বিষয়দেশে গমন করিয়া শব্দকে গ্রহণ করিয়া থাকে।১৭

**গৃহ্নীত** ইতি। দ্রব্যাবিষয়য়োঃ চাক্ষুসস্পার্শনয়োঃ অনুপলম্ভাৎ ইতি শেষঃ। নন্থ শ্রোত্রস্য কেন সন্নিকর্ষেণ শব্দগ্রাহকত্বম্‌। স্বাশ্রয়াকাশসমবেতত্বেন ইতি চেৎ? তর্হি শ্রোত্রস্য শ্রাবণপ্রত্যক্ষহেতুত্বে মানাভাবঃ। শব্দে বিদ্যমানে শ্রোত্রসন্নিকর্ষস্য সদা সত্ত্বেন তদ্ব্যতিরেকেণ কার্য্যব্যতিরেকানুপলম্ভাৎ। অথ স্পর্শাদিষু শ্রাবণাদিপ্রত্যক্ষবারণায় বিষয়তয়া শ্রাবণং প্রতি শব্দত্বাদিনা হেতুত্বস্য বাচ্যতয়া তদ্বলাৎ সর্ব্বেষু শব্দেষু সর্ব্বেষাং পুরুষাণাং প্রত্যক্ষং কুতঃ ন স্যাৎ ইতি চেৎ? ন। শব্দনিষ্ঠবিষয়তাসম্বন্ধেন তৎপুরুষীয়শ্রাবণং প্রতি তৎপুরুষীয়কর্ণগোলকস্য অবচ্ছেদকতাসম্বন্ধেন হেতুত্বাৎ তচ্ছ্রোত্রস্য ইন্দ্রিয়ত্বে মানাভাবঃ। তত্রাহ—**শ্রোত্রমপি** ইতি। **গত্বা**—শব্দাবচ্ছেদকদেশেন সংযুজ্য। **গ্রাহকং**—শব্দস্য প্রত্যক্ষজনকম্‌। "দূরে শব্দঃ" ইতি প্রত্যয়াৎ। "অয়ং শ্রুতঃ শব্দঃ দূরস্থঃ," বিলক্ষণধ্বনিবিশিষ্টত্বাৎ" ইতি অনুমিতেঃ। তথা চ স্বসংযুক্তাবচ্ছিন্নত্বসম্বন্ধেন শ্রোত্রং শব্দস্য গ্রাহকম্‌ ইতি তাদৃশসম্বন্ধাভাবকালে তৎপুরুষীয়শ্রোত্রস্য তৎপুরুষীয়শব্দপ্রত্যক্ষানুৎপত্ত্যা শ্রোত্রস্য শব্দগ্রাহকত্বম্‌ আবশ্যকম্‌। শব্দে ন আকাশসমবেতত্বং, কিং তু ককারাদিসমবেতত্বমিতি স্বীকারে তু স্বসংযুক্তসমবেতত্বমেব সম্বন্ধঃ। সমবেতত্বং—তাদাত্ম্যম্‌। এবং চ তৎপুরুষীয়কর্ণস্য অবচ্ছেদকতা-

বচনাদানগতিবিসর্গানন্দজনকানি বাক্‌পাণিপাদপায়ূপস্থাখ্যানি পঞ্চ কর্ম্মেন্দ্রিয়াণি। এতৎ চ সর্ব্বং মিলিত্বা সপ্তদশকং লিঙ্গং জ্ঞানশক্তিপ্রাধান্যেন হিরণ্যগর্ভ ইতি, ক্রিয়াশক্তিপ্রাধান্যেন সূত্রম্ ইতি চ উচ্যতে।১৮। অয়ম্ অমূর্ত্তপদার্থঃ কার্য্যত্বাৎ ব্যষ্টৌ সমষ্টৌ চ জীবোপাধিরেব। তানি চ তথাভূতানি ভূতানি

বচন ( বাক্যকথন ), আদান ( গ্রহণ ), গমন, মলত্যাগ ও আনন্দের জনক যথাক্রমে বাক্, পাণি, পাদ, পায়ু ও উপস্থরূপ পাঁচটী কর্ম্মেন্দ্রিয়।

লিঙ্গদেহ ও হিরণ্যগর্ভ এবং সূত্র।

এই সকল মিলিত হইয়া সপ্তদশসংখ্যাবিশিষ্ট লিঙ্গদেহ উৎপন্ন হয়। ইহা জ্ঞানশক্তিপ্রাধান্যহেতু 'হিরণ্যগর্ভ' এবং ক্রিয়াশক্তিপ্রাধান্যবশতঃ 'সূত্র' বলিয়া কথিত হন।১৮

পঞ্চীকরণ ও ত্রিবৃৎকরণ। মূর্ত্ত পদার্থের উৎপত্তি।

এই অমূর্ত্ত পদার্থ কার্য্য বলিয়া ব্যষ্টি ও সমষ্টিতে জীবের উপাধিই

সম্বন্ধেন ন হেতুত্বম্। তৎপুরুষীয়কর্ণাবচ্ছেদেন অনুৎপদ্যমানস্যাপি দূরস্থস্য শব্দস্য তৎপুরুষীয়শ্রোত্রেণ গ্রহণাৎ। তার্কিকাদিমতে তু গগনরূপত্বেন শ্রোত্রস্য দেশান্তরে গত্যসম্ভবাৎ উক্তরীত্যা শব্দাগ্রাহকত্বম্ ইতি ভাবঃ।১৭

১৮। সপ্তদশকং "পঞ্চপ্রাণমনোবুদ্ধিদশেন্দ্রিয়সমন্বিতম্" ইতি সপ্তদশ-সংখ্যাকং লিঙ্গং যাবৎ সংসারকালম্ অনপায়িতয়া আত্মোপাধিত্বেন আত্মা-ভিব্যঞ্জকম্। **জ্ঞানশক্তী**তি। জ্ঞানশক্তিসমষ্টীত্যর্থঃ। **হিরণ্য-গর্ভ** ইতি। হিরণ্যমিব প্রকাশজনকো জ্ঞানশক্তিরূপঃ গর্ভো যস্য ইতি ব্যুৎপত্তিঃ। **ক্রিয়াশক্তী**তি। ক্রিয়াশক্তিসমষ্টীত্যর্থঃ। সূত্রং সর্ব্বশরীরাবচ্ছিন্ন(হস্তাদিক্রিয়া *) জনকত্বেন সূত্রবৎ অনুস্যূতম্।১৮

* হস্তাদিক্রিয়া = প্রত্যক্ষাদি—পাঠান্তরম্।

ভোগায়তনং শরীরং ভোগ্যং চ বিষয়ম্ অন্তরেণ ভোগং জনয়িতুম্ অশক্নুবন্তি জীবকর্ম্মপ্রযুক্তত্বাৎ স্থৌল্যায় পঞ্চীকৃতানি ভবন্তি।১৯। তত্র চ প্রত্যেকং পঞ্চভূতানি দ্বিধা বিভজ্যন্তে। তত্র একৈকঃ ভাগঃ চতুর্ধা বিভজ্যতে। তদ্‌ভাগচতুষ্টয়ং চ স্বভাগং বিহায় ইতরভূতচতুষ্টয়ার্দ্ধভাগেষু প্রবিশতি ইতি স্বস্য অর্দ্ধভাগেন ইতরেষাম্ অষ্টমভাগেন চ পঞ্চীকরণাৎ মেলনেঽপি আধিক্যাৎ আকাশাদিশব্দপ্রয়োগঃ।২০

হইয়া থাকে। সেই অমূর্ত্ত ভূতসকল ভোগায়তন শরীর ও ভোগ্য বিষয় ব্যতীত ভোগ উৎপাদন করিতে পারে না, এজন্য জীবের কর্ম্মবশতঃ স্থূলভাব ধারণ করিবার নিমিত্ত পঞ্চীকৃত হইয়া থাকে।১৯

তন্মধ্যে পাঁচটী পঞ্চভূতের এক একটীকে দুই ভাগে বিভাগ করিতে হয়। সেই দুই ভাগের মধ্যে প্রত্যেক এক একটী ভাগকে চারি ভাগে বিভাগ করিতে হইবে। সেই চারিটী ভাগ নিজ ভাগকে পরিত্যাগ করিয়া অপর চারিটী অর্দ্ধভাগে প্রবেশ করাইবে, এইরূপে নিজের ভাগের সহিত অপর ভূতচতুষ্টয়ের অষ্টমাংশের পঞ্চীকরণবশতঃ মেলন হইলেও আধিক্যবশতঃ আকাশাদিশব্দের প্রয়োগ হইয়া থাকে।২০

১৯। **কার্য্যত্বাৎ** ইতি। সোপাধিকেশ্বরস্য সর্ব্বকার্য্যজনকত্বাৎ কার্য্যং ন ঈশোপাধিরিতি ভাবঃ। **অশক্নুবন্তি** ইতি। শতৃপ্রত্যযান্তম্। স্থৌল্যায়—শরীরাদিনিষ্ঠস্থৌল্যপ্রযোজকং স্থৌল্যং লব্ধুম্।১৯

২০। পঞ্চীকরণস্বরূপম্ আহ—**তত্র** ইত্যাদি। **তত্র**—দ্বিধাকৃতভাগয়োঃ। স্বভাগং দ্বিধাকৃতভাগয়োঃ চতুর্ধাত্বম্ অনাপন্নম্

অত্র চ "ত্রিবৃতং ত্রিবৃতম্ একৈকাং করবাণি" ইতিশ্রুতেঃ "ত্রিবৃৎকুর্ব্বত উপদেশাৎ" ইতি সূত্রাৎ চ ত্রয়াণামেব মেলন-প্রতীতেশ্চ ত্রিবৃৎকরণমেব কেচিৎ মন্যন্তে। তে বিয়দধিকরণ-ন্যায়েনৈব নিরাকৃতাঃ ।২১। তথা হি তৈত্তিরীয়কে—

বাচস্পতিমতে ত্রিবৃৎকরণ।

এ বিষয়ে 'এক একটী ভূতকে ত্রিবৃৎ অর্থাৎ ত্রিগুণ করিব'—এইরূপ শ্রুতি থাকায় এবং 'ত্রিবৃৎকারী ভূতের উপদেশ করা হইয়া থাকে' এইরূপ সূত্র থাকায় আকাশ ও বায়ু ভিন্ন তিনটী ভূতের মেলনে প্রতীতিবশতঃ কেহ কেহ ( বাচস্পতিমতাবলম্বিগণ ) ত্রিবৃৎকরণই হয় বলেন। কিন্তু তাহা "বিয়দধিকরণ" ন্যায়দ্বারা নিরাকৃত হইয়াছে ।২১

---

অবশিষ্টম্ একম্। **ইতরেষাম্ অষ্টমভাগেন চ** ইতি। আকাশাদীনাম্ অষ্টমভাগঃ প্রবিষ্টঃ ইতরেষাম্ একৈকঃ ভাগঃ সঃ অষ্টমঃ। আকাশাদেঃ ভাগচতুষ্টয়াত্মকঃ অর্দ্ধভাগচতুষ্টয়ং চ ইতি অষ্টভাগাত্মকম্ একৈকং ভূতং জাতম্ ইতি ভাবঃ। আধিক্যাৎ আকাশাদিভাগচতুষ্টয়স্য আকাশাদিশব্দবাচ্যো প্রবিষ্টবায়্বাদিভাগাপেক্ষয়া আধিক্যাৎ। তথা চ যত্র আকাশস্য অর্দ্ধং তত্রৈব আকাশত্বজাতিঃ। এবং যত্র বায়্বাদেঃ অর্দ্ধং তত্র বায়ুত্বাদিজাতিরিতি স্বীকারাৎ তদ্বাচকা-কাশাদিপদস্য প্রয়োগ ইতি ভাবঃ ।২০

২১। **ত্রিবৃতং**—ত্রিভাগম্। পূর্ব্ববৎ ত্রয়াণাং ভূতানাং দ্বিধা দ্বিধা বিভাগং কৃত্বা স্বীয়ম্ অর্দ্ধম্ ইতরার্দ্ধীয়ভাগদ্বয়স্থ একৈকেন সংযোজ্য তেজআদিভূতং তদীয়ার্দ্ধেন ইতরীয়ার্দ্ধয়োঃ ভাগদ্বয়েন চ ত্রিভাগং করবাণি ইত্যর্থঃ। **কেচিৎ**—বাচস্পতিমিশ্রকল্পতরু-কারাদয়ঃ। তদুক্তং কল্পতরৌ—

"তস্মাদ্ বা এতস্মাদ্ আত্মনঃ আকাশঃ সম্ভূতঃ, আকাশাদ্ বায়ুঃ," ইত্যাদিশ্রুতেঃ ছান্দোগ্যে চ ত্রয়াণাং তেজোবন্নানাং সৃষ্টিশ্রবণেঽপি দ্বয়োঃ উপসংহারঃ।২২। তেজঃপ্রাথম্যপদার্থ-ধর্ম্মাপেক্ষয়া আকাশবায়ুপদার্থয়োঃ বলীয়স্ত্বাৎ ছান্দোগ্যে চ একবিজ্ঞানেন সর্ব্ববিজ্ঞানপ্রতিজ্ঞানাৎ আকাশবায়্বোঃ

পঞ্চীকরণের সমর্থন।

যেহেতু তৈত্তিরীয়োপনিষদে সেই এই আত্মা হইতে আকাশ উৎপন্ন হইয়াছে, আকাশ হইতে বায়ু—ইত্যাদি শ্রুতিবশতঃ, এবং ছান্দোগ্যোপনিষদে তেজঃ, জল ও পৃথিবী এই তিনটী ভূতের উৎপত্তিশ্রুতি থাকিলেও আকাশ ও বায়ু এই দুইটী ভূতের তথায় উপসংহার করিতে হইবে।২২

যেহেতু তেজের প্রথমত্ব হইতেছে তেজোরূপ পদার্থের ধর্ম্ম, সেই পদার্থধর্ম্ম অপেক্ষা আকাশ ও বায়ুরূপ পদার্থই বলবান্। আর ছান্দোগ্যে একবিজ্ঞানের দ্বারা সর্ব্ববিজ্ঞানের প্রতিজ্ঞাহেতু অচেতন আকাশ ও বায়ু

"সম্প্রদায়াধ্বনা পঞ্চীকরণং যদ্যপি স্থিতম্।
তথাপি যুক্তিরূঢ়ত্বাদ্ বাচস্পতিমতং শুভম্॥"

মতং—ত্রিবৃৎকরণম্ ইতি শেষঃ।২১

২২। **ইত্যাদিশ্রুতেঃ**—ইত্যাদিপদেন ছান্দোগ্যীয়-সপ্তমাধ্যায়স্থস্য "আত্মনঃ আকাশঃ, আত্মনঃ বায়ুঃ" ইত্যাদি বাক্যস্য সংগ্রহঃ। **ছান্দোগ্যে**—"তৎ তেজোঽসৃজত" ইত্যাদি ষষ্ঠাধ্যায়স্থবাক্যে। **দ্বয়োঃ**—আকাশবায়্বোঃ।২২

২৩। **তেজঃপ্রাথম্যে**ত্যাদি। যথা বেদবেদিকরণয়োঃ মধ্যে ক্ষুতে জাতে "বেদং কৃত্বা বেদিং করোতি" ইতি শ্রুতিবোধিতস্যাপি

অচেতনয়োঃ ব্রহ্মকার্য্যত্বস্য অবশ্যবাচ্যত্বাৎ। তত্র পঞ্চানামেব মেলনেঽপি অবয়ুত্যানুবাদেন ত্রিবৃৎকরণোপপত্তিঃ।২৩। ত্রিবৃতম্

যে ব্রহ্মের কার্য্য, ইহা অবশ্য স্বীকার করিতে হইবে। তথায় পাঁচটী ভূতেরই মেলনেও পৃথক্‌রূপে অনুবাদ করায় ত্রিবৃৎকরণও সঙ্গত হইবে।২৩

ক্রমস্য বাধেন "ক্ষুতে আচামেৎ" ইতি শাস্ত্রবোধিতম্ আচমনম্ অনু-ষ্ঠীয়তে, পদার্থধর্ম্মক্রমাপেক্ষয়া পদার্থস্য বলবত্ত্বাৎ, তথা প্রথমোক্তত্বেন লব্ধস্য তেজসি প্রাথম্যস্য ন্যায়েন আকাশবায়্বোঃ সৃষ্টিবোধকবাক্যরূপো-পসংহারঃ কল্প্যতে ইতি ভাবঃ। উপসংহারে হেত্বন্তরম্ আহ—**ছান্দোগ্যে চ একে**ত্যাদি। **ব্রহ্মকার্য্যত্বস্যে**-তি। অচেতনত্বেন ব্রহ্মস্বরূপত্বাসম্ভবেন ব্রহ্মকার্য্যত্বেন আকাশবায়্বোঃ ব্রহ্ম-তাদাত্ম্যং স্বীকৃত্যৈব ব্রহ্মজ্ঞানেন আকাশবায়ুজ্ঞানম্ উপপাদ্যম্ ইতি ভাবঃ।

নন্বু অবিদ্যাদেঃ অনাদিত্বেঽপি ব্রহ্মণি তাদাত্ম্যেন কল্পিতত্বাৎ তাদৃশ-প্রতিজ্ঞোপপাদনং কর্ত্তব্যম্। তথা চ আকাশবায়্বোঃ অনাদিত্বেঽপি কুতঃ ন উচ্যেত। ন চ অবিদ্যাদেঃ আবরণত্বাদ্যুপপাদনায় ব্রহ্মণি তাদাত্ম্যেন কল্পিতত্বং যুক্তম্। তাদাত্ম্যস্য ক্বচিৎ স্বীকৃতত্বেন তদন্য-সম্বন্ধকল্পনে গৌরবাৎ। অনুপপন্নত্বেন চ অবিদ্যাদেঃ কল্পিতত্বাৎ ন অদ্বৈতবিরোধিত্বম্ বায্বাকাশয়োস্তু ব্রহ্মতাদাত্ম্যে ন মানম্ ইতি বাচ্যম্। দৃশ্যত্বাদ্যন্যথানুপপত্ত্যা তয়োরপি তথাত্বস্য ঔচিত্যাৎ।

অত্র উচ্যতে—উক্তরীত্যা তয়োঃ মিথ্যাত্বে সিদ্ধে তৈত্তিরীয়শ্রুত্য-বাধায় উৎপত্তিকল্পনং যুক্তমেব। ব্রহ্মণি কল্পিতয়োঃ তয়োঃ ব্রহ্মজ্ঞান-নাশ্যত্বস্য আবশ্যকত্বেন তার্কিকাদিস্বীকৃতাবিনাশিত্বাদেঃ ত্যাজ্যত্বাৎ

এব ইতি মতকল্পনায়াং বাক্যভেদপ্রসঙ্গঃ। "ত্রিবৃৎকুর্ব্বত উপদেশাৎ" ইতি সূত্রং তু অনুবাদকত্বাৎ ন পঞ্চীকরণং ন্যায়সিদ্ধং বাধিতুম্ উৎসহতে। মেলনপ্রতীতিশ্চ শরীরাদৌ পঞ্চানাম্ অবিশিষ্টৈব পঞ্চীকৃতপঞ্চমহাভূতানি ইতি চ ভাষ্যকারবচনম্। তস্মাৎ অলম্ অনেন অনাত্মচিন্তনেন ইতি দিক্।২৪

ত্রিবৃৎকরণস্বীকারে বাক্যভেদদোষ।

যাঁহাদের মতে ত্রিবৃৎকরণেরই কল্পনা আবশ্যক, তাঁহাদের মতে বাক্যভেদপ্রসঙ্গ হয়। 'ত্রিবৃৎকৃতের উপদেশ হইয়া থাকে' এই সূত্র কিন্তু অনুবাদরূপ বলিয়া ন্যায়সিদ্ধ পঞ্চীকরণের বাধক হইতে পারে না। শরীরাদিতে অবিশেষরূপে পাঁচটী ভূতের মেলনপ্রতীতি হইতেছে বলিয়া ভাষ্যকার শ্রীশঙ্করাচার্য্যও অবশিষ্টরূপে পঞ্চীকৃত মহাভূত—এই কথা বলিয়াছেন। অতএব এইরূপ অনাত্মচিন্তায় আর প্রয়োজন নাই। দৃশ্যপদার্থসম্বন্ধে ইহাই দিক্ অর্থাৎ ইঙ্গিতমাত্র প্রদর্শিত হইল।২৪

---

ইতি ভাবঃ। **অবয়ুত্যানুবাদেন**—পৃথক্কৃত্য অনুবাদেন পঞ্চীকরণস্য ন্যায়সিদ্ধস্য একদেশোক্তিত্বেন। **উপপত্তিঃ**—কথং ন উপপত্তিঃ। ননু "অব্ভক্ষো বায়ুভক্ষঃ" ইত্যাদিবৎ সাবধারণা ইয়ম্ উক্তিঃ। তথা চ ত্রিবৃতমেব ন পঞ্চীকৃতম্ ইত্যর্থঃ।২৩

২৪। তত্রাহ—**ত্রিবৃতম্ এব** ইতি। **বাক্যভেদঃ**—"ত্রিবৃতং করবাণি" "পঞ্চীকৃতং ন করবাণি" ইতি অর্থদ্বয়ভেদেন তদ্বোধকবাক্যভেদঃ স্যাৎ ইত্যর্থঃ। ন্যায়মেব আহ—**মেলনপ্রতীতিঃ** ইতি। মেলনবিষয়িকা ধীঃ পৃথিব্যাদৌ প্রত্যক্ষরূপা যথা অস্তি, তথা বায়োরপি শীতস্পর্শযুক্তজলবিশিষ্টতয়া উষ্ণস্পর্শবিশিষ্টতেজোবিশিষ্টতয়া সুরভিপার্থিবাদিভাগবিশিষ্টতয়া চ ধীঃ অস্তি। তথা

তানি চ পঞ্চীকৃতানি পঞ্চমহাভূতানি মূর্ত্তাখ্যানি মিলিত্বা একং কার্য্যম্ ইন্দ্রিয়াণাম্ অধিষ্ঠানং ভোগায়তনম্ উৎপাদয়ন্তি। তদেব শরীরম্ ইতি উচ্যতে।

মূর্ত্ত পদার্থ শরীরের উৎপত্তি ও তাহার ভেদ।

আর সেই পঞ্চীকৃত পাঁচটী মূর্ত্তনামক মহাভূত মিলিত হইয়া ইন্দ্রিয়গণের অধিষ্ঠানরূপ একটী কার্য্যবস্তু ভোগায়তন উৎপাদন করিয়া থাকে। এই ভোগায়তনকে শরীর বলা হয়।

---

আকাশস্যাপি তেজঃপার্থিবাদিভাগবিশিষ্টতয়া চাক্ষুষাদিরূপা সাক্ষিরূপা বা ধীঃ অস্তি। তথা চ বায়্বাকাশয়োঃ ইতরভূতসংস্পৃষ্টত্বস্য অবর্জ্জনীয়তয়া পঞ্চীকরণমেব ভূতানাং ব্যবহার্য্যত্বে প্রয়োজকম্। ন অর্দ্ধজরতীয়ং ত্রিবৃৎকরণম্। কিং চ "যদ্ অগ্নেঃ রোহিতং রূপম্" ইত্যাদিনা অগ্ন্যাদেঃ তেজআদিভূতত্রয়রূপত্বম্ উক্ত্বা "যদ্বিজ্ঞাতম্ ইব অভূৎ ইতি এতাসামেব দেবতানাং সমাসঃ" ইতি শ্রুত্যা ভূতমাত্রস্যৈব তেজআদিভূতত্রয়রূপত্বম্ উক্তম্। যদ্ ভূতত্রয়বত্ত্বেন পূর্ব্বোক্তেন ন উপলভ্যতে বায়্বাদিকং, তদ্ এতাসাং তেজআদিস্বরূপাণাং দেবতানাং সমাসঃ সমুদায় এব ইতি তচ্ছ্রুতেঃ অর্থঃ। তথা চ যদ্ যোগপ্রাথম্যেন যদ্ যৎ রূপত্রয়বত্ত্বেন অপ্রত্যক্ষং, তৎ সর্ব্বং তেজআদিত্রয়সমুদায় এব ইতি অর্থলাভাৎ শ্রুত্যা এব আকাশাদেঃ তেজআদিভাগঘটিতত্বোক্তেঃ কথং পঞ্চীকরণে বিবাদঃ। ন চ এবকারেণ তেজআদিত্রয়মাত্রাত্মকং বোধ্যতে ইতি বাচ্যম্। বায়্বাকাশাদেরপি অবিজ্ঞাতপদার্থত্বেন কার্ৎস্ন্যবোধকযদ্‌যোগপ্রাথম্যেন তত্রাপি ত্রয়মাত্রাত্মকত্বস্য বোধ্যত্বেন বাধাৎ এবকারস্য অযোগব্যবচ্ছেদকত্বনির্ণয়াৎ। **বচনম্** ইতি। পঞ্চীকরণনামকগ্রন্থম্ ইতি শেষঃ।২৪

২৫। **অধিষ্ঠানম্**—সংযোগসম্বন্ধেন আশ্রয়ঃ। **তদেব**

তত্র সত্ত্বপ্রধানং দেবশরীরম্, রজঃপ্রধানং মনুষ্যশরীরম্; তমঃপ্রধানং তির্য্যগাদিস্থাবরান্তং শরীরম্। তস্য চ শরীরস্য পাঞ্চভৌতিকস্যাপি চিত্ররূপস্য ইব কচিৎ ন্যূনাধিকভাবো ভূতানাং ন বিরুদ্ধ্যতে।২৫

এবং বিষয়া অপি পঞ্চীকৃতৈকৈকভূতজন্যাঃ চতুর্দ্দশ-ভুবনাখ্যা ঊর্দ্ধমধ্যাধোভাবেন সত্ত্বরজস্তমোঽংশপ্রধানাঃ।

তন্মধ্যে দেবশরীর সত্ত্বগুণপ্রধান, মনুষ্যশরীর রজোগুণপ্রধান এবং পশুপক্ষিপ্রভৃতি তির্য্যগ্যোনি হইতে স্থাবরপর্য্যন্ত শরীর তমোগুণ-প্রধান। আর যদিও সেই শরীরমাত্রই পাঞ্চভৌতিক, তথাপি চিত্ররূপের ন্যায় অর্থাৎ মিশ্রিত নানাবর্ণের ন্যায় কোন শরীরে ভূতসমূহের ন্যূনতা বা আধিক্য বিরুদ্ধ হয় না।২৫

চতুর্দ্দশ ভুবন ও বিরাট্ এবং মূর্ত্তপদার্থ।

এইরূপ বিষয়সমূহও পঞ্চীকৃত এক একটী ভূত হইতে উৎপন্ন চতুর্দ্দশ ভুবন নামে খ্যাত হয়, এবং ঊর্দ্ধ, মধ্য ও অধোভাবে যথাক্রমে

**শরীরম্** ইতি। "ভোগেন্দ্রিয়স্য সাক্ষাৎ আশ্রয়ঃ শরীরম্" ইতি বিবরণোক্তলক্ষণাৎ। **তির্য্যগাদি**—পশ্বাদি। **চিত্রে**ত্যাদি। যথা নীলপীতাদিনানারূপসমুদায়রূপস্য চিত্ররূপস্য মধ্যে কস্যচিদ্ রূপস্য রূপান্তরাবচ্ছেদকাবয়বপরিমাণাপেক্ষয়া অধিকপরিমাণাবয়বাবচ্ছিন্নত্বরূপম্ আধিক্যম্, তথা মনুষ্যাদিশরীরে ভূতান্তরাপেক্ষয়া পার্থিবভাগস্য আধি-ক্যম্। দেবাদিশরীরে তেজোভাগাধিক্যম্। বরুণাদিলোকস্থশরীরে জলীয়াদিভাগাধিক্যম্ ইত্যর্থঃ।২৫

২৬। পৃথিব্যাদেঃ সচরাচরপৃথিব্যাদিহেতুত্বম্ ইত্যাহ—**একৈ-কভূতে**তি। **চতুর্দ্দশভুবনে**ত্যাদি। ঘনোদকাখ্য-

